লেখকের অন্যান্য গ্রন্থ

বিজ্ঞান ও দর্শন

ইতিহাস দর্শন

ভারতীয় সমাজ বিকাশের ধারা

বি-কেলাস [ কারা উপন্যাস ]



# রেঙ্গুন

ডঃ অতীন্দ্রনাথ বসু

পি. আর. এস., পি-এইচ. ডি.





রূপা অ্যাণ্ড কোম্পানী

কলকাতা

১৩৭০



প্রথম সংস্করণ : এক হাজার
আশ্বিন ১৩৭০ । সেপ্টেম্বর ১৯৬৩

প্রকাশক : ডি. মেহ্‌রা
রূপা অ্যাণ্ড কোম্পানী
১৫ বঙ্কিম চ্যাটার্জি স্ট্রীট
কলকাতা-১২

প্রচ্ছদ : খালেদ চৌধুরী

মুদ্রক : পূর্ণনারায়ণ ভট্টাচার্য
তাপসী প্রেস
৩০ কর্ণওআলিস স্ট্রীট
কলকাতা ৬

দাম : দশ টাকা

# ভূমিকা

মৃত্যুর কয়েক বৎসর পূর্বে লেখক রাজনৈতিক চাঞ্চল্য থেকে সরে এসে নৈরাজ্যবাদের পঠন-পাঠনে আত্মনিয়োগ করেন। ষোল বৎসর বয়সে তিনি বিপ্লবীদলে যোগ দিয়েছিলেন এবং ভারতের স্বাধীনতালাভই ছিল তাঁর স্বপ্ন ও সাধনা। উত্তরকালে তিনি অধ্যাপনাকে বৃত্তি হিসাবে বেছে নিয়েছিলেন, তবু রাজনীতিই ছিল তাঁর প্রধান নেশা। দেশ স্বাধীন হবার পরেও বহুদিন পর্যন্ত তাঁর এই নেশা ছিল। কিন্তু স্বাধীন ভারতের চিত্র দেখে গণতান্ত্রিক ব্যবস্থায় তাঁর বিশ্বাস ক্রমশ শিথিল হচ্ছিল। ভারতের মত দরিদ্র দেশে নির্বাচনের হাতিয়ার এখন দুটি জিনিস—অর্থ এবং জাল ভোট। এই দুটি হাতিয়ার না থাকলে শুধুমাত্র চরিত্রের সততা এবং আদর্শনিষ্ঠার জোরে কেউ আজ নির্বাচনে জয়ী হবার আশা রাখেন না। রাজনৈতিক দলগুলির উদ্দেশ্য যে কোন উপায়ে রাষ্ট্রযন্ত্র করায়ত্ত করা। তাছাড়া অনগ্রসর রাষ্ট্রগুলিতে গণতন্ত্রের ভবিষ্যতও অনিশ্চিত। কয়েকটি রাষ্ট্রে সামরিক অভ্যুত্থান তার সাক্ষ্য বহন করছে। গণতন্ত্রের সঙ্গে সমাজবাদের আদর্শ যুক্ত হলেও যে সমস্যার সমাধান হবে, মনে হয় না কারণ রাষ্ট্রীয় সমাজতন্ত্রে সরকারী কুলীন দল সৃষ্টি হচ্ছে যারা আবার এক নতুন ধরণের স্বৈরতন্ত্র খাড়া করছে। সমস্ত দেখেশুনে মনে হয় যেখানে রাষ্ট্রের হাতে ক্ষমতা থাকে সেখানে সাধারণ মানুষের নাভিশ্বাস উপস্থিত হয়। বস্তুত কেন্দ্রীভূত শাসন-ব্যবস্থার পরিণাম দেখে লেখক নৈরাজ্যবাদী দর্শনের দিকে ঝুঁকেছিলেন।

নৈরাজ্যবাদের কল্পনা বহু প্রাচীন। প্রায় আড়াই হাজার বছর আগে চৈনিক দার্শনিক লাওৎসে থেকে সুরু করে গান্ধী পর্যন্ত অনেকেই নিরাজ সমাজের কল্পনা করেছেন। নৈরাজ্যবাদীদের মধ্যে অনেকে আবার শান্তির দূত। তথাপি নৈরাজ্যবাদ সম্বন্ধে একটা প্রচলিত ভ্রান্ত ধারণা রয়েছে যে নৈরাজ্যবাদীরা হিংসা ও বলপ্রয়োগের পথে চলে এবং এদের নিরাজ সমাজ অরাজ ও উচ্ছৃঙ্খল সমাজেরই নামান্তর। লেখক নৈরাজ্যবাদের এই বৈপ্লবিক দিকটা দেখিয়েছেন এবং পাশাপাশি দেখিয়েছেন সমাজে নৈতিক সংস্কারের প্রয়োজনীয়তা যা টলস্টয়, গান্ধী, অরবিন্দ প্রভৃতি দার্শনিকদের চিন্তায় প্রকাশ পেয়েছে। বস্তুত বিপ্লবী নৈরাজ্যবাদের চেয়ে আত্মিক নৈরাজ্যবাদের

( Spiritual Anarchism ) শ্রেষ্ঠতাই তিনি প্রমাণ করতে চেয়েছিলেন এবং এই ইঙ্গিত তাঁর গ্রন্থে রয়েছে।

নৈরাজ্যবাদ সম্বন্ধে একখানি প্রামাণ্য গ্রন্থ রচনা করাই ছিল তাঁর উদ্দেশ্য। বিভিন্ন নৈরাজ্যবাদী দার্শনিকের চিন্তা নিয়ে বিভিন্ন পুস্তক রচিত হয়েছে কিন্তু পৃথিবীর যাবতীয় নৈরাজ্যবাদী ভাবনা সঙ্কলিত করে একখানি প্রামাণ্য গ্রন্থের এখনও অভাব রয়েছে। লেখক এই অভাব পূরণ করতে চেয়েছিলেন এবং স্থির করেছিলেন সর্বশেষে তিনি ভাবী সমাজ গঠনের তাঁর এক নিজস্ব পরিকল্পনা দেবেন যাতে গণতন্ত্র ও সমাজবাদের এক বাস্তব সমন্বয়সাধন হয়ত বা সম্ভব। অর্থাৎ বইখানি শুধুমাত্র নৈরাজ্যবাদের ইতিহাসে পর্যবসিত না হয়ে হবে একটি নতুন সমাজ-দর্শন। তাঁর সমস্ত জীবনের চিন্তার পূর্ণ পরিণতি আত্মপ্রকাশ করবে এই গ্রন্থে। কিন্তু তিনি এই শেষের কাজটুকু অসমাপ্ত রেখে গেছেন। তা হলেও নৈরাজ্যবাদের ইতিহাস হিসাবে গ্রন্থখানি স্বয়ংসম্পূর্ণ। প্রাচীন যুগ থেকে শুরু করে উনিশ শতক পর্যন্ত নৈরাজ্যবাদের বিস্তার এই গ্রন্থের মূল প্রতিপাদ্য। এতে নৈরাজ্যবাদকে প্রাচীনযুগ, মধ্যযুগ, প্রজ্ঞানযুগ, বিপ্লবযুগ এই চারিটি পর্যায়ে ভাগ করা হয়েছে এবং সর্বশেষে নৈরাজ্যবাদের সমালোচনা দিয়ে উপসংহার টানা হয়েছে। লেখাটি লেখক চতুরঙ্গ নামক ত্রৈমাসিক পত্রিকায় যেভাবে শেষ করেছিলেন এখন ঠিক সেইভাবে গ্রন্থাকারে মুদ্রিত হল।

লেখকের মূল পরিকল্পনা অনুসারে বইটি প্রকাশ করা সম্ভব হল না। তবু এই গ্রন্থ পাঠ করে কেউ যদি উপকৃত হন তবে তাঁর অন্তিম সঙ্কল্প কিছুটা সফল হল বলে জানব। বইখানি ছাপা ও প্রকাশের ভার নিয়ে রূপা এণ্ড কোম্পানী আমার অশেষ কৃতজ্ঞতাভাজন হয়েছেন।

নারায়ণী বসু

# সূচীপত্র

# প্রাচীন যুগ

সভ্য জীবনের যাত্রাপথে কোথায় কেমন করে রাষ্ট্রশাসন, ধর্মব্যবস্থা ও ব্যক্তিসম্পত্তির উদ্ভব হয়েছিল ইতিহাসে তার কোন নজির নেই। কিন্তু এই প্রতিষ্ঠানগুলি মানুষের জীবনে যে নানাবিধ বন্ধন আরোপ করেছিল তার বিরুদ্ধে বিদ্রোহের পরিচয় প্রাচীন দার্শনিক ভাবনার মধ্যে যথেষ্ট পরিমাণে বিদ্যমান। সভ্যজীবনের বিধিনিষেধ ও ভেদবৈষম্যে ক্লিষ্ট ভাবুক মন কল্পনা করেছে এক প্রাগৈতিহাসিক স্বর্ণযুগের—যে যুগে মানুষ প্রকৃতির রাজ্যে স্বাধীন স্বচ্ছন্দভাবে বাস করত, রাষ্ট্রীয় ও ধর্মীয় শাসন এবং আর্থিক অসাম্য তাকে পীড়ন করে নি। চীন, ভারত ও পশ্চিম এশিয়ার ভাবনায় এই বিশ্বাস বদ্ধমূল ছিল—সেখান থেকে এর বিস্তার হয় গ্রীস ও রোমে তারপর ক্রমশ সারা ইয়োরোপে। পিছনে ফেলে আসা এই সত্যযুগ হল ভবিষ্যতের স্বপ্ন, উচ্চারিত হল নিরাজ সমাজের বাণী—সভ্য সমাজের বন্ধন ও বেদনা কাটিয়ে ফিরে আসতে হবে আদিম জীবনের মুক্ত আনন্দে, আর এই প্রত্যাবর্তনের পথে বিলুপ্ত হবে রাষ্ট্র, ধর্মবিধান, ব্যক্তিস্বত্ব আর এদের আনুষঙ্গিক যা-কিছু অনুষ্ঠান, আইনকানুন, আচার-বিচার ও শাস্ত্রশাসন।

## ১। চীনঃ 'তাও'-এর পথ

সকল প্রকার বিধিবন্ধনের বিরুদ্ধে সর্বপ্রথম দার্শনিক প্রতিবাদ উত্থিত হয়েছিল আড়াই হাজার বছর আগে চীনের 'তাও' মতবাদে।

পাশ্চাত্ত্য দার্শনিকদের বিচারে প্রাচ্য মনীষীদের কোন রাষ্ট্রদর্শন ছিল না, কারণ তাঁদের ধ্যানধারণায় রাষ্ট্রের স্থান ছিল গৌণ। রাষ্ট্রের চেয়ে সমাজের উপর, জীবনের বাহ্য উপকরণের চেয়ে আন্তরিক সম্পদের উপর তাঁরা অধিক গুরুত্ব দিয়েছেন। প্রাচী অন্তরমুখী, প্রতীচী বহির্মুখী, সুতরাং বহির্জীবনের নিয়ন্তা যে রাষ্ট্র তা প্রাচ্য সাধনার লক্ষ্য ছিল না। তা বলে একথা সত্য নয় যে প্রাচ্য মনীষায় রাষ্ট্রচিন্তা স্থান পায় নি। এঁরা স্বকীয় দৃষ্টিভঙ্গি নিয়ে রাষ্ট্রের বিচার করেছেন আর রায় দিয়েছেন যে, এ মানুষের বুদ্ধি দিয়ে গড়া একটি যন্ত্রবিশেষ—যা দ্বারা তার নিজেরই স্বাধীন বিকাশ খর্ব হচ্ছে। লাওৎসে ও

ম্যাকিয়াভেলি উভয়ে এ বিষয়ে একমত যে রাষ্ট্রের কাজকারবার স্বাভাবিক ন্যায়বুদ্ধি দিয়ে পরিচালিত হয় না। লাওৎসের মতে এটা দোষণীয় সুতরাং তিনি রাষ্ট্রের অবসান কামনা করেছেন। ম্যাকিয়াভেলির মতে এটা সমর্থনীয়, রাষ্ট্রকে তার স্বধর্মে প্রতিষ্ঠিত থাকতে হবে। পাশ্চাত্ত্য মতে লাওৎসের রাষ্ট্রবিচার দর্শনের পর্যায়ে পড়ে না কারণ তাঁর সিদ্ধান্ত রাষ্ট্রের বিলোপ। আর ম্যাকিয়াভেলি রাষ্ট্র-দার্শনিক, কারণ তিনি রাষ্ট্রের স্থায়িত্বে বিশ্বাসী। রাষ্ট্রের মূল্য স্বীকার করলেই তবে সে চিন্তা রাষ্ট্রদর্শনের মর্যাদা পাবে এই ধারণার পিছনে কোন যুক্তি নেই।

বস্তুত লাওৎসের ভাবনা রাষ্ট্রকে কেন্দ্র করে গড়ে ওঠে নি। রাষ্ট্র তাঁর আক্রমণের প্রধান লক্ষ্যও নয়। চীনের অধিবাসীরা স্বভাবত যে কোন প্রকার সরকারী শাসনের বিরোধী। অতি পুরাকাল থেকে সে দেশের গ্রাম অঞ্চলে এক স্বায়ত্ত শাসনব্যবস্থা প্রচলিত ছিল। গ্রাম-বৃদ্ধদের পরিচালনায়, সামাজিক বিধিব্যবস্থার অনুশাসনে সকলের আচরণ নিয়ন্ত্রিত হত। কনফুসিয়াসের শিষ্য রাষ্ট্রবাদীরাও স্বীকার করেছেন যে যে-লোক রাজনীতি নিয়ে ঘাঁটাঘাঁটি করে সে শুচিতা বজায় রাখতে পারে না। মেন্‌সিয়াস স্বীকার করেছেন যে রাজত্ব করবার আকাঙ্ক্ষা মানুষের দুর্বলতা—তিনটি কাজে উঁচুদরের লোকেরা আনন্দ পায়—একটা রাজ্যের অধীশ্বর হওয়া এ তিনের মধ্যে পড়ে না ( ৭/৫০/২০ )।

আর সকল বিষয়েই লাওৎসে ও কনফুসিয়াসের মত বিপরীত। কনফুসিয়াস ছিলেন কনিষ্ঠ। দুজনেই খ্রীষ্টপূর্ব ষষ্ঠ শতকের লোক। তখন চীনের বুকে রাজ্যে রাজ্যে লড়াই ছিল নিত্যনৈমিত্তিক, জীবন ছিল অশান্তিতে ভরপুর, চিন্তাভাবনাও ছিল উচ্ছৃঙ্খল। এই স্বেচ্ছাচার থেকে কনফুসিয়াস নিষ্কৃতি খুঁজলেন সামাজিক নীতি-বন্ধন ও ভদ্র আচরণে, আর লাওৎসে দেখালেন 'তাও'এর পথ—সকল রকমের নীতি ও আইনের বন্ধন ছিন্ন করে প্রকৃতির সহজ জীবনে ফিরে যাবার রাস্তা।

খ্রীষ্টপূর্ব ষষ্ঠ শতকের প্রথম ভাগে চীনের চু রাজ্যে লাওৎসের জন্ম হয়। ইরানের জরথুস্ত্র, ভারতের মহাবীর ও বুদ্ধ এবং চীনের লাওৎসে ও কনফুসিয়াস —এশিয়ার এই কয়জন চিন্তানায়ক ছিলেন প্রায় সমসাময়িক। লাওৎসে অর্থ 'বুড়ো দার্শনিক'। কথিত আছে যে তিনি মাথাভর্তি শাদা চুল ও ভারিক্কি চেহারা নিয়ে জন্মেছিলেন—তা থেকে তাঁর এই নামকরণ হয়। তাঁকে ঘিরে বহু উপকথার সৃষ্টি হয়েছে। উত্তরকালের জনসাধারণ ও রাজরাজড়ারা তাঁকে

দেবতার সম্মান দিয়েছে। কিন্তু চীন তাঁর পথ গ্রহণ করেনি। সে কনফুসিয়াসের রাস্তাই বেছে নিয়েছে।

কর্মজীবনে লাওৎসে ছিলেন চাউ রাজ্যের মহাফেজখানার জিম্মাদার। অবসর নেবার পর তিনি দর্শনচর্চায় মন দেন। তাঁর চিন্তাভাবনা রূপ পেয়েছে একাশিটি ছোট কবিতার একটি গুচ্ছে—এর নাম 'তাও তে চিং' বা 'পথের ঠিকানা'। এর বাণী অতি সহজ। মানুষের জীবনে একটা স্বাভাবিক ছন্দ আছে—যা আমরা সমাজের ও নীতির শাসন দিয়ে নষ্ট করেছি। ক্ষমতার লোভ, বিদ্যাবুদ্ধির অহঙ্কার, সভ্যতার আদবকায়দা ইত্যাদি এসে সহজ জীবনের মুক্তি, সৌন্দর্য ও আনন্দ কেড়ে নিয়েছে। মানুষকে সেই আদিম মুক্ত অবস্থায় ফিরে যেতে হবে ঃ

"কিছু করতে গেলেই ভণ্ডুল হবে ;
আঁকড়ে ধরলেই ফস্‌কে যাবে।
জ্ঞানী কিছু করে না, তাই তার হাতে কিছু ভণ্ডুল হয় না,
সে কিছু আঁকড়ে ধরে না, তাই কিছু ফস্‌কায় না।" ৬৪[১]

তা বলে তাওবাদী সমাজের বাইরে গজদন্ত মিনারের চূড়ায় বাস করে না। সমাজে বাস করা স্বাভাবিক জৈব ধর্ম, তাও-এর পথও তাই। জ্ঞানী সমাজে বাস করে কিন্তু নিজেকে জাহির করে না, 'সাধারণ জনের মধ্যে নিজেকে ডুবিয়ে দেয়', 'মাটিতে পা না দিয়ে হেঁটে যায়।' কিছু না করে কিছু না বলে সে তার প্রভাব ছড়ায়। আপন নির্বিকার সত্তায় অবস্থান করে সে হয় অপরের অনুকরণীয়—তার মত প্রচারের অপেক্ষা রাখে না, প্রতিষ্ঠা কর্মের ওপর নির্ভর করে না।

"যে অন্যকে জানে সে বিদ্বান ;
যে নিজেকে জানে সে জ্ঞানী।
যে অন্যকে জয় করে সে বলবান ;
যে নিজেকে জয় করে সে শক্তিমান।" ৩৩

১ প্রবন্ধের যাবতীয় উদ্ধৃতি লিন্-উ-টাং-"উইস্‌ডম্ অফ্ চায়না"য় লাওৎসে ও চুয়াংৎসের যে অনুবাদ করেছেন তা থেকে নেওয়া। যেখানে অন্য গ্রন্থের অনুবাদের ওপর নির্ভর করা হয়েছে, সেখানে পাদটীকায় তার উল্লেখ আছে।

২ চুয়াংৎসের উক্তি—"এই মানব জগৎ" ; লিন-উ-টাং, ৮৭ পৃষ্ঠা।

যে জ্ঞানী ও শক্তিমান তার প্রচারের প্রয়োজন নেই, জোর জবরদস্তির দরকার নেই। জ্ঞানীর পথ জীবের অন্তরের পথ। কৃত্রিম বন্ধন হতে মুক্তিকামী মানুষ প্রকৃতির সহজ পথ খুঁজবে। তাওবাদী তাঁর স্বাভাবিক পথিকৃৎ।

"সে নিজেকে প্রকাশ করে না,
তাই সে ভাস্বর।
সে নিজেকে সমর্থন করে না,
তাই তার যশ দূরপ্রসারী।
তার অহঙ্কার নেই,
তাই সকলে তার গুণগ্রাহী।
তার দম্ভ নেই,
তাই সকলের মাথা তার কাছে অবনত।" ২২

আকাশ ও পৃথিবীর অস্তিত্ব নিজের জন্য নয়, তাই তারা অনন্তকাল বিশ্বকে ধারণ করে আছে। তেমনি যে জ্ঞানী নিজের সত্তা ভুলে যায়, তার সত্তা চিরস্থায়ী হয়। যে নম্র সেই উন্নত, যে যত বিনয়ী সে তত মহান।

"সুতরাং যদি সকলের চেয়ে বড় হতে চাও,
সকলের নীচে এসে দাঁড়াও।
যদি সকলের আগে যেতে চাও,
সকলের পিছনে চল।" ৬৬

সমাজের নিয়মকানুনের প্রতি আস্থা ও আনুগত্য থেকে যা-কিছু উচ্ছৃঙ্খলতার সৃষ্টি। সভ্যতার চাপে পড়ে যা-কিছু সৎ ও শুভ তা বিলীন হয়ে যাচ্ছে। প্রকৃতির বিচারবুদ্ধি যখন হারিয়ে যায় তখনই আসে ধর্ম, ন্যায়, পরোপকার, সহবত—এই সমস্ত কথার জাল বুনে সমাজকে ধরে রাখবার চেষ্টা হয়। জ্ঞান না থাকলেই পুঁথির বিদ্যা এসে আসর জমায়।

"নিজের চৌকাঠ না পেরিয়ে
জানা যায় সারা দুনিয়ার খবর।
নিজের জানলার বাইরে না তাকিয়ে
দেখা যায় আকাশজোড়া 'তাও'।
যতই জ্ঞানের পিছনে ছুটবে
ততই জানবে কম।" ৪৭

দাও বিদ্যা, বিচার ও সহবত—ফিরে আসবে মানুষের জ্ঞান, ন্যায়বোধ ও সততা।

"সহজ সত্তায় ফিরে যাও,
আদিম প্রকৃতিকে মেলে ধর
স্বার্থচিন্তা দূর কর,
আকাঙ্ক্ষা থেকে নিবৃত্ত হও।" ১৯

হুশি লাওৎসের চিন্তাধারাকে 'দার্শনিক শূন্যবাদ' বলে অভিহিত করেছেন।[৩] লেগির মতে তাঁর নিবৃত্তিবাদ প্রগতির নিয়মসহ নয়,—ব্যক্তির ও সমাজের ধর্ম এগিয়ে যাওয়া, নিষ্ক্রিয় হয়ে বসে থাকা নয়।[৪] এঁরা লাওৎসের প্রতি সুবিচার করেননি। তাঁর মত নেতিবাচক হলেও শূন্যতা ও স্থাণুতার পরিপোষক নয়। দম্ভ ও কৃত্রিমতাকে, বিদ্যাবুদ্ধি ও ক্ষমতার জোরে মানুষের ভাল করার স্পর্ধাকে তিনি বিদ্রূপ করেছেন, তিরস্কার করেছেন। সরল ও নম্রভাবে, অপরের ওপর জুলুম না করে, নিজ ব্যক্তিত্বের দৃষ্টান্ত সামনে রেখে যে কাজ হয় প্রগতিবাদীদের চাঞ্চল্যে তা হয় না। অতিবিস্তার ও অতিবৃদ্ধি প্রগতি নয়, পতনের প্রস্তুতি। গাছ বেশী বাড়লে তাকে কাটা হয়, ধনুক বেশী নোয়ালে তা ভেঙে যায়, তলোয়ারে বেশী শান দিলে তার ধার ক্ষয় হয়, বেশী ধন সঞ্চিত হলে তা আর ধরে রাখা যায় না। সুতরাং

"যার ক্ষমতা চূর্ণ করতে হবে
তাকে আগে বাড়তে দাও।
যাকে দুর্বল করতে হবে
তাকে বলবান হতে দাও।
যাকে মাটিতে শোয়াতে হবে
তাকে আকাশে উঠতে দাও।" ৩৬

অতএব

"অসন্তোষের বাড়া অভিশাপ নেই
অধিকারবৃত্তির বাড়া পাপ নেই।" ৪৬

পাশ্চাত্ত্য চিন্তাধারার সঙ্গে এর গোড়ায়ই গরমিল। জীবন ভোগ ও

৩ ফিলসফি—ইস্ট এণ্ড ওয়েস্ট, সম্পাদক, চার্লস এ মুর, নিউ জার্সী, ১৯৪৬, ৩০৮ পৃষ্ঠা।
৪ দি টেকস্টস অব তাওইজম—সেক্রেড বুক্‌স্ অব দি ইস্ট, ৩৯ খণ্ড, ২৭ পৃষ্ঠা।

বিস্তারের জন্যে, নিবৃত্তির জন্যে নয়, তার পরিণামে যদি থাকে বিনাশ ও মৃত্যু থাক ক্ষতি নেই। এরিস্টটল-এর সময় থেকে এই ইষ্টমন্ত্র ইয়োরোপের বিদগ্ধ সমাজে স্বীকৃত এবং রেনেসাঁস-এর সময় থেকে 'মানবধর্ম' বলে সম্বর্ধিত হয়ে এসেছে। লাওৎসে এঁদের কথার জবাবে বলবেন যাকে তুমি জীবনের গতি ও বিস্তার বলছ সে এক গোলকধাঁধার মধ্যে অবিরাম ঘুরে মরা ছাড়া আর কিছু নয়। অর্থ ও ক্ষমতার সুখ যদি জীবনের লক্ষ্য হয় তা হলে ধর্ম ও কর্তব্যের কথা আসে কেন? আসলে জীবনের বিস্তারে ধর্মের প্রয়োজন আছে কিন্তু সে চলেছে ভুল পথে। "বাতাস যেমন যেদিকে খুশী বয়, তেমন ধর্মও খুশীমত নিজেকে স্থাপন করুক। এত হৈ চৈ করে তার সন্ধান করা কেন, যেন ঢাক বাজিয়ে এক পলাতক আসামীর খোঁজ হচ্ছে?"[৫] প্রকৃতি নিজের নিয়মে চলে, সকল বিরুদ্ধ চেষ্টাকে ছাপিয়ে তার নিয়মই বহাল থাকবে। "রাজহাঁসকে রোজ স্নান না করালেও সে শাদাই থাকে আর কাকের গায় রোজ কালি না লাগালেও সে কালই থাকে"।[৫] সুতরাং বুদ্ধিমানের কাজ হল খোদার ওপর খোদকারী না করে নিয়মগুলোকে জানা এবং জীবনকে সেই নিয়মমাফিক পরিচালনা করা। "মানুষকে শাসন করা ভগবানের কাজ", মানুষের নয়।

সুতরাং সেই সরকারই ধন্য যার কোন শাসন নেই। সেই যথার্থ প্রভু যে প্রভুত্ব করে না।

"যারা শ্রেষ্ঠ শাসনকর্তা
লোকে এইমাত্র জানে যে তারা আছে;
যারা এর চেয়ে নিকৃষ্ট তাদের লোকে ভালবাসে, স্তুতি করে;
আরো নিকৃষ্টদের তারা ভয় করে;
সবচেয়ে যারা অধম তাদের তারা গালাগালি করে।" ১৭

কোন সরকার কখনও মানুষকে সুখী করতে কিংবা সাধু বানাতে পারে না। সরকার মানুষকে কেবল নষ্টই করে এবং তাদের মধ্যে বিশৃঙ্খলা, দুর্বুদ্ধি ও অসন্তোষ ছড়ায়।

---

৫ লাওৎসের শিষ্য চুয়াংৎসে তাঁর গুরু ও কনফুসিয়াসের মধ্যে একটি তর্কের অবতারণা করে সেই প্রসঙ্গে লাওৎসের এই উক্তি উদ্ধৃত করেছেন। এইচ. এ. গাইলস্: চুয়াংৎসে, মিস্টিক, মর্যালিস্ট এণ্ড সোস্তাল রিফর্মার, লণ্ডন ১৮৮৯, ১৮৫ পৃষ্ঠা।

"যতই বিধিনিষেধ বাড়বে ততই মানুষ হবে গরীব।
যত ধারাল হাতিয়ার বানাবে
রাজ্যে তত বাড়বে বিশৃঙ্খলা।
যত কলকৌশল ফাঁদবে
তত বেরুবে তাকে এড়াবার ফন্দি।
যে দেশে যত আইনকানুন,
সে দেশে তত চোরডাকাতের মেলা।" ৫৭

দুনিয়াকে বাহুবলে জয় করে ভোগ করার ব্যাপারেও দেখা যায় একই হেঁয়ালি। লাওৎসে শান্তিকামী, যুদ্ধবিরোধী, কিন্তু বিশ্বপ্রেম অথবা কোন মহৎ আদর্শের জন্য নয়। 'তাও' প্রকৃতির পথ, এতে মানবিক আদর্শের জায়গা নেই। লাওৎসে যুদ্ধকে ঘৃণা করেন এর নাশকতা ও বিফলতার জন্য।

"কারণ এ জিনিস পিছন দিকেও আঘাত হানে।
সৈন্যরা যেখানে যায় সেখানে বাড়ে কাঁটাগাছের জঙ্গল।
একটা বিপুল বাহিনী সংগ্রহ কর
পরের বছর দুর্ভিক্ষ দেখা দেবে।" ৩০

অস্ত্র ও আইন দিয়ে শাসন চলে না। শাসনহীন নিরাজ সমাজ ঠিক পথে চলবে। লাওৎসে বলেছেন, "জনসাধারণ একটি শিশু।" কনফুসিয়াসও মানবেন একথা, কিন্তু ভিন্ন অর্থে। তিনি বললেন শিশু যেমন বাপমার হাতে গড়ে ওঠে তেমনি জনসাধারণকে গড়ে তুলবেন শাসক ও নেতৃবৃন্দ। লাওৎসে বলবেন, - শিশুর মত জনসাধারণকে তার স্বভাব মাফিক বাড়তে দাও, তার ওপর কারিকুরি করতে গেলে তার সুস্থ বিকাশ ব্যাহত হবে।

"ছোট মাছকে যেমন করে ভাজে বড় দেশকে তেমন করে শাসন করতে হয়।" ৬০ মাছটাকে নাড়াচাড়া করলে গলে কাদা হয়ে যাবে, তাকে অল্প আঁচে কড়ার ওপর ছেড়ে রাখতে হয়। এই হচ্ছে তাও-এর নিষ্ক্রিয় শান্তির পথ। "পৃথিবীটা ঈশ্বরের পাত্র। মানুষ তা গড়তে পারে না।" ২৯

লাওৎসের প্রায় আড়াই শ' বছর পরে খ্রীষ্টপূর্ব চতুর্থ ও তৃতীয় শতকে তাঁর মতের ব্যাখ্যান ও বিস্তার করেন তাঁর ভক্ত চুয়াংৎসে। সে আর এক অরাজকতার যুগ। চাউ সাম্রাজ্যের তখন অন্তিম দশা। সমান্তরাজারা নামে মাত্র চাউ বংশের প্রতি আনুগত্য কবুল করে পরস্পরের বিরুদ্ধে যুদ্ধ ও

ষড়যন্ত্র চালাচ্ছে। দর্শনের রাজ্যেও বাক্‌বিতণ্ডার ঝড়। চারদিকের দ্বন্দ্ব ও বিশৃঙ্খলার মধ্যে চুয়াংৎসে নিয়ে এলেন এক অবিশ্বাসী নেতিবাচক মতবাদ। গাইল্‌স্ তাঁর সম্বন্ধে বলেছেন যে ছোকরার দল তাঁর কাছে ঘেঁষত না কারণ তাঁর বই পড়ে আমলাতন্ত্রের গদিতে বসবার পরীক্ষাগুলি পাশ করা যেত না। তাঁর বই পড়ত বুড়োর দল—যারা কর্মক্ষেত্রে সুবিধা করতে পারেনি কিংবা কর্মজীবন থেকে অবসর নিয়েছে অথবা যাদের ধর্মকর্মে মতি হয়েছে, পরলোক সম্বন্ধে কৌতূহল জন্মেছে।[৬]

কনফুসিয়াসের মত প্রচারে মেনসিয়াসের যা অবদান লাওৎসের মত জনপ্রিয় করার জন্যে চুয়াংৎসে তার চেয়ে অধিক কীর্তি রেখে গেছেন। তিনি কেবল গুরুর মতের ব্যাখ্যান করেননি, গুরুর দর্শনকে নূতন ভাবসম্পদে সমৃদ্ধ করেছেন। তাঁর রচনাগুলি উপকথা ও বাক্যালাপের আকারে সঙ্কলিত হয়েছে। এদের যেমন ধার তেমন ভার। কনফুসিয় রাষ্ট্র ও নৈতিক শাসনকে তিনি কঠোর ব্যঙ্গ ও শ্লেষের আঘাতে জর্জরিত করেছেন। তাঁর মূলমন্ত্র লাওৎসের বাণী—সকল রকম কৃত্রিমতা ছেড়ে স্বভাবের অবস্থায় ফিরে যাও। স্বাভাবিক ও কৃত্রিমের তফাৎ বোঝা কঠিন নয়।

> "ঘোড়া ও ষাঁড়ের চারটি করে পা আছে—এটা স্বাভাবিক। ঘোড়ার লাগাম লাগালে, ষাঁড়ের নাকে দড়ি ঢোকালে—এটা কৃত্রিম" (শারদ বন্যা)

যা কিছু মূল্যবোধ, আচার আচরণের বিধান, সব অর্থহীন ও কৃত্রিম। রূপ, নীতি, বুদ্ধি, ধর্ম এই সকল মিথ্যার মোহে মানুষের বোধশক্তি আচ্ছন্ন হয়, ব্যক্তিত্ব খর্ব হয়। ন্যায়-অন্যায়, ভালমন্দ বোধ, এর অসারতা যে রূঢ় অবিশ্বাসের সঙ্গে চুয়াংৎসে বিশ্লেষণ করে দেখিয়েছেন তা ম্যাক্‌স্ স্টার্নারকেও হার মানায়।

> "মানুষ খায় পশুমাংস, হরিণ খায় ঘাস, কাঁকড়াবিছার খাদ্য পোকা-মাকড় আর পেঁচা ও কাক ভালবাসে ইঁদুর। এই চারের মধ্যে কার রুচিটা ভাল? বানরের প্রিয় হল কুকুরমুখী বানরী, হরিণ ছোটে হরিণীর পিছনে, মাছ মৎস্যিনীর প্রতি আসক্ত। আর মানুষ মজে মাও চিং ও লি চির রূপে, যাদের দেখলে মাছ গভীর

৬ চুয়াংৎসে: ভূমিকা, ১৪ পৃষ্ঠা।

জলে ডুব দেবে, পাখি আকাশে উড়বে, হরিণ ছুটে পালাবে। কে বলবে কার রূপটা খাঁটি? (সকল বস্তুর সমীকরণ)

শহীদ হয়ে মর আর ডাকাত হয়ে মর, মরণ যা তাই। পো য়ি নূতন রাজবংশের গোলামি করতে অস্বীকার করে শুয়িয়াং পাহাড়ের তলায় মৃত্যুবরণ করেছিল। দস্যু চে ডাকাতির অপরাধে তুংলিং পর্বতের নীচে প্রাণ দিয়েছিল। উভয়ের কর্ম ছিল পৃথক কিন্তু কর্মফল হল এক।

"তবে কেন আমরা প্রথমকে বাহবা আর দ্বিতীয়কে ধিক্কার দিই? সকলকেই কোন কারণে মরতে হয়। তবু যে দয়া ও কর্তব্যের নামে মরে সে হল সাধু, আর যে স্বার্থের জন্যে মরে তাকে সবাই বলে নীচ!" (পায়ের জোড়া আঙুল)

সমাজে চলতি নীতিকথাগুলি ধাপ্পাবাজি, ব্যক্তিকে বিকৃত করে ও দাবিয়ে রাখবার ফন্দি। বুদ্ধি ও চালাকি'ত বদমায়েসের হাতিয়ার। চোরের হাত থেকে বাঁচবার জন্যে আমরা বুদ্ধি করে ট্রাঙ্কে তালা লাগাই, বস্তায় দড়ি বাঁধি। কিন্তু যখন বলবান চোর মালপত্র সুদ্ধ ট্রাঙ্ক ঘাড়ে করে পালায় তখন সেই তালা আর হুড়কা তারই কাজে লাগে এবং তার ভয় হয় বুঝিবা তালা খুলে গেল।

"সুতরাং দুনিয়া যাকে বলে বুদ্ধি তা কি শক্ত চোরের সুবিধার জন্যই নয়?" (ট্রাঙ্ক খোলা)

চি রাজ্যে ছিল পণ্ডিতদের গড়া আইন-কানুনের শাসন। তবু একদিন প্রাতঃকালে তিয়েন চেংৎসে চির রাজাকে হত্যা করে তাঁর রাজ্য চুরি করলেন। শুধু রাজ্য নয়, পণ্ডিতদের বুদ্ধির খেলা আইনকানুনগুলিও হল তাঁর। সুতরাং চোর বলে খ্যাতিলাভ করলেও তিয়েন চেংৎসে শান্তিতে ও নিরাপদে জীবন কাটিয়ে গেলেন।

অতএব পণ্ডিতের ধর্ম অধর্মের দান। ডাকাত পণ্ডিতদের নীতিশাস্ত্র মেনে চলে। দস্যু চে তার সাকরেদকে বলছে:

"পণ্ডিতদের কীর্তিত গুণপনা চোরের মধ্যেও আছে, যেমন ধন-সম্পদের সন্ধান নেওয়ার বুদ্ধি, বিপদের মুখে এগিয়ে যাবার সাহস, সকলের শেষে বেরিয়ে আসার বীরত্ব, ধরা না পড়ার সতর্কতা, লুঠের মাল সমান ভাগে বণ্টন করার সহৃদয়তা। এই পাঁচটি গুণ ব্যতিরেকে কোন দস্যু বড় হতে পারে নি।" (ট্রাঙ্ক খোলা)

সুতরাং পণ্ডিতদের শিক্ষা নিয়েই দস্যু চে তার ব্যবসায়ে হাত পাকিয়েছে। পণ্ডিতদের তাড়াও, দস্যুরা অমনি পালাবে। রাজ্য শাসনের জন্যে পণ্ডিতদের সংখ্যা বাড়াও, দস্যু চে'র মুনাফার অঙ্ক ডবল হবে।

> "একটা আংটি চুরি করলে চোর বলে তোমার ফাঁসি হবে। একটা দেশ চুরি করলে তুমি হবে রাজা। দয়াধর্মের যা কিছু শিক্ষা তা থাকে রাজার হেফাজতে। তা হলে কি একথা সত্য নয় যে রাজারা দয়াধর্ম ও পণ্ডিতদের নীতি কথার চোর? (ট্রাঙ্ক খোলা)

চুয়াংৎসে পণ্ডিতদের নিয়ে কিভাবে ঠাট্টা তামাসা করেছেন তার একটি দৃষ্টান্ত দস্যু চে-র সঙ্গে কনফুসিয়াসের সাক্ষাতের গল্প। দস্যু চে-র দাদা লিউ সিয়া হুই ছিলেন কনফুসিয়াসের বন্ধু। তাঁর উপদেশ অমান্য করে কনফুসিয়াস দস্যুর কাছে গেলেন তাকে বুঝিয়ে পড়িয়ে সৎপথে আনবেন বলে। অনেকগুলি স্তুতিবাক্য বলে তিনি কিছু ধর্মোপদেশ দিলেন এবং দস্যুবৃত্তি ছেড়ে দিয়ে একজন রাজর্ষি হবার জন্যে তাকে অনুরোধ করলেন। এমনও আশ্বাস দিলেন যে এই পরিবর্তন সুসম্পন্ন করবার জন্যে তার সাহায্যের অভাব হবে না। দস্যু প্রথমে একটি প্রবাদবাক্যের উল্লেখ করল—"যারা সামনে দাঁড়িয়ে অন্যের প্রশংসা করে, তারা আড়ালে গেলে গালাগালি করে।" তারপর সে নিজের দর্শনের একটা ফিরিস্তি দিল :

> "আকাশ ও পৃথিবীর সীমা নেই—আর মানুষের মিয়াদ বাঁধা। অসীমের মাঝখানে একটুকরো সময়ের গণ্ডিতে সে আবদ্ধ হয়ে আছে। একটি মাত্র মুহূর্ত আর সব শেষ, যেন একটা ফুটো দিয়ে দেখা দৌড়ে যাওয়া রেসের ঘোড়া। যে এই মুহূর্তটিকে তার ইন্দ্রিয় দিয়ে পুরোপুরি উপভোগ করতে পারে সেই ঠিক রাস্তা চিনেছে।"

এর পর প্রশংসাবাণীর প্রত্যুত্তরে

> "শাদা আংরাখার ওপর কাজকরা ষাঁড়ের চামড়ার কোমরবন্ধ চাপিয়ে তুমি সেজেছ মন্দ নয়। আর ধাপ্পাবাজির বুলি দিয়ে রাজা-রাজড়াদের ঠকিয়ে তুমি বেশ ধনসম্মান আদায় করছ। আসলে তুমি ওরই ফিকিরে আছ। তোমার চেয়ে বড় ডাকাত আর নেই। আমি অবাক হই লোকের মুখে মুখে দস্যু চে-র কথা, কিন্তু তারা কেন তোমাকে দস্যু কনফুসিয়াস বলে না!"

তারপর আগন্তুককে ভদ্রভাবে জানিয়ে দেওয়া হল যে এই মুহূর্তে বিদায়

না নিলে তার মেটে দিয়ে দস্যুদলের সকাল বেলার ঝোল রান্না হবে। কনফুসিয়াস-পালিয়ে বাঁচলেন এবং ফিরে এসে বন্ধু লিউ সিয়া হুইকে বললেন, "আমি বাঘের মাথায় হাত বুলাতে আর তার দাড়ি আঁচড়াতে গিয়েছিলাম। আর একটু হলে তার মুখের ভেতর গিয়ে পড়েছিলাম আর কি?"[৭]

এমন মনে করবার কোন কারণ নেই যে দস্যুর মুখ দিয়ে চুয়াংৎসে যা বলিয়েছেন তা তাঁর নিজের কথা। তিনি ভোগবাদী ছিলেন না। তিনি ছিলেন মিতাচার ও আত্মসন্তোষে বিশ্বাসী। শুধু পণ্ডিতপ্রবরকে হাস্যাস্পদ করবার জন্যে এই গল্প ও কথার অবতারণা।

দেশে দেশে কালে কালে প্রকৃতিবাদী স্বপ্নবিলাসীরা এক অতিপ্রাচীন স্বভাবশুদ্ধ সমাজের কল্পনা করেছেন। চুয়াংৎসেও এঁকেছেন প্রকৃতির কোলের এই শান্তসুন্দর রাজ্যের ছবি যেখানে মানুষ ছিল সহজ সরল ধীর ও স্থির।

> "মানুষ পশুপাখির সঙ্গে বাস করত এবং তার মধ্যে কোন ভেদাভেদ ছিল না। ভদ্রলোক ও ইতরলোকের তফাৎ কেমন করে জানা যাবে? কারও কোন জ্ঞানবুদ্ধি ছিল না কাজেই তাদের স্বভাবধর্ম বিকৃত হতে পারত না। কারও কোন আকাঙ্ক্ষা ছিল না কাজেই তাদের মধ্যে স্বাভাবিক সততা ছিল, তাদের প্রকৃতি তারা হারায় নি।
>
> তারপর যখন পণ্ডিতরা এলেন, মিনমিন করে দয়াদাক্ষিণ্য ও নীতিকথার উপদেশ শোনাতে লাগলেন তখন থেকে মানুষের মনে ধোঁকা লাগল, সন্দেহের উদয় হল। তাও-এর ধর্ম যদি নষ্ট না হয় তাহলে দয়াদাক্ষিণ্য ও নীতিকথার দরকার কি? মানুষের স্বাভাবিক আনন্দের উৎস যদি শুকিয়ে না যায় তা হলে গানবাজনা ও উৎসবের প্রয়োজন কি? পাঁচটা রং যদি দুনিয়াময় টিকে থাকে তা হলে আবার রঙের সাজ কেন? পাঁচটা সুর যখন কানে বাজে তখন ছয় গর্তের বাঁশি কি কেউ বাজায়?...সেই থেকে এল লোভ, লোভের জন্যে শরীরপাত, পরস্পরে ঝগড়া আর জ্ঞানের আকাঙ্ক্ষা —যার কোন শেষ নেই।" (ঘোড়ার খুর)

সভ্যতার এই গোলকধাঁধা থেকে বেরিয়ে আসবার পথ নেই। একমাত্র

৭ আর্থার ওয়ালী: থ্রী ওয়েজ অব থট ইন এনসিয়াণ্ট চায়না, লণ্ডন, ১৯৩৯। ৩৯-৪৬।

উপায় এই সভ্যতাকে ভেঙে চুরমার করে দেওয়া। ধর্ম, বিদ্যাবুদ্ধি, নীতিকথা, বিত্ত সব ঝেঁটিয়ে দূর করতে পারলে তবেই মানুষের মুক্তি।

> "দূর কর জ্ঞান, ঝেড়ে ফেল বিদ্যা, তবেই ডাকাতরা থামবে। ফেলে দাও মণিমুক্তা, চোরদের কাজ বন্ধ হবে।... গজকাঠিগুলো টুকরো টুকরো করে ফেল, দাড়িপাল্লা গুঁড়িয়ে দাও, জিনিসের পরিমাণ নিয়ে লোক মারামারি করবে না। পণ্ডিতদের সব কিছু অনুষ্ঠান মাড়িয়ে ফেল, লোকে তখন তাও-এর কথা ভাবতে শিখবে। ৎসেং আর শি-র কাজ থামাও, য়িয়াং চু আর মৎসের মুখ সেলাই করে দাও, দয়াধর্ম ও নীতিকথা বর্জন কর তখন মানুষের ধর্ম ঠিক পথে চলবে।" (ট্রাঙ্ক খোলা)

পৃথিবীর যাবতীয় বাস্তব ও নৈতিক বন্ধন হতে মুক্ত হলে মানুষ সেই পরম পথ খুঁজে পাবে, প্রকৃতির রাজ্যে ফিরে যাবার পথ।

> "তুমি কর্ম ত্যাগ কর, দুনিয়া আপনিই শোধরাবে। দেহকে ভুলে যাও, বুদ্ধিশুদ্ধি উগরে ফেল। সমস্ত পার্থক্য উপেক্ষা করে অনন্তের সঙ্গে এক হও। মনকে ছেড়ে দাও, অন্তর মুক্ত কর। শূন্য হও, হও আত্মভোলা। সব মূলদেশে ফিরে আসবে, সেখান থেকে জীবনের রস আহরণ করবে।" (সহিষ্ণুতা প্রসঙ্গে)

চুয়াংৎসের বর্ণিত মুক্ত আত্মার এই শান্ত স্থিত অচলপ্রতিষ্ঠ অবস্থা কতকটা বুদ্ধের নির্বাণ ও বেদান্তের মোক্ষের মত। অবশ্য এ পথ সাধারণ লোকের নয়। তার জন্যে চুয়াংৎসের বিধান অতি সহজ—

> "একটা গাছের গায় হেলান দিয়ে গান গাও; কিংবা টেবিলে মাথা রেখে ঘুমিয়ে পড়।" (অঙ্গবিকৃতি)

'তাও' ভুলে গেলে যেমন আসে কর্তব্য ও নিয়মকানুনের কথা, তেমনি স্বভাবসত্তা হারিয়ে গেলে হাজির হয় রাষ্ট্র। রাষ্ট্রের উৎপত্তি সংশয় ও বিশৃঙ্খলার সূচনা করে।

> "যদি তাদের স্বভাব বিকৃত না হয়, যদি তাদের চরিত্র দূষিত না হয়, তা হলে শাসনের কী প্রয়োজন?" (সহিষ্ণুতা প্রসঙ্গে)

আইন ও শাসনের জোরে লোককে ভাল করার মত হঠকারিতা আর নেই। মানুষের যেমন ভুলভ্রান্তি আছে, তাদের ভাল করবার দায়িত্ব নেয় যে আইন ও সরকার, তারাও কিছু কম ভুলচুক করে না।

"ঠিক-এর বিপরীত ভুল, সুশাসনের বিপরীত কুশাসন। যারা বলে ভুলকে বাদ দিয়ে ঠিককে নেব, কুশাসনকে বাদ দিয়ে সুশাসনকে রাখব—তারা বিশ্বের নিয়ম জানে না, সৃষ্টির রহস্য বোঝে না। পৃথিবীকে বাদ দিয়ে আকাশের কথা বলা, হাঁ-কে ছেড়ে না-র কথা ভাবা সমান অবাস্তব।" (শারদ বন্যা)

সুতরাং একমাত্র সুশাসন হল অশাসন (উ-উই)। সরকার যদি মানুষের জীবনযাত্রায় হাত না দেয় তা হলে তারা আদিম অবস্থায় ফিরে যাবে। জ্ঞানী রাজা ক্ষমতার জোরে শাসন করেন না, তিনি নিজে শুদ্ধ হয়ে তাঁর দৃষ্টান্ত দ্বারা প্রজাদের প্রভাবিত করেন।

চীনের সে-সময়কার রাজনৈতিক দুর্দশা ও দার্শনিকদের ওপর তার যা প্রতিক্রিয়া হয়েছিল সেদিকে দৃষ্টি রেখে বিচার করলে চুয়াংৎসের নৈরাজ্যবাদী মতগুলি বুঝতে সহজ হবে। তখন চাউ সাম্রাজ্য ও সাম্রাজ্যের সংবিধান এক কায়াহীন ছায়ায় পর্যবসিত হয়েছিল। রাজনীতির আবহাওয়া ক্ষমতার লড়াই ও ষড়যন্ত্রে দূষিত। এই আঘাত সহ্য করবার ক্ষমতা মেনসিয়াস ও রক্ষণশীলদের ছিল না। তাঁরা একটি মহান আদর্শের আশ্রয় নিলেন,—ঈশ্বরের প্রতিভূ হয়ে রাজা ও পণ্ডিতেরা 'জেন'-এর শাসন বা ধর্মরাজ্য প্রতিষ্ঠা করবে। সুশাসিত ধর্মরাজ্যের কর্তব্য হবে কুশাসিত দুষ্ট রাজ্যকে শাস্তি দেওয়া। সাম্রাজ্যসন্ধী কুচক্রী রাজাদের স্বার্থসিদ্ধিতে এই মতবাদ বেশ কাজে লাগল। ছোট্ট রাজ্য সুং ধর্মরাজ্যের আদর্শের পথে এগিয়ে যাচ্ছিল। মেনসিয়াসের ন্যায় আদর্শবাদীদের বিশ্বাস যদি সত্য হত তা হলে অন্যান্য রাজ্যের পক্ষে স্বাভাবিক হত সুং-এর পদাঙ্ক অনুসরণ করা। তা হাওয়া দূরে থাকুক সুং-এর উন্নতি দুই শক্তিমান রাজ্য চি ও চু-র গাত্রদাহের কারণ হল। অবশেষে সুং-এর বিরুদ্ধে বহু অপপ্রচার করে চি রাজ্য তাকে গ্রাস করল। এ অপকর্মের নীরব সমর্থক ছিলেন মেনসিয়াস[৮] তাঁর এক সন্দিগ্ধ শিষ্য তাঁকে এই অদ্ভুত ঘটনার কারণ জিজ্ঞাসা করেছিল। গুরু জবাব দিয়েছিলেন—সুং যে অন্যান্য রাজ্যের সমর্থন পায় নি এ থেকেই বোঝা যায় যে তার শাসন ধর্মসম্মত ছিল না!

এই প্রকারে কনফুসিয়াসের দর্শন হয়ে দাঁড়াল তথাকথিত 'ধর্মযুদ্ধ' এবং

৮ আর্থার ওয়ালী : থ্রী ওয়েজ অব থট, ১৪২ পৃষ্ঠা।

'দুষ্টের দমনের সংগ্রাম'-এর ওকালতি। অবশ্য একটা শর্ত ছিল যে 'যারা ঈশ্বরের আজ্ঞাবাহী হয়ে কাজ করবার যোগ্য' শুধু তারাই ধর্মযুদ্ধে অবতীর্ণ হবে। কিন্তু এ যোগ্যতার বিচার করবে কে? অবশ্যই ধর্মযোদ্ধা স্বয়ং। সুতরাং রাজাদের বুঝিয়ে সুপথে আনতে পারলেই তাদের মারফৎ জনসাধারণকে সুখী ও পুণ্যবান করা যাবে কনফুসিয়াসের এই শিশুসুলভ সরল বিশ্বাস চুয়াংৎসের তামাসার খোরাক হল আর রাষ্ট্রের ন্যায়পরায়ণতা ও পণ্ডিতের নীতিবাগীশতার বিরুদ্ধে তীব্র অবিশ্বাস সৃষ্টি করল।

তরুণ বয়সে চুয়াংৎসে সরকারী চাকরি করতেন। কাজে ইস্তফা দিয়ে রাষ্ট্রের সকল সংশ্রব ত্যাগ করে তিনি টলস্টয়ের মত নিরালায় জীবন যাপন করেন। ভাল ভাল পদের লোভনীয় প্রস্তাব ফিরিয়ে দিয়ে তিনি দারিদ্র্য ও মুক্তির জীবন বেছে নেন। খ্রীষ্টপূর্ব দ্বিতীয় শতকের চীন-ঐতিহাসিক সু মা চিয়েন এই প্রসঙ্গে একটি কাহিনীর উল্লেখ করেছেন। চু রাজ্যের রাজা উই দামী দামী উপহার দিয়ে দূত পাঠালেন তাঁকে তাঁর প্রধান মন্ত্রী হবার আমন্ত্রণ জানিয়ে। চুয়াংৎসে মৃদু হেসে দূতকে জিজ্ঞাসা করলেন :

> "তুমি কি কখনও বলির ষাঁড় দেখ নি? বছর কয়েক খাইয়ে মোটা করে যখন তাকে সুন্দর সাজ পরিয়ে হাড়িকাঠের কাছে নিয়ে যাওয়া হয় তখন কি সে চাইবে না একটা কাদায় গড়ানো শুয়োর ছানার সঙ্গে তার অবস্থার বদল করতে?—বেরিয়ে যাও! আমাকে অপবিত্র কোর না! রাজশাসনের দাস হবার চেয়ে আমি বরং নিজের খুশীমত কাদায় গড়াব।"[১]

এ-ধরনের আর একটি গল্প আছে। চুয়াংৎসে লিয়াং রাজ্যের প্রধানমন্ত্রী হুয়েৎসে-র সঙ্গে দেখা করতে যাচ্ছিলেন। কোন একজন গিয়ে তাঁকে লাগাল যে চুয়াংৎসের অভিসন্ধি প্রধান মন্ত্রী হওয়া এবং তিনি সেই মতলবে এদিকে আসছেন। হুয়েৎসে ঘাবড়ে গিয়ে সারা দেশে তাঁর খোঁজে লোক লাগালেন। শেষে চুয়াংৎসে নিজেই হাজির হয়ে প্রধান মন্ত্রীর আচরণ একটি উপমা দিয়ে বর্ণনা করলেন।

> "দক্ষিণ দেশে এক রকম পাখি আছে—তার নাম স্বর্গীয় পাখি। যখন সে আকাশপথে দক্ষিণ সাগর থেকে উত্তর সাগরে পাড়ি দেয়

১ এইচ. এ. গাইলস্ : চুয়াংৎসে, ভূমিকা, ৭ পৃষ্ঠা।

তখন উ-তুং গাছ ছাড়া অন্য কোথাও নামে না। সে খায় অমৃত ফল, পান করে স্ফটিকের মত ঝরণার জল। একটা পেঁচা পচা ইঁদুর নিয়ে গাছে বসেছিল। স্বর্গীয় পাখিকে উড়ে যেতে দেখে সে তার দিকে তাকিয়ে চেঁচিয়ে উঠল। তুমিও কি তোমার লিয়াং রাজ্য আগলিয়ে আমায় দেখে হল্লা করছ না?" (শারদ বন্দ্যা)

মরণ সম্বন্ধে চুয়াংৎসের যা ধারণা ছিল তা নিয়ে কয়েকটি গল্প আছে। তাঁর স্ত্রীর যখন মৃত্যু হয় তখন একজন বন্ধু এলেন শোকপ্রকাশ করতে। তিনি এসে দেখেন চুয়াংৎসে টেবিল বাজিয়ে গুণগুণ করে গাইছেন। বন্ধুর বকুনি খেয়ে চুয়াংৎসে বললেন :

"একজন যদি পরিশ্রান্ত হয়ে শুতে যায় আমরা হাউমাউ করে তাকে তাড়া করি না। যাকে আমি হারালাম সে অন্দর মহলের ঘরে শুয়ে ঘুমিয়ে পড়েছে। কান্নাকাটি করে তার বিশ্রামের ব্যাঘাত জন্মালে এই প্রমাণ হবে যে আমি প্রকৃতির অলঙ্ঘ্য নিয়মের কথা কিছুই জানি না।"[১০]

যখন তাঁর নিজের বিদায় নেবার পালা এল তখনও এই বিশ্বাস ভাঙেনি। মরবার সময়ে তিনি দেখলেন শিষ্যরা ঘটা করে সৎকারের আয়োজন করছে। তিনি তাদের ডেকে বললেন :

"আকাশ ও পৃথিবী আমার শবাধার; সূর্য চন্দ্র ও তারা আমার শবশয্যার সাজ। সকল জীব আমার শবযাত্রার সাথী। এতেও কি আমার মৃত্যু উৎসব সুসম্পন্ন হবে না?"

শিষ্যরা বললেন গুরুর দেহ শকুনিতে ছিঁড়ে খাবে—এ কেমন করে হয়? গুরু বললেন :

"মাটির ওপরে ফেলে রাখলে শকুনিতে খাবে, মাটির নীচে পুতলে খাবে পোকা ও পিঁপড়ে। একদলকে বঞ্চিত করে আর এক দলকে খাইয়ে কি লাভ?"[১১]

এইরূপে চুয়াংৎসে তাঁর দর্শনের সঙ্গে মিলিয়ে দিয়েছিলেন জীবন ও মরণ।

১০ আর্থার ওয়ালী : থ্রী ওয়েজ অব থট, ২১-২২ পৃষ্ঠা।

১১ এইচ. এ. গাইল্‌স্ : চুয়াংৎসে, ৪৩৫ পৃষ্ঠা।

তাও-বাদ একটি পূর্ণাঙ্গ মতবাদ নয়। এ এক ধরনের দৃষ্টিভঙ্গি। দর্শনের কচকচির বিরোধিতা এর উপজীব্য। জীবনপ্রশ্নের যুক্তিসঙ্গত উত্তর ও বস্তুরহস্যের যুক্তিসম্মত সমাধান এতে নেই। যৌক্তিকের সঙ্গে অযৌক্তিক, লৌকিকের সঙ্গে অলৌকিককে মিশিয়ে তাও-এর প্রণালী গড়া। এর বক্তব্য যে ন্যায়শাস্ত্রের যুক্তি প্রকৃতির যুক্তি নয়। বুদ্ধি বাস্তবকে বিকৃত করে দেখে, আমি-তুমি, এটা-ওটা ইত্যাদি অবাস্তব পার্থক্য রচনা করে। প্রকৃতির সত্যকে জানা যায় অন্তর্দৃষ্টির বলে, শুদ্ধ চৈতন্যের বলে যাতে না তাকিয়ে দেখা যায়, কান না পেতে শোনা যায়, চিন্তা না করে জানা যায়।[১২] এই শুদ্ধ চৈতন্য বা 'মিং' এর প্রতীক দেবতা হুন-টুন বা 'অগোছাল'।

> "দক্ষিণসাগরের দেবতা হট্টগোল আর উত্তর সাগরের দেবতা হাহুতাশ একবার মধ্যরাজ্যের দেবতা অগোছালের দেশে এসে মিললেন। অগোছাল খুব যত্ন করে তাঁদের আপ্যায়ন করলেন। অতিথিরা পরামর্শ করতে লাগলেন কেমন করে গৃহস্বামীর বদান্যতার প্রতিদান দেওয়া যায়। তাঁরা লক্ষ্য করলেন যে সকলের শরীরে দেখা শোনা, খাওয়া ও নিঃশ্বাস নেওয়ার জন্যে যে সাতটি ছেঁদা থাকে অগোছালের দেহে তার একটিও নেই। তাঁরা স্থির করলেন অগোছালের গায় এই ছেঁদাগুলো করে তাঁর কিঞ্চিৎ উপকার করবেন। প্রতিদিন একটি করে ছেঁদা করা হল, সপ্তম দিনে অগোছাল পঞ্চত্ব পেলেন।"[১৩]

যুক্তি ও আদর্শকে ভিত্তি করে যে রক্ষণশীল মতবাদ দাঁড়িয়েছিল তার পাশাপাশি চীনে ছিল ফা চিয়া নামে আর এক গোষ্ঠী। খ্রীষ্টপূর্ব চতুর্থ শতকের শাংৎসে ও তৃতীয় শতকের হান ফাইৎসে ছিলেন এঁদের গুরু। এঁরা ঐতিহ্যের দান ও অলৌকিক তত্ত্ব উভয়কে বাতিল করে তার জায়গায় আইনকে বসালেন। নীতিমূল্যের ওপরে স্থান হল আইনের, আইনের ওপরে রাষ্ট্রস্বার্থের। এঁদের মতে রাষ্ট্রের কোনো নীতির বালাই থাকবে না এবং রাষ্ট্রের যোগ্যতার পরীক্ষা হবে তার ক্ষমতায়। এঁরা সংগ্রাম ও রাষ্ট্রজয়ের মহিমা কীর্তন করেছেন এবং এই লক্ষ্যের পরিপ্রেক্ষিতে রাজ্যশাসন

১২ উপনিষদ ও বার্গসঁর সঙ্গে এই ধারণার মিল লক্ষণীয়।

১৩ আর্থার ওয়ালী : থ্রী ওয়েজ অব থট, ৯৭ পৃষ্ঠা।

পদ্ধতির বিচার করেছেন। এই দলের কঠোর বাস্তবতা ও কনফুসিয়দের নৈতিকতা উভয়ের চাপে পড়ে তাওবাদীর নিক্রিয়ার বাণী ক্ষীণ হয়ে গেল। শেষে বৌদ্ধধর্মের বন্যায় তাও-এর পথ ডুবে গেল—এর পথচারীরা আচার-অনুষ্ঠানে আবদ্ধ এক ধর্মসম্প্রদায়ে পরিণত হল।

সতের-আঠার শতকে লক ও রুশো যে প্রকৃতি বন্দনার রেওয়াজ এনেছিলেন তাওবাদ তার পূর্বাভাস। যুক্তিবুদ্ধির ওপর রুশোর আক্রমণ এবং বর্বর জীবনের অজ্ঞানতার প্রশস্তি, বিজ্ঞান ও দর্শনের অর্থহীন কৌতূহল—এসব লাওৎসে ও চুয়াংৎসের কথা মনে করিয়ে দেয়। জার্মান শূন্যবাদী ম্যাক্স্ স্টার্নারও সভ্যসমাজের অনুশাসন ও অনুষ্ঠানগুলির মুখোশ এমনই নির্মমভাবে খুলে দিয়েছিলেন। রাষ্ট্র সম্বন্ধে নিক্রিয়ার তত্ত্বকে উনিশ শতকের ইংরেজ ব্যক্তিবাদীরা 'লেসেফের' নীতির মধ্যে পুনরুদ্ধার করেছিলেন। কিন্তু এঁদের কারও সঙ্গে তাও-পন্থীর সম্পূর্ণ মিল নেই। তাও-পন্থী লক্ ও রুশোর মত অসঙ্গতির আবর্তে তলিয়ে যায়নি। ম্যাক্স্ স্টার্নারের মত সে ভোগবাদে এসে পরিসমাপ্ত হয়নি। বুর্জোয়া দার্শনিকদের মত সে রাষ্ট্রের ঔদাসীন্যের দোহাই দিয়ে অর্থনৈতিক শোষণতন্ত্রকে সমর্থন করেনি। আধুনিক কালের নৈরাজ্যবাদীদের মত সে আইন ও শাসন, নীতি ও ধর্ম এ সমস্ত ধ্বংস করতে চেয়েছে। কিন্তু এদের বিত্তবান শ্রেণীর স্বার্থসিদ্ধির উপকরণ বলে সে মনে করেনি। সে জেনেছে এগুলি সভ্যতার বিকৃতি এবং প্রকৃতির দেওয়া সহজ সততাকে ফিরে পেতে হলে এগুলিকে সমূলে নাশ করতে হবে। প্রকৃতির হাতে নিজেকে সম্পূর্ণ ছেড়ে দিলে এবং প্রকৃতির সঙ্গে এক হতে পারলে তবেই তার নিয়মকানুন জানা যায়। তাতেই আনন্দ, তাতেই উন্নতি। এই সার কথাটি তাও-র সুর—আর সব অসার বাক্বিতণ্ডা।

## ২। ভারতবর্ষঃ কৃতযুগের স্বপ্ন

"পৃথিবীর রাষ্ট্রীয় ইতিহাসে ভারতবর্ষের কোন জায়গা নেই"—কারণ ভারতীয় মনীষা বিচরণ করেছে অধ্যাত্মদর্শনের সূক্ষ্মলোকে। কথাটা বলেছিলেন অধ্যাপক ম্যাক্সমুয়েলর একশ বছর আগে।[১] বহুকাল ধরে ইয়োরোপের পণ্ডিতরা একথার পুনরাবৃত্তি করেছেন। ভারতবর্ষ সম্বন্ধে এই ধারণার জন্মদাতা

১ হিস্ট্রী অব এনসিয়াণ্ট সনস্ক্রিট লিটরেচর, ১৮৫৯, ৩১ পৃষ্ঠা।

জার্মান দার্শনিক হেগেল। তাঁর কাছে রাষ্ট্রইতিহাস ছিল বিশ্ব-প্রজ্ঞানের ক্রম-বিকাশ, এর শিশু অবস্থায় আবির্ভাব হয়েছিল প্রাচ্য রাষ্ট্রের, তথা ভারতীয় রাষ্ট্রের—যেখানে প্রজ্ঞান শিশুর মত তন্দ্রাতুর। সেই থেকে পাশ্চাত্ত্য সুধী-সমাজে এই বিশ্বাস বদ্ধমূল ছিল যে ভারতবর্ষে কোন প্রকার সুচিন্তিত রাষ্ট্রদর্শন অথবা শাসনপ্রণালী গড়ে ওঠেনি। বিশ্বাসটা যে ভ্রান্ত তা গত একশ বছরের গবেষণায় প্রমাণিত হয়েছে। ভারতীয় প্রত্নবিদরা দেখিয়েছেন যে এই অধ্যাত্মের দেশেও রাষ্ট্রীয় ভাবনা ও সংগঠনের নানারূপ নিরীক্ষা ও পরীক্ষা হয়েছে। কিন্তু পূর্বসূরীদের রাষ্ট্রপ্রতিভার প্রমাণপঞ্জী সংগ্রহ করবার কালে প্রাচীন চিন্তার একটা বিশেষ ধারা তাঁদের দৃষ্টি এড়িয়ে গেছে—যে চিন্তাধারা কোন প্রকার রাষ্ট্রব্যবস্থাকে গ্রহণ করেনি, যার ধ্যান ছিল নিরাজ সমাজ—যেখানে বিত্ত বর্ণ ও শ্রেণীর কোন রকম ভেদাভেদ নেই।

মহাভারত ও পালিগ্রন্থে এক অতি প্রাচীন স্বর্ণযুগের বর্ণনা আছে,—যে যুগে সমাজ ছিল একবর্ণ, সকলেই ছিল দেব বা ব্রাহ্মণ, যেখানে নারী পুরুষের পণ্য নয়, যেখানে অধিকার ভেদ নেই, মানুষমাত্রই অমম, অপরিগ্রহ, কৃত-পুণ্যপ্রতিশ্রয়,—এবং তাদের পুণ্যফলে মেঘ যেখানে কালবর্ষী, শস্য যেখানে রসবান। দেববাঞ্ছিত এই পুরাকালের নাম কৃতযুগ বা সত্যযুগ। হিমালয়ের পরপ্রান্তে আছে উত্তরকুরুর মায়ালোক। পুণ্যফলভোগীরা এখনও সেখানে নিরবচ্ছিন্ন শান্তি ও আনন্দের ক্রোড়ে জীবন যাপন করেন (দীঘনিকায়, ৩২.৭ ; মহাভারত ৬.৬.১৩)[২]

ইতিহাসে কোনকালে কোন স্বর্ণযুগ হয়নি, হয়ও না। সংঘাত-ও সংগ্রাম-সঙ্কুল জীবনে অবিরাম শান্তি ও সমৃদ্ধির কল্পনা মরীচিকার মত স্বপ্নদর্শীকে আকর্ষণ করে, কিন্তু ইতিহাসের নির্মম আঘাতে তার কল্পনা ভেঙে যায়। তখন সে তার মনের রঙে রাঙিয়ে তোলে অতীত,—দূর অতীতের কোন অজ্ঞাত অধ্যায়, যেখানে দৃষ্টি পৌঁছায় না। সেই প্রাক্‌প্রত্যুষের তরল অন্ধকারে স্বপ্নতুলির আঁচড়ে সে ফুটিয়ে তোলে এক অবাস্তব স্বর্ণযুগ।

কেমন করে এই স্বর্ণশ্রী ম্লান হয়ে গেল, স্বভাবের সন্তান অপাপবিদ্ধ মানুষ ভেদবৈষম্যে বিধ্বস্ত হল এই জিজ্ঞাসা নিয়ে কৃতযুগের অনুধ্যানী স্বপ্নচারীরা সন্ধানে প্রবৃত্ত হলেন।

২ মহাভারতের যাবতীয় উদ্ধৃতি কুম্ভকোনম সংস্করণ থেকে নেওয়া।

দীঘনিকায়ের অগ্‌গঞ্ঞ সুত্তন্তে এই প্রশ্নের উত্তরে আর এক কাহিনীর অবতারণা হয়েছে। আদিতে এই আনন্দধামে কামনা ও লালসা ছিল না, বিত্ত ও রাষ্ট্র ছিল না। তারপর এল যৌন মিলনের আকাঙ্ক্ষা এবং তার ফলে পরিবার ও গৃহ। সেই সঙ্গে দেখা দিল লোভ, মাটির ফসল সঞ্চয় করবার প্রবৃত্তি। পরিণামে সর্বসাধারণের কৃষিক্ষেত্র বিভক্ত হয়ে গেল, এল ব্যক্তি-অধিকার।

> "আমরা শালিক্ষেত্রগুলি ভাগ করিয়া ফেলি এবং পরস্পরের সীমানা স্থির করিয়া দিই। এই বলিয়া তাহারা শালিক্ষেত্র ভাগ করিয়া ফেলিল এবং সীমানা স্থাপন করিল" :৮।

ব্যক্তিস্বামিত্বের সাথী হয়ে এল চৌর্য ( অদিন্নাদান ), গর্হিত কার্য ( গরহ ), মিথ্যাবাদ ( মুসাবাদ ) ও দণ্ডদান। বিবাদের নিষ্পত্তি করবার জন্য একজন সালিশের প্রয়োজন হল। সুতরাং সকলে এক জনসভায় সম্মিলিত হয়ে এক মহাজনকে নির্বাচন করল। তাঁর উপর ন্যস্ত হল চুরি ও মিথ্যাকথনের অপরাধে ধিক্কার ও দণ্ডদানের ভার, বিনিময়ে তাঁকে তারা শালির কিছু অংশ নিবেদন করল।

মহাভারতের শান্তিপর্বে কয়েকটি ছত্রে প্রাচীন নিরাজ সমাজের চিত্র অঙ্কিত হয়েছে। সততায় অধিষ্ঠিত অবাধ মুক্তিতে উচ্ছ্বসিত সেই সহজ জীবনের সঙ্গে রাষ্ট্রশাসিত কৃত্রিম জীবনের পার্থক্য আমূল।

> "তখন না ছিল রাজ্য, না ছিল রাজা, না দণ্ড বা দাণ্ডিক ; প্রজারা স্বভাবধর্মে পরস্পরকে রক্ষা করত" ( ৫৮. ১৪ )।
>
> "পুরাকালে ধিক্কার ছিল দণ্ড। তারপর এল বাগ্‌দণ্ড, তারপর আদানদণ্ড ( অর্থদণ্ড )। এখন বধদণ্ডের প্রবর্তন হয়েছে" ( ২৭৩. ১৯ )।
>
> "পুরাকালে সংহতভাবে ধর্মাচরণ করে তারা সুখে বাস করত। বিচার করবার মত কিংবা প্রায়শ্চিত্ত করবার মত তাদের কিছু ( বিবাদ কিংবা অপরাধ ) ছিল না" ( ২৭৬. ১১ )।

কৃতযুগের কবিকল্পনার পিছনে একটি প্রচ্ছন্ন ঐতিহাসিক সত্যের আভাস আছে। স্বভাবশুদ্ধ অকৃত্রিম একবর্ণ সমাজ বস্তুত শিলাযুগের জাতিযূথ, জ্ঞাতিবন্ধনে আবদ্ধ, গোত্রনিয়মে শৃঙ্খলিত। সে যুগে রাষ্ট্র ছিল না, দেশ ছিল না—ছিল জাতি বা বিশ্‌। পুরাবৈদিক সমাজের কেন্দ্র ছিল বিশ্‌ বা

জাতিযূথ। এদের কয়েকটি সম্মিলিত হয়ে গঠন করত জন বা গণ—যেমন যদু, তুর্বশ, পূরু, অনু ইত্যাদি। এদের কোন স্থায়ী দেশ বা ভূমি ছিল না। রাজসূয় যজ্ঞ করে যাঁরা রাজচক্রবর্তী হতেন তাঁদের অধিকার কোন দেশের ওপর স্থাপিত হত না, স্থাপিত হত ভরত, কুরুপঞ্চাল ইত্যাকার গণদের ওপর। তৈত্তিরীয় সংহিতায় স্পষ্টই বলা হয়েছে যে যজ্ঞকর্তা রাজা বিশ্-এর অধিপতি হন, রাষ্ট্রের নয় (২. ৩. ৩-৪)। ব্রাহ্মণ রচনার কালে বিশ্ ও গণরা বিভিন্ন অঞ্চলে বসতি স্থাপন করল এবং তখন পরিপূর্ণ বিকাশ হল ভূমি-আশ্রিত রাষ্ট্রের (ঐতরেয় ব্রাহ্মণ, ৭. ৩. ১৪)।

অগ্গঞ্ঞ সুত্তন্তের আখ্যানে ইঙ্গিত করা হয়েছে যে রাষ্ট্রের জন্মের আগে উদ্ভব হয়েছিল সম্পত্তি প্রথার। এ অনুমান অসঙ্গত নয়। 'আদিম জাতিযূথের জীবিকা ছিল শিকার। এর উদ্যোগ ও ভোগ উভয়ই ছিল যৌথ। ক্রমে উন্নততর অর্থবিদ্যা আয়ত্ত হল—এল পশুপালন ও কৃষি। এ বৃত্তি অনায়াসসাধ্য, একক ব্যক্তির পক্ষে অসম্ভব নয়। সুতরাং ক্রমে যৌথ উদ্যোগের জায়গায় এল ব্যক্তিপ্রয়াস। গাভী ও ক্ষেত্র হল ব্যক্তিসম্পত্তি। খ্রীষ্টপূর্ব চতুর্থ শতকেও এই প্রাক্‌রাষ্ট্র যূথসমাজের কিছু কিছু চিহ্ন দেখা যায় সিন্ধুনদের উপত্যকায়। আলেকজাণ্ডারের সহযাত্রী লিপিকাররা এখানে মৌসিকন (মূষিকগণ নামে এক জাতির সাক্ষাত পেয়েছিলেন। এঁদের নজির অবলম্বন করে মৌসিকনদের সম্বন্ধে যবন লেখক স্ট্রাবো তাঁর ভূগোলে লিখেছেন:

> "এদের বিশেষত্ব হচ্ছে এইগুলি। স্পার্টানদের মত এরা একসঙ্গে বসে প্রকাশ্যে ভোজন করে। শিকার করে যা পায় তাই এদের খাদ্য। যদিও এদের সোনা ও রূপার খনি আছে তবুও এরা এইসব ধাতু ব্যবহার করে না।"

সিন্ধু-উপত্যকার আরও কয়েকটি জাতি সম্বন্ধে স্ট্রাবো লিখেছেন যে তারা যৌথভাবে জমি চাষ করে এবং ফলনের পর প্রত্যেকে এক বছরের মত ফসল ঘরে নিয়ে যায় (১৫. ১ ৬৬)। দীঘনিকায়ের মত ঋগ্‌বেদেও ইঙ্গিত আছে যে যৌথবিত্তকে ভাগ করেই ব্যক্তিসম্পত্তির উদ্ভব হয়েছে (৪. ৫৪ ১)। শুক্ল যজুর্বেদের টীকাকার মহীধর 'অদিতি' শব্দের অর্থ করেছেন 'অখণ্ডিতা পৃথিবী' (অদিত্যাঃ অখণ্ডিতায়াঃ পৃথিব্যাঃ, ৪. ২২)। এ অনুমান কিছু অসঙ্গত নয় যে যে সমাজে ব্যক্তিস্বামিত্ব ছিল না, সে সমাজে রাজা ও রাজবিধিও ছিল না। মৌসিকনদের সম্বন্ধে স্ট্রাবো বলেছেন যে "হত্যা ও ধর্ষণ ভিন্ন অন্য কোন কাজের

বিরুদ্ধে এদের কোন দণ্ডবিধি নেই।" কচ্ছের কয়েকটি জাতি সম্বন্ধে প্লিনি লিখেছেন, "এরা স্বাধীন এবং এদের কোন রাজা নেই।"[৩]

কেমন করে সত্যযুগের মানুষ তার শুদ্ধ আনন্দময় জীবন থেকে ভ্রষ্ট হল তার একটা কাল্পনিক ব্যাখ্যা শান্তিপর্বেও আছে। নৈতিক অধঃপতনের ফলে তারা মোহগ্রস্ত হল, দেখা দিল লোভ ও ক্রোধ। তাদের আত্মবিরোধ থেকে রক্ষা করবার জন্যে ঈশ্বর পাঠালেন রাজাকে হাতে রাজদণ্ড দিয়ে। দীঘনিকায়ের গল্পেও পরিণাম একই শুধু পথ ভিন্ন। লালসা থেকে এল পরিবার, সঞ্চয়বৃত্তি থেকে সম্পত্তি। পরিবার ও সম্পত্তি রক্ষা করবার জন্যে 'মহাজনসম্মত' হয়ে অর্থাৎ সর্বজনের দ্বারা নির্বাচিত হয়ে এলেন বৃত্তিভোগী রাজা।[৪]

যূথসমাজকে চূর্ণ করে বর্ণভেদ, ব্যক্তিসম্পত্তি ও রাষ্ট্রশাসনের আবির্ভাব বেদের পৃষ্ঠায়ই প্রতিফলিত হয়েছে। এ পর্ব প্রাগৈতিহাসিক। কিন্তু নিরাজ সমাজের কল্পনা, নৈরাজ্যবাদী আদর্শ, হাজার হাজার বছর পরেও বিলুপ্ত হয়নি। ষষ্ঠ ও সপ্তম শতকের ধর্মশাস্ত্রে মুখবন্ধে এই আদর্শকে স্মরণ করা হয়েছে।

> "পুরাকালে মানুষ ছিল ধর্মপরায়ণ ও অহিংস। পরে তাহারা লোভ এবং হিংসার বশবর্তী হইল। তখন হইল ব্যবহারের (বিচার বিধির) প্রবর্তন" (বৃহস্পতি, ১ ১)।
>
> "যখন মানুষ স্বধর্মে নিবদ্ধ থাকিত এবং স্বভাবত সত্যাচরণ করিত তখন স্বার্থপরতা ও ঘৃণার লেশমাত্র ছিল না—ব্যবহারের প্রয়োজন ছিল না। মানুষের মধ্য হইতে ধর্মাচরণ চলিয়া যাইবার পর ব্যবহারের প্রবর্তন হইল এবং ব্যবহারের প্রয়োগ ও দণ্ডদানের ক্ষমতা লইয়া নিযুক্ত হইলেন রাজা" (নারদ, ১. ১-২)।

নবম শতকের জৈন দার্শনিক জিনসেনের রচনায়ও এই নিরাজ ঐতিহ্যের উল্লেখ আছে। বস্তুত ঐতিহাসিক কালের ভেদবৈষম্যের পূর্ববর্তী এরূপ একটি শান্তিময় যুগের পরিকল্পনা ভারতীয় ভাবুকদের বৈশিষ্ট্য নয়। চীনের তাও-

৩ ম্যাকক্রিণ্ডল: শফ-এর ফ্রাগমেন্টস অব মেগাস্থিনিস-এর অনুবাদ, খণ্ড, ৫৬।

৪ মানুষের নৈতিক অধঃপতন থেকে এল লোভ ও ব্যক্তিসম্পত্তি এবং সম্পত্তি রক্ষা করবার জন্য উৎপত্তি হল রাষ্ট্রের,—এ ধারণার পুনরাবৃত্তি করেছেন প্রথম শতকে সেনেকা এবং চতুর্থ শতকে সেন্ট্ অগস্টিন। এঁদের কথার আলোচনা স্থানান্তরে হবে।

বাদীরাও যে এমনি একটা মধুর স্বপ্নের আশ্রয় নিয়েছিলেন তা পূর্বে বলা হয়েছে। গ্রীস ও পশ্চিম এশিয়ার নৈরাজ্যবাদীরা এই ধারণার শরিক ছিলেন। ল্যাটিন দেশগুলিতেও এর ছায়া পড়েছে স্যাটার্নেলিয়া নামক উৎসবের মাধ্যমে যাতে করে শত শত বৎসর ধরে হারানো দিনের স্বাধীনতা ও মৈত্রী স্মরণ করা হত।[৫]

ভাবুক তার স্বপ্নকে ভোলেনি। কিন্তু কথা হল একে বাস্তব করে তুলবার, নিরাজ সমাজকে ফিরিয়ে আনবার কোন চেষ্টা হয়েছিল কি? পালি এবং সংস্কৃত সাহিত্যে অনেক জায়গায় অরাজ বা অরাজক ব্যবস্থার উল্লেখ আছে—অবশ্য এদের নিন্দার সূত্রে। সুতরাং বেদোত্তর কালেও অরাজক সমাজের অস্তিত্ব থাকা কিছু বিচিত্র নয়। তবে একথা নিঃসন্দেহ যে থাকলেও সংখ্যায় ও আকারে এরা ছিল নগণ্য এবং প্রতিবেশী শক্তিমান রাষ্ট্রগুলির লুব্ধ দৃষ্টি এড়িয়ে টিকে থাকা এদের পক্ষে সম্ভব ছিল না। ঐতিহাসিক যুগে নিরাজ সমাজের ব্যর্থতা ছিল অবশ্যম্ভাবী।[৬]

রাষ্ট্র ও রাজতন্ত্রের সমর্থকরা অরাজক ব্যবস্থার স্বাভাবিক দুর্বলতাকে তাঁদের মতবাদের পিছনে যুক্তি হিসাবে খাড়া করলেন। মানুষের সহজাত প্রাকৃতিক জীবনকে তাঁরা চিত্রিত করলেন সাম্য ও সখ্যের আধাররূপে নয়, দ্বেষ ও দ্বন্দ্বের কুটিল আবর্তরূপে। আদিম মানব বন্য ও হিংস্র, তার একমাত্র লক্ষ্য আত্মরক্ষা ও আত্মপ্রতিষ্ঠা।[৭] প্রাকৃতিক সমাজে তাই দুর্বলের স্থান নেই, সমস্ত অধিকার বলবানের। এখানে চলে মাছের রাজ্যের যুক্তি, যেখানে বড় মাছ ছোট মাছকে গ্রাস করে জীবন ধারণ করে। তাই রাষ্ট্রনীতি ও দণ্ডনীতির গ্রন্থে রাষ্ট্রের জন্মবৃত্তান্ত শুরু হল মাৎস্যন্যায়ের উপকথা দিয়ে। মনুর ধর্মশাস্ত্র, কৌটিল্যের অর্থশাস্ত্র ও কামন্দকের নীতিসার সর্বত্র আছে একই কাহিনী—কেমন করে মাৎস্যন্যায়ের অরাজকতার অবসান ঘটল রাজতন্ত্রের আবির্ভাবে, পরিবার সম্পত্তি ও ধর্ম সুরক্ষিত হল, রাষ্ট্রের বিধানে ত্রিবর্গলাভের

৫ অস্কার জাসি : এনসাইক্লোপীডিয়া অব সোশ্যাল সায়েন্সস—'এনার্কিজ্‌ম্‌'।

৬ কাশীপ্রসাদ জয়সোয়াল 'হিন্দু পলিটী' গ্রন্থে বলেছেন, "এই গৌরবময় কিন্তু প্রায় অসম্ভব ব্যবস্থা স্থাপন ও চালনা করবার জন্য নিশ্চয় হিন্দু ম্যাট্‌সিনি ও হিন্দু টলস্টয়দের আবির্ভাব হয়েছিল" (৮৪-৮৫ পৃষ্ঠা)।

৭ প্রাকৃতিক সমাজের দুই বিপরীত চিত্রের সঙ্গে লক্‌ ও হব্‌স্‌-এর দর্শনের মিল লক্ষ্যণীয়।

পথ প্রশস্ত হল। মহাভারতের শান্তিপর্বেও এই প্রসঙ্গ উত্থাপন করে অর্জুন যুধিষ্ঠিরকে বোঝাচ্ছেন যে কাম, অর্থ ও ধর্ম এই ত্রিবর্গের ফল নির্ভর করে রাজদণ্ডের উপর কারণ এর দ্বারাই মানুষের আচরণ নিয়মিত হয় ( ১৫. ৬৯ )। এই প্রত্যয় হল রাষ্ট্রবাদের ভিত্তি। এর গুরু হলেন শুক্রাচার্য,—যিনি এরিস্টটল-এর সগোত্র, যিনি বললেন—দণ্ডনীতি সকল শাস্ত্রের মূল এবং এর বিচার ও প্রয়োগের মান হল জনকল্যাণ ( কামন্দকের নীতিসার, ৩. ৫ )।

দণ্ড ও রাষ্ট্রপ্রভুত্বের মতবাদ থেকে এই অনুসিদ্ধান্ত গ্রহণ করা কিছু কঠিন হল না যে রাষ্ট্রের প্রয়োজনে ন্যায় ও নীতিবোধকে জলাঞ্জলি দিতে হবে। বাতব্যাধি, ভারদ্বাজ, অম্ভীয়গণ এবং সর্বোপরি কৌটিল্য ম্যাকিয়াভেলির ন্যায় প্রচার করলেন যে ব্যক্তিক ও সার্বিক নীতিমান এক নয়। যেহেতু ব্যক্তির মঙ্গল রাষ্ট্রের উপর নির্ভরশীল, সেহেতু রাষ্ট্রের ক্ষমতা ব্যক্তির উপরে, রাষ্ট্রের ন্যায়দণ্ড ব্যক্তির নীতিমান দিয়ে পরিচালিত হবে না।

এই নীতিহীন রাষ্ট্রকর্তৃত্বের প্রতিবাদ উত্থিত হয়েছিল অরাজক আদর্শে। প্রবল রাষ্ট্রশক্তির বিরুদ্ধে এই আদর্শবাদীরা দাঁড়াতে পারেনি। ভারতীয় অধ্যাত্মদর্শনে লোকায়তরা চরম বস্তুবাদ প্রচার করে যেমন অপাংক্তেয় হয়ে গিয়েছিল, রাষ্ট্রচিন্তার ক্ষেত্রে উগ্র বিরোধী মত পোষণ করবার জন্য অরাজকদেরও সেই দশা হল। লোকায়তদের মত খণ্ডন করবার জন্য প্রতি-পক্ষরা তাদের যে সব বচনের উল্লেখ করেছেন সেই উদ্ধৃতিগুলি হতে লোকায়-তদের বক্তব্য যাকিছু জানা যায়—তাদের নিজস্ব কোন রচনা খুঁজে পাওয়া যায় না। সেরূপ দণ্ডনীতির ধারকরা বিপক্ষের নিন্দাবাদ করবার জন্যে অরাজক ব্যবস্থার উল্লেখ করেছেন—এই কটূক্তি থেকেই জানা যায় যে অরাজক মতবাদটা একেবারে উপেক্ষণীয় ছিল না। জৈন আচারাঙ্গসূত্রে সাতরকম অরাজ-তান্ত্রিক সমাজের মধ্যে একটি হল 'অরায়' ( অরাজ ) যেখানে যাওয়া মঠের সন্ন্যাসী ও সন্ন্যাসিনীদের পক্ষে নিরাপদ নয় ( ২. ৩. ১. ১০ )। মহাভারতে বলা হয়েছে সব রকম রাষ্ট্রব্যবস্থার চেয়ে অধম হল অরাজক দেশ ( ১২. ৬৭. ৭ )। এখানকার দুর্ভোগ অবর্ণনীয়।

> "যে দেশে রাজা নাই সে দেশে লোকেরা অরক্ষিত অবস্থায় পড়িয়া ধ্বংস হয়; যাগযজ্ঞ ও পুণ্যকর্ম বন্ধ হইয়া যায়; মেঘ বর্ষণ করে না; এবং দেবতারা অন্তর্ধান করেন" ( ১. ১০৫. ৪৪ )।

রামায়ণের এক অধ্যায়ব্যাপী বর্ণনা আরও ভয়ানক। অরাজক জনপদ

অভাব ও অনাচার, আপদ ও বিপদের মধ্যে পড়ে উচ্ছন্ন যায়—"এ যেন জলহীন নদী, তৃণহীন অরণ্য, গোপহীন ধেনু" ( ২. ৬৭. ১০ )।

এই বিভীষিকাগুলি নৈরাজ্যবাদীদের দমনে কার্যকরী হয়েছিল সন্দেহ নেই। কিন্তু তাতে রাষ্ট্রবাদীরা বেশী লাভবান হয়নি। ভারতীয় সমাজসংস্থা দুই চরম মতবাদের মধ্যবর্তী পথে অগ্রসর হয়েছে। রাষ্ট্র এখানে এক সর্বশক্তিমান দানবীয় আকার ধারণ করতে পারেনি। তার শক্তি ছিল বহুধা বিকেন্দ্রিত। দেশ জুড়ে ছিল গ্রাম, নিগম, শ্রেণী, সঙ্ঘ—তারা নিজেদের দৈনন্দিন কাজকারবার নিজেরাই চালাত, রাষ্ট্রের মুখাপেক্ষী হত না—সেখানে রাষ্ট্রের ক্ষমতা ছিল রাজস্ব সংগ্রহ ও শান্তিরক্ষায় সীমাবদ্ধ। এই আঞ্চলিক ও বৃত্তি-অবলম্বী প্রতিষ্ঠানগুলি ছিল মুক্ত ও স্বাধীন সহযোগিতার পীঠস্থান—কাল্পনিক অরাজক সমাজের ক্ষীণতম প্রতিচ্ছায়া। এদের স্বাধিকারের ওপর রাজশক্তির কোন এক্তিয়ার ছিল না। এই সমস্ত গোষ্ঠী এবং কুল, বর্ণ, রাষ্ট্র ইত্যাদির মধ্যে পারস্পরিক সম্পর্ক নির্ধারিত হত রাজবিধান দিয়ে নয়, শাস্ত্রবিধান দিয়ে। প্রচলিত লোকধর্মই ছিল ধর্মশাস্ত্রের বিধান এবং এই বিধানকে বলবৎ রাখা ছিল রাজার কর্তব্য। সমাজকে শাসন করত দণ্ড নয় ধর্ম। রাষ্ট্রবাদীরা ধর্মকে দণ্ডের কবলে আনতে চেয়েছিল। তাদের সে চেষ্টা সফল হয়নি। ভারতীয় রাষ্ট্রজীবনে এইটুকুই নৈরাজ্যবাদীদের সার্থকতা। তাদের স্বপ্ন পূর্ণাঙ্গ দর্শনে উত্তীর্ণ হয়নি, বাস্তবে রূপায়িত হয়নি—কিন্তু সমাজের বুকে তাদের প্রভাব স্বাক্ষর রেখে গেছে।

## ৩। গ্রীস ও পশ্চিম এশিয়া ঃ নগররাষ্ট্র বনাম বিশ্বরাষ্ট্র

"দৈনন্দিন গতানুগতিক প্রয়োজন মিটাইবার জন্য মানুষ স্বভাবত প্রথম যে গোষ্ঠী রচনা করে তাহা হইল পরিবার।...পরবর্তী বৃহত্তর সংহতি হইল গ্রাম। ইহাই প্রথম সংহতি যাহা একাধিক পরিবার লইয়া গঠিত এবং যাহার উদ্দেশ্য দৈনন্দিন গতানুগতিক প্রয়োজন সিদ্ধির অপেক্ষা বড়।...অবশেষে যখন গুটিকয়েক গ্রাম লইয়া সুসম্পন্ন গোষ্ঠীজীবন গড়িয়া ওঠে তখন আমরা উপনীত হই নগররাষ্ট্রে যাহার মধ্যে গোষ্ঠীজীবন চরম স্বয়ংসম্পূর্ণতা লাভ করে। কিংবা এ কথাও বলা যায় যে যদিও নগররাষ্ট্রের উদ্ভব কেবলমাত্র জীবনের তাগিদে, ইহার অস্তিত্ব উত্তম জীবন যাপনের জন্য।...ইহা স্বতঃসিদ্ধ

যে প্রকৃতির রাজ্যের অন্যান্য বস্তুর মত নগররাষ্ট্রও একটি, এবং মানুষ নগররাষ্ট্রে বাস করিবে ইহাই প্রকৃতির নির্দেশ।"[১]

এরিস্টট্‌ল্‌-এর বচন। মানুষের গোষ্ঠীজীবন সম্প্রসারণের পরিণামে এমন এক সুষ্ঠু আকৃতি লাভ করে যার আশ্রয়ে সে তার জীবনলক্ষ্য খুঁজে পায়, যে লক্ষ্য হল "মহত্তম ও উচ্চতম জীবন অর্জন করা।"[২]

নগররাষ্ট্রের মাধ্যমে সৎ ও সুখী জীবনের কামনা সকলের জন্যে ছিল না। মুষ্টিমেয় জনকয়েক নাগরিকের বাইরে এই কামনার বিস্তার হয়নি। দাস, নারী ও বিদেশীদের কোন নাগরিক অধিকার ছিল না। অবশিষ্টদের সুখ স্বাচ্ছন্দ্য ও সততা বিধানের জন্যে ছিল আইনকানুন। এথেনীয়দের জুরী-সভায় ডেমস্থিনিস আইনের মাহাত্ম্য প্রসঙ্গে বলেছিলেন—

"যাহা ন্যায্য, মান্য ও কার্যকরী আইন তাহাই চায়, তাহারই সন্ধান করে এবং তাহা পাইলে তাহাকে একটি সার্বজনীন নিয়মের আকার দেয় যাহা সকলের কাছে এক ও সমান। আইন তাহাকেই বলে যাহা সকলেরই নানা কারণে মানা উচিত, বিশেষ করিয়া এই জন্য যে প্রত্যেকেই ঈশ্বরের সৃষ্টি ও দান,—যাহা বিজ্ঞজনের প্রস্তাব, স্বেচ্ছাকৃত ও অনিচ্ছাকৃত ত্রুটিবিচ্যুতির সংশোধন, গোটা রাষ্ট্রের এক চুক্তি, যে চুক্তি অনুসারে রাষ্ট্রের অন্তর্ভুক্ত প্রত্যেকের জীবন-যাপন করা কর্তব্য।"[৩]

"গোটা রাষ্ট্রের চুক্তি," "যাহা সকলের কাছে এক ও সমান" এমন আইনও গ্রীক নগররাষ্ট্রে সৎ ও সুখী জীবনের স্বপ্ন সম্ভব করে তুলতে পারেনি। যে কয়জন ভাগ্যবান নাগরিক অধিকার ভোগ করত তাদের মধ্যেও শ্রেণী-বিরোধের বিষ ছড়িয়ে পড়ে এই আদর্শকে ম্লান করে দিয়েছিল। স্পষ্টবাদী বিপক্ষদল যখন কটাক্ষ করত যে এই বহুবন্দিত আইন ক্ষমতাপন্নের হাতিয়ার ছাড়া আর কিছু নয় এবং আইনের বিধানে দুর্বলের কোন অধিকার নেই তখন রাষ্ট্রবাদী দার্শনিকরা অনায়াসে জবাব দিতে পারতেন না। নগরের ভিতরে ছিল অবিরাম অন্তর্বিরোধ। বস্তুত প্রত্যেক নগর ছিল দুই নগরী,—

---

১ পলিটিক্‌স্‌: খণ্ড ১, অধ্যায় ২।

২ পলিটিক্‌স্‌: খণ্ড ৭, অধ্যায় ৮।

৩ জি. এল. ডিকিন্‌সন: দি গ্রীক ভিউ অব্‌ লাইফ, লণ্ডন. ১৯২০, ৭৩ পৃষ্ঠা।

"এক দরিদ্রের, আর এক ধনীর, যারা বাস করে একত্র অথচ সর্বদা পরস্পরের বিরুদ্ধে ষড়যন্ত্র করে।"[৪] এ প্লেটোরই স্বীকারোক্তি যিনি মনে করতেন যে রাজনীতি মানুষকে ভাল করবার কৌশল।

এরিস্টটল্-ও লক্ষ্য করেছিলেন যে ধনী ও দরিদ্র দুই বিরোধী শ্রেণী নিয়ে রাষ্ট্র গঠিত।[৫] গ্রীক নেতাদের ধারণায় রাষ্ট্র ছিল শ্রেয় ও সর্বময়, তাঁরা এরই মাধ্যমে ধনবৈষম্যের নিরসন কিংবা ধনিক প্রাধান্য কায়েম করতে চেয়েছিলেন—যেমন এথেন্সে সলোন ও স্পার্টায় লাইকার্গাস। প্লেটো তাঁর "রিপাবলিক" গ্রন্থে যে স্বপ্নরাজ্য রচনা করেছেন তাতে শাসকশ্রেণীর হাতে কোন ব্যক্তিসম্পত্তি রাখেননি; তাঁর আশা ছিল শাসকদের নিরাসক্ত যৌথ জীবন ধনসাম্য বিধানের প্রথম পদক্ষেপ হবে। কিন্তু দারিদ্র্য ও ধনবৈষম্যের নিদারুণ চেহারা চোখের ওপর দেখেও গ্রীক মনীষা রাষ্ট্রের তথা শাসকশ্রেণীর স্বার্থ থেকে মুক্ত হতে পারেনি। প্লেটোর সাম্যনৈতিক রাষ্ট্রে উৎপাদক শ্রেণীর কোন অধিকার নেই। সাধারণ মানুষের ন্যায্য অধিকারের চেয়ে রাষ্ট্রের বনিয়াদ সুদৃঢ় করার দিকে তাঁর দৃষ্টি ছিল বেশী এবং এই দৃষ্টিভঙ্গী নিয়ে গড়া তাঁর কাল্পনিক প্রজাতন্ত্র। রাষ্ট্রের ধুরন্ধররা এবং দার্শনিকরা ধনসাম্য আনতে চাননি; তাঁরা চেয়েছিলেন দ্বন্দ্বপর স্বার্থের একটা আপোসনিষ্পত্তি, একটা বৈধানিক বৈষম্য। কিন্তু আপোসরফা তাঁরা টিকিয়ে রাখতে পারেননি। উগ্র শ্রেণীবিদ্বেষ গ্রীকদের রাষ্ট্রজীবনকে বিস্ফোরণের আঘাতে চুরমার করে দেবার জন্যে যেন সর্বদাই উদ্যত হয়ে ছিল।

এই আভ্যন্তরীণ দ্বন্দ্বের চাপে যখন নগররাষ্ট্র ভেঙে পড়তে লাগল তখন থেকে দেখা দিল রাষ্ট্রবিরোধী ধ্যানধারণা। খ্রীষ্টপূর্ব চতুর্থ শতকের শুরু থেকে বিদেশীরা এসে দলে দলে নগররাষ্ট্রে ঢুকতে লাগল। গ্রীক রাষ্ট্রের আত্মসর্বস্ব জীবনে ভাঙন ধরল, গ্রীক সংস্কৃতি ও দর্শনের বন্ধ দরজা খুলে গেল। আগন্তুকরা শুধু গ্রীকদের সমান নাগরিক অধিকার দাবি করল না, তারা বিদ্রোহ করল কূপমণ্ডুক নাগরিক মনোবৃত্তির ও পাঁচিলঘেরা সমাজজীবনের বিরুদ্ধে। তারা নিয়ে এল এক উদার বিশ্বরাষ্ট্রের বাণী যার দরজা দেশ জাতি

৪ রিপাবলিক : ৮, ৫৫১

৫ পলিটিক্স্ : খণ্ড ৬, অধ্যায় ৩।

নির্বিশেষে প্রত্যেকের জন্যে অবারিত। এরা 'সিনিক' নামে পরিচিত হল। এই গোত্রের জনক এন্‌টিস্থিনিস ( অনুমান খ্রীষ্টপূর্ব ৪৪৬-৩৬৬ ) ছিলেন প্লেটোর সমসাময়িক। এঁর পিতা ছিলেন এথেনীয় নাগরিক আর মাতা থ্রেসের এক দাসী। এঁর শিষ্যদের মধ্যে অধিকাংশ ছিলেন প্রাচ্য দেশের আগন্তুক—যথা, থ্রেসের মেট্রোক্‌লস ও হিপারকিয়া, এশিয়াবাসী বায়ন ও ডায়োজিনিস, ফিনিশিয় মেনিপাস। এঁরা সব জারজ বলে গণ্য হতেন এবং এথেন্সে এঁদের নাগরিক মর্যাদা ছিল না। হেরাক্লিসের মন্দিরের নিকটে এই সব বর্ণসঙ্কর অজ্ঞাতকুলশীল ছেলেদের এক পাঠশালা ছিল। এন্‌টিস্থিনিস ছিলেন এর শিক্ষক। প্রবাদ ছিল যে হেরাক্লিস এখানে পাতালের কুকুর সার্‌বেরাসকে তুলে এনেছিলেন। সেই থেকে মন্দিরের নাম হয়েছিল সাইনসার্জেস বা কুকুরশালা। কুকুরশালার নিকটবর্তী পাঠশালার গুরুশিষ্যদের এথেন্সের কুলজ ছেলেরা ডাকত 'কুত্তার দল' বলে। এন্‌টিস্থিনিসের প্রধান শিষ্য ও উত্তরসূরী ডায়োজিনিস সগর্বে এই নাম গ্রহণ করেন। সেই থেকে এই অপসদ দার্শনিকদের পরিচয় হল সিনিক বা কুত্তার দল নামে।

সিনিকরা প্রেরণা পেয়েছিলেন সক্রেটিস থেকে। সক্রেটিস গ্রীক গণতন্ত্রের কয়েকটি দিক ধরে সমালোচনা করেছিলেন। এঁরা গ্রীক সভ্যতার প্রত্যেকটি অঙ্গ ও অনুষ্ঠানকে ধরে তীব্রভাবে আক্রমণ করলেন। সমগ্র পৌরজীবন হল এঁদের আক্রমণের লক্ষ্য,—সম্পত্তি, পরিবার, শাসনব্যবস্থা এবং যা কিছু স্থানগুণে ও নামগুণে শ্রেয় বলে ধর্তব্য কিছুকেই এঁরা রেহাই দিলেন না। এন্‌টিস্থিনিস তাঁর বৈদেশিক রক্তের জন্যে টিট্‌কারি খেয়ে জবাব দিয়েছিলেন "পোকামাকড়ে ভর্তি এটিকার মাটি নিয়ে গর্বিত হবার আমি তো কোন কারণ দেখছি না।" এথেনীয় গণতন্ত্রের প্রতিও তাঁর কোন মমতা ছিল না। নাগরিকদের তিনি পরামর্শ দিতেন ভোট দিয়ে গাধাকে ঘোড়া বানাতে। তাদের হাসির উত্তরে তিনি বলতেন, "তোমাদের সেনাবিভাগে তো এমন লোক আছে যাদের কোনো সামরিক শিক্ষা নেই অথচ যাদেরকে তোমরা ভোট দিয়ে সেনাপতি বানিয়েছ।"। তাঁর গুরু গর্‌গিয়াস গ্রীকদের নগরপ্রেমকে ঘৃণার চোখে দেখতেন কারণ এ থেকে গ্রীকদের জীবনে এসেছে নগরে নগরে রেষারেষি ও চিরন্তন অন্তর্যুদ্ধের অভিশাপ। সিনিকরাই প্রথম সাম্যবাদী দার্শনিক। লাইক্রোফোর্নি অভিজাতদের সামাজিক শ্রেষ্ঠতাকে বিদ্রূপ করতেন। এল্‌সিডেমাস মুক্তমানুষ ও দাসের মধ্যে কোন ভেদাভেদ দেখতে পারতেন না।

ক্ষুদ্র নগররাষ্ট্র তাঁদের কাছে মনে হল অসহ্যরকম সঙ্কীর্ণ। তাঁরা এর দেয়াল ভাঙবার জন্যে তৈরী হলেন।

তরুণ বয়সে এন্‌টিস্থিনিস থাকতেন পাইরিউস-এ। সেখান থেকে প্রতিদিন পাঁচ মাইল পথ হেঁটে তিনি এথেন্সে আসতেন সক্রেটিসের কথা শুনবার জন্যে। এখান থেকে তিনি পেয়েছিলেন হৃদয়ের মায়া-মমতাকে জয় করে মনকে উদাসীন ও শক্ত করবার শিক্ষা। তিনি এই বিশ্বাসে উপনীত হলেন যে কেবল সক্রেটিসের মতো মনের জোর থাকলেই সৎ হওয়া যায় আর মনের সুখের জন্যে সৎজীবনই যথেষ্ট, আর কিছুর দরকার হয় না। তিনি লিখে গেছেন প্রচুর—রচনাগুলি দশ খণ্ডে সংকলিত; যার জন্যে টাইমন তাঁকে ঠাট্টা করে বলেছিলেন, "বাজে কথার বাক্যবাগীশ।" তাঁর অধুনালুপ্ত গ্রন্থ "আইন ও কমনওয়েল্‌থ্ প্রসঙ্গে"তে তিনি গ্রীকদের ধোপদুরস্ত নৈতিক সংস্কার ও আদবকায়দার সঙ্গে আদিম বর্বরদের স্বভাবসঙ্গত সুখী জীবনের তুলনা করেছেন। এ হিসেবে তিনি প্রকৃতিবাদী রুশোর পূর্বসূরী। গ্রীক চিন্তানায়কদের মধ্যে তিনিই প্রথম, যাঁর ধ্যানমানসে ফুটে উঠেছিল অতি পুরাতন নিরাজ সমাজের ছবি, যাতে প্রকৃতির সুন্দর পরিবেশে শাসনহীন বন্য মানুষ ভরা জীবনের আনন্দে বিচরণ করছে। তিনি কল্পনার চোখে দেখতেন যে থ্রেসের বনচারী আদিম লোকেরা তাদের শিকারদেবতা ডায়োনিসাস্-এর ঐতিহ্য বহন করে গহন অরণ্যে ঘুরে বেড়াচ্ছে, অজিনবাস অর্ধপশুর দল পশুসমাজের সঙ্গে মিশে গিয়েছে, অথবা সিংহের চামড়া পরে মুগুর হাতে অমিতবিক্রম হেরাক্লিস দেশ-দেশান্তরে পাড়ি দিচ্ছে কোথায় অশুভ ও অন্যায় মানুষকে পীড়ন করে তাকে নির্মম আঘাতে নাশ করবার জন্যে। এর কাছে কৃত্রিম হেলেনিক সভ্যতা, বদ্ধ নগরের অচলায়তন!

যত কিছু বেদনা ও অবিচারের বীজ শহরে—তার পোশাক, প্রাসাদ, আইন, অনুষ্ঠান ইত্যাদি সভ্যতার কারিকুরির মধ্যে। নীতি ও সততা অন্তরের জিনিস এবং তার ব্যাপ্তি বিশ্বময়, বাইরের বিধিবন্ধনে অথবা প্রতিষ্ঠান গড়ে এ জিনিস রাখা যায় না, বরং তাতে এই স্বাভাবিক সম্পদ নষ্ট হয়। উপকথার স্বর্ণযুগে ক্রোনস্-এর নিরাজ রাজত্বে মানুষ ছিল সমান, পশুর মতো যূথবদ্ধ, তাদের চালনা করতেন জ্ঞানী ঋষিরা—যাঁরা সকল মানুষ ও পশুর ভাষা জানতেন। রাষ্ট্র ও তার আইনকানুন বর্জন করে, প্রকৃতির সার্বজনীন

নিয়মের অধীনে এই সহজ জীবন নিয়েই মানুষের থাকা উচিত ছিল—যাকে প্লেটো ঘৃণাভরে বলেছেন শুয়োরের উপযুক্ত জীবন।[৬]

ডায়োজিনিস (খ্রীষ্টপূর্ব ৪০৪-৩২৩)-এর আদি নিবাস ছিল কৃষ্ণসাগরের উপকূলে সাইনপি নগরে। সেখান থেকে নির্বাসিত হয়ে তিনি এথেন্সে এসে বসবাস করেন। এখানে এসে তিনি এন্‌টিস্থিনিসের প্রতি আকৃষ্ট হলেন যেমন এন্‌টিস্থিনিস পড়েছিলেন সক্রেটিসের পাল্লায়। কিন্তু গুরু শিষ্যটিশু পছন্দ করতেন না। একবার তিনি লাঠি তুললে শিষ্য মাথাটি এগিয়ে দিয়ে বলল, "বসিয়ে দাও, কিন্তু যতক্ষণ আমি মনে করব তোমার কিছু বক্তব্য আছে ততক্ষণ তোমার থেকে আমাকে দূরে সরিয়ে রাখবার মত শক্ত কাঠ তুমি খুঁজে পাবে না।"[৭] শিক্ষকের কাছ থেকে নাছোড়বান্দা শিষ্য যে পাঠ পেয়েছিলেন সে সম্বন্ধে তিনি লিখছেন—

> "তিনি আমাকে শিখাইয়াছেন যে আমার নিজস্ব বলিতে আছে একমাত্র আমার মনের স্বাধীন চিন্তা।"

ব্যক্তিগত প্রয়োজনকে ছাঁটাই করে তিনি যৎসামান্যতে এনে দাঁড় করিয়েছিলেন,—কৃচ্ছ্র সাধনের কিছু বাকি রাখেননি। তাঁর পোশাকের মধ্যে ছিল এক কুর্তা, ওটি বিছিয়ে তিনি শুতেন। আর ছিল খাবার জিনিস রাখবার একটি ঝোলা। এতে একটি বাটিও থাকত। একদিন তিনি দেখলেন একটি ছেলে আঁজলা ভরে জল খাচ্ছে,—বুঝলেন সাদাসিদা জীবনযাপনে ছেলেটি তাঁকে হার মানিয়েছে। তিনি তৎক্ষণাৎ ঝোলা থেকে বাটিটা বার করে ছুঁড়ে ফেলে দিলেন (৩৯)। তাঁর হত "ভোজনম্ যত্রতত্র শয়নং হট্টমন্দিরে।" তবে আবাস একটা ছিল, সেটি হল মেট্রোউনের একটি গামলা। বিশ্রামের সময়ে তিনি ওটিতে গিয়ে বসতেন। তাঁর ডায়লগ্‌স্ বা কথাবার্তায় তিনি কৃচ্ছ্রতত্ত্বের একটা ব্যাখ্যা দিয়েছেন। যে ভোগসুখ বর্জন করে সে অল্পে সুখী হতে অভ্যস্ত হয় এবং প্রাচুর্য ও বিলাসিতায় তার রুচি থাকে না। কষ্টসহিষ্ণু হয়ে তৈরী হলে মানুষ ভোগসুখে যে সুখ পায় তার চেয়ে বেশী সুখ পায় ভোগ-

৬ রিপাবলিক : ২. ৩৭২।

৭ ডায়োজিনিস লারসিয়াস : লাইভস্ এণ্ড ওপিনিয়নস্ অব্ এমিনেন্ট ফিলসফার্স। অনুবাদ : আর. ডি. হিক্‌স্। লণ্ডন ও নিউ ইয়র্ক, ১৯২৫। খণ্ড ২, ২৫ পৃষ্ঠা। এ বইয়ের পরবর্তী পৃষ্ঠা-নির্দেশ যথাস্থানে বন্ধনীর মধ্যে দেওয়া হল।

সুখকে উপেক্ষা করে। অবস্থার ফেরে ভোগীদের যে দুঃখভোগ করতে হয় সরল বিরাগী জীবনে সে বালাই নেই।

নিঃস্ব ও কঠোর জীবন বরণ করেও ডায়োজিনিস তাঁর সাহস ও ব্যক্তিত্ব হারাননি। এ বস্তু কতখানি থাকলে কুলিনদের দেওয়া 'কুকুর' উপাধি হাসতে হাসতে নেওয়া যায় তা অনুমানসাপেক্ষ। শোনা যায় একবার সম্রাট্ আলেকজাণ্ডার তাঁর সামনে এসে ঘোষণা করলেন, "আমি মহাবীর আলেকজাণ্ডার।" চট করে জবাব এল "আমি সিনিক ডায়োজিনিস।" দাম্ভিক সম্রাট্ নাকি পরে বলেছিলেন, "যদি আমি আলেকজাণ্ডার না হতাম তা হলে ডায়োজিনিস হতে চাইতাম।" ( ৩৫ )

সমকালীন দার্শনিকপ্রবর প্লেটোর বিরুদ্ধে ডায়োজিনিস অনেক বাক্যবাণ প্রয়োগ করেছেন, তিক্ত উপহাসে প্রতিপক্ষকে তিনি জর্জরিত করেছেন যেমন চুয়াংৎসে করেছিলেন মেনসিয়াসকে। একবার প্লেটো আকাদামিতে মানুষের সংজ্ঞা এই বলে নিরূপণ করেছিলেন—"মানুষ এমন এক জীব যার দুটি পা আছে অথচ পালক নেই।" বলে তিনি খুব প্রশংসা পেলেন। ডায়োজিনিস একটি মুরগীর পালক ছাড়িয়ে বক্তৃতার ঘরে নিয়ে এসে বললেন, "এই দেখ প্লেটোর মানুষ।" প্লেটো নাকি তাঁর মানবসংজ্ঞা সংশোধন করেছিলেন, "যার চওড়া নখ আছে," এই কয়টি শব্দ যোগ করে। আর একবার ডায়োজিনিসকে একজন জিজ্ঞাসা করেছিল খেলোয়াড়রা এত বোকা হয় কেন? জবাব এল "কারণ তারা শুয়োরের আর গরুর মাংস দিয়ে তৈরী।" প্লেটো একজন নামকরা খেলোয়াড় ছিলেন এবং করিন্থের প্রতিযোগিতায় দুবার জয়মাল্য পেয়েছিলেন।

ডায়োজিনিস প্লেটোর সম্বন্ধে বলতেন একটি অনর্গল বাক্যবাগীশ। প্রতিদ্বন্দ্বীর প্রতি প্লেটোর টিপ্পনী ছিল সক্রেটিস ক্ষেপে গেলে যা হতেন তাই ( ৫৫ )। বাচাল ও বাতুলের একটা জায়গায় মিল ছিল। দুজনেই সমর্থন করতেন স্ত্রী ও সন্তানদের ওপর পুরুষদের যৌথ স্বামীত্ব ও পিতৃত্ব।

ডায়োজিনিসের চিন্তা-ভাবনা সাতটি ট্রাজেডী এবং পনেরটি ডায়লগে প্রকাশিত। এর মধ্যে একটি ছিল প্লেটোর রিপাবলিকের পাল্টা রিপাবলিক বা প্রজাতন্ত্র। জন্ম ও খ্যাতির অহঙ্কারকে ব্যঙ্গ করে তিনি বলতেন এগুলি পাপের ভূষণ। দাস ও প্রভুর পার্থক্য তিনি হেসে উড়িয়ে দিতেন। তাঁর মতে ধাতুমুদ্রার প্রচলন যত নষ্টের গোড়া। টাকার লোভ দূর করতে হলে

একে তুলে দেওয়া উচিত। লেনদেনের মাধ্যম হিসাবে টাকার বদলে ভেড়ার হাড় দিয়ে কাজ চলতে পারে যা কেউ জমিয়ে রাখবে না। তাঁর কালাপাহাড়ি মনোবৃত্তি নিয়ে তিনি কোন বিধান ভাঙতে সঙ্কোচ করতেন না। মন্দির থেকে বিগ্রহ চুরি করতে কিংবা যেমন তেমন পশুর মাংস খেতে তাঁর কিছুমাত্র দ্বিধা ছিল না। যুক্তি খুব পরিষ্কার। জ্ঞানী ব্যক্তিরা সকল বস্তুর অধিকারী; কারণ সকল বস্তু দেবতাদের সম্পত্তি, দেবতারা জ্ঞানী ব্যক্তিদের বন্ধু, বন্ধুরা সম্পত্তিকে সমানভাবে ভোগ করে (৭৩)। এই যুক্তি থেকেই যৌথ স্বামীত্ব ও যৌথ পিতৃত্বের তত্ত্ব এসেছে। সাইনপিতে টাকা জাল করার অপরাধে নাকি ডায়োজিনিসের নির্বাসন দণ্ড হয়েছিল। যাঁর কাছে মুদ্রারই কোন মূল্য নেই; সোনা রূপা তামা সীসা যাঁর কাছে এক তাঁর কাছে জাল মুদ্রা কথাটাই অর্থহীন। সুতরাং তিনি যদি তামার চাকতিকে গিনি বলে চালিয়ে থাকেন তাতে নিজের নৈতিক মানদণ্ডে তিনি অপরাধী হননি। তিনি নিজের পরিচয় দিতেন বিশ্বের নাগরিক বলে, বিশ্বাস করতেন যে বিশ্বই একমাত্র সার্বজনীন রাষ্ট্র এবং তার শাসন চলে সর্বসাধারণের প্রাকৃতিক অধিকারের নিয়মে। হেরাক্লিসের মত স্বাধীন মুক্ত জীবন যাপন করবেন এই ছিল তাঁর একমাত্র কামনা।

তাঁর স্বাধীনতার ধারণা কেমন ছিল তা তাঁর কথার চেয়ে জীবনকাহিনী থেকে ভাল বোঝা যায়। একবার সমুদ্রপথে ঈজিনায় যেতে তিনি জলদস্যুর হাতে পড়লেন। বন্ধুরা জামিনের টাকা দিয়ে তাঁকে মুক্ত করতে চাইল। ডায়োজিনিস তাঁদের ধমক দিয়ে বললেন সিংহ কখনো যে তাকে খাওয়ায় তার দাস হয় না, বরং যে খাওয়ায় সেই সিংহের দয়ার ওপর থাকে। দস্যুরা তাঁকে বিক্রি করবার জন্যে বাজারে নিয়ে এল, হাঁকদার জিজ্ঞাসা করল সে কি কাজ জানে। পণ্য উত্তর দিল "মানুষের ওপর প্রভুত্ব করা", আর পরামর্শ দিল এমন খরিদ্দারের জন্য হাঁক দাও যে একজন প্রভু কিনতে চায়। জেনিয়াণ্ডিস নামে একজন তাঁকে কিনে নিয়ে গেল এবং সত্যই তাঁকে ছেলেমেয়েদের অভিভাবক ও গৃহকর্তা করে নিযুক্ত করল (৭৭)।

চুয়াংৎসের মত ডায়োজিনিসও মরবার আগে বন্ধুদের নির্দেশ দিয়েছিলেন তাঁর দেহ যেন কবর না দিয়ে বাইরে ফেলে রাখা হয় যাতে বন্য পশুরা তৃপ্তির সঙ্গে আহার করতে পারে। কিন্তু দার্শনিকের বন্ধুরাও বন্ধুই হয়, দার্শনিক হয় না। মৃত্যুর পর তারা তাঁর সৎকার করে একটি মূর্তি প্রতিষ্ঠা করলেন এবং প্রশস্তিবচন লিখলেন—

"কালের ছোঁয়ায় ব্রোঞ্জের মূর্তি পুরানো হয়ে যাবে : কিন্তু ডায়োজিনিস, তোমার গরিমা নিরবধি কালও নষ্ট করতে পারবে না। কারণ একমাত্র তুমিই নশ্বর মানুষকে আত্ম-সন্তুষ্টির শিক্ষা দিয়েছ এবং জীবনের সহজ রাস্তা দেখিয়েছ।"

যাঁদের মাথায় ডায়োজিনিসের পাগলামির ছোঁয়াচ লেগেছিল তাঁদের মধ্যে সবচেয়ে প্রসিদ্ধ ছিলেন থিবিসের ক্রেটিস। ডায়োজিনিসের উপদেশে তিনি তাঁর চাষের জমি ভেড়ার পাল চরবার জন্যে ছেড়ে দিয়েছিলেন আর সব টাকাপয়সা সমুদ্রে ফেলে দিয়েছিলেন। তিনি কোন ঘরের দরজার বাধা মানতেন না, বাধা ভেঙে ঘরে ঘরে ঢুকে পড়া ছিল তাঁর অভ্যাস। কয়েক ছত্র কবিতায় তাঁর মনের পরিচয় মেলে—

"একটা দেশের মঞ্চে ছাদের তলায় কি বাস করব ?
সারা পৃথিবী জুড়ে মিনার উঠেছে
তার মধ্যে আমাদের সকলের ঠাঁই।" (১০৩)

তখন নগররাষ্ট্রের সূর্য ম্যাসিডনের পাদমূলে অস্ত যাচ্ছিল। তবুও উদীয়মান বিশ্বরাষ্ট্রের চেতনা ছিল বিদগ্ধসমাজে ব্যঙ্গের বস্তু। কিন্তু পণ্ডিতের সভার এবং বনিয়াদী বিদ্যালয়ের বাইরে এর আসর পড়ছিল দ্রুত। ক্রেটিস্-এর শিষ্যদের মধ্যে একজন ছিলেন অসাধারণ। তিনি সিনিকদের তত্ত্বকে দার্শনিক রূপ দিলেন। ইনি স্টোইক ঋষি জেনো।

প্লুটার্ক বলেছেন, "আলেকজাণ্ডার তাঁর বিরাট সাম্রাজ্য স্থাপন করে সিনিক আদর্শের রাজনৈতিক দিকটা বাস্তবে পরিণত করেছিলেন।"[৮] তা অবশ্য নয়, কারণ সিনিকরা সাম্রাজ্যবাদী ছিলেন না। তবে তিনি সিনিকদের সাম্য ও বিশ্বভ্রাতৃত্বের নীতিকে অনেক দূর এগিয়ে দিয়েছিলেন। তাঁর সাম্রাজ্যে গ্রীক ও বর্বর বলে কোন পার্থক্য করা হত না এবং পারসীক ও ম্যাসিডনীয়দের একত্র করে তিনি সর্বজাতীয় রাষ্ট্রের ভিত্তি গড়েছিলেন। গণতন্ত্রের পতন এবং একতন্ত্রের উত্থানের ফলে ব্যক্তির সঙ্গে রাষ্ট্রের নাড়ির যোগ ছিন্ন হল। রাষ্ট্রীয় দর্শনের অবলম্বন হল নগর নয়, নাগরিক। জ্ঞানতত্ত্ব, নীতিদর্শন, রাষ্ট্রবিজ্ঞান সকল ক্ষেত্রে উপস্থিত হল চরম ব্যক্তিবাদ যার প্রচার করলেন স্টোইকরা।

৮ গোম্পারজ্ : গ্রীক থিংকারস্. ২. ১৬১।

সিনিকদের মত স্টোইকরাও ছিলেন প্রধানত এশিয়াবাসী। এঁদের আচার্য জেনো জাতিতে ফিনিশিয়ান। অনুমান খ্রীষ্টপূর্ব ৩৩৬ সালে সাইপ্রাস দ্বীপের কিটিয়ন নগরে তাঁর জন্ম হয়, যার বর্তমান নাম লারনাকা। ফেলেরামের ডেমেট্রিয়াস যখন এথেন্সের শাসনকর্তা ছিলেন (খ্রীষ্টপূর্ব ৩১৭-০৭) তখন তিনি এই নগরীর একটি স্তম্ভঘেরা প্রাচীরচিত্রখচিত ঘরের অঙ্গনে তাঁর মত প্রচার করতেন। এই বাড়িটিকে বলত স্টোয়া। সেই থেকে জেনোর গোষ্ঠীর নাম হল স্টোইক। তাঁর পরবর্তীরা অনেকে ছিলেন বিদেশী। হেরিলাস এসেছিলেন কার্থেজ থেকে, ক্রিসিপাস সাইপ্রাস থেকে, দ্বিতীয় জেনো ও এন্টিপেটর আনাটোলিয়ার টারসাস থেকে, পসিডনিয়াস সীরিয়ার এপামিয়া থেকে, আর ডায়োজিনিস টাইগ্রিসের তীরে সৈলুসিয়া থেকে।

স্টোইক দর্শনের মূলে আছে এক ভগবৎ-তত্ত্ব। ঈশ্বর পরম প্রজ্ঞান ও পরম প্রকৃতি। তাঁর সত্তা তেজোময়। প্রত্যেক ব্যক্তির ভিতর আছে ঐশ্বরিক তেজের এক ক্ষুদ্র কণিকা যা তার জীবনের আলো। ভাগবত সত্তা সকলের মধ্যে সমানভাবে বিধৃত, এই সত্তার আলোক মানুষেরই প্রজ্ঞান ও প্রকৃতির আলোক। এই আলোকে যারা পথ চিনে নেয় তারা যাত্রা শেষে বিশ্বের আধার ঐশ্বরিক তেজোময় সত্তায় ফিরে যায়।

এই ভগবৎ-তত্ত্ব থেকে এল ব্যক্তিকেন্দ্রিক জ্ঞানতত্ত্ব, নৈতিক আদর্শ এবং চরিত্রমান যার প্রভাব হয়েছিল মূল তত্ত্বের চেয়ে দীর্ঘস্থায়ী। প্লেটো ও এরিস্টট্‌ল্‌-এর বিরুদ্ধে স্টোইকরা এই মত নিয়ে এলেন যে সকল জ্ঞানের আদি উৎস ব্যক্তি। ব্যক্তির মন বাহ্য ঘটনার অনুভূতি নিয়ে সজ্ঞান হয় কিংবা স্বকীয় বুদ্ধি দিয়ে চিন্তাভাবনার জ্ঞানলাভ করে। নীতিশাস্ত্রের ক্ষেত্রে তাঁদের প্রতিপাদ্য হল যে ব্যক্তির ভালমন্দ নির্ভর করে অবস্থার সঙ্গে নিজেকে খাপ খাইয়ে নেবার এবং নিজের আচরণ প্রকৃতির নিয়মে পরিচালনা করবার ক্ষমতার ওপর। আদিতে প্রকৃতির নিয়ম ছিল স্বাভাবিক বৃত্তির তাগিদে চলা। পরে যখন স্বাভাবিক বৃত্তিকে সংযত করবার জন্যে উন্নত জীবে বুদ্ধির বিকাশ হল তখন এই বুদ্ধিমান জীবদের বেলা বুদ্ধির নিয়মে চলাই হল প্রকৃতির নিয়মে চলা। খাঁটি স্টোইক বিশুদ্ধ বুদ্ধির আলোতে কর্তব্যের পথ দেখতে পায় এবং দেখবার পর কোন কিছুই তাকে এ পথ থেকে বিচ্যুত করতে পারে না;—তা হৃদয়ের আবেগই হোক আর বাইরের বাধা-বিঘ্নই হোক।

এই বিবেকবুদ্ধির ওপর প্রতিষ্ঠিত হল এক সমাজদর্শন যা স্টোইকদের

ঐশ্বরিক ধারণা ও নৈতিক চেতনার চেয়েও গ্রীক মনোভাবের প্রতিকূল। গ্রীকরা ছিল জাতিসর্বস্ব, তাদের বিশ্ব-প্রতীতি ছিল না। পক্ষান্তরে স্টোইকরা ব্যক্তিবাদী হয়েও হলেন বিশ্ববাদী। কারণ ব্যক্তি ও বিশ্বে কোন বিবাদ নেই। আত্মপ্রেম ও বিশ্বপ্রেম একই মুদ্রার এপিঠ ওপিঠ। যেহেতু প্রজ্ঞান বিশ্বব্যাপী ঐশ্বরিক জিনিস সে হেতু একজনের প্রজ্ঞানলব্ধ বিচার অপরের থেকে পৃথক্ হতে পারে না। বুদ্ধিমান ব্যক্তিরা মূলত একই রকমের কারণ তাঁদের ইচ্ছা এক, অধিকার সমান। বুদ্ধিমান ব্যক্তি সামাজিক ব্যক্তিও বটেন কারণ বুদ্ধির ব্যাপ্তি সারা সমাজ জুড়ে। সমাজ যখন বুদ্ধির ওপর অধিষ্ঠিত তখন যতদূর বুদ্ধির বিস্তার সমাজেরও বিস্তার হবে ততদূর। সমগ্র মানবজাতি প্রজ্ঞানের ভ্রাতৃবন্ধনে আবদ্ধ। ব্যক্তিপ্রকৃতি বিশ্বপ্রকৃতির অবিভাজ্য অংশ। যা সার্বজনীন নিয়মে নিষিদ্ধ অর্থাৎ সকল লোকের বুদ্ধির কাছে যা হেয় এমন কাজ বুদ্ধিমান ব্যক্তি করেন না। এই কর্তব্যবোধই সততা এবং এই কর্তব্যপালনই সুখ। যখন কর্মের মধ্যে ব্যক্তির অন্তরাত্মা ও বিশ্বের বহিরাত্মার মিলন হয় তখনই স্বাদ পাওয়া যায় পরম আনন্দের।

সুতরাং প্রকৃতিপরায়ণ জীবন হল বুদ্ধিপরায়ণ জীবন, সৎ ও সুখী জীবন। সততাই সুখ কারণ সততা জীবনকে দেয় সামঞ্জস্য, সঙ্গতি। এই বাণী স্টোইক দর্শনের সারমর্ম। যেমন আলঙ্কারিক এথেনিউস এঁদের সম্বোধন করে বলেছেন—

> "ধন্য তোমরা যারা স্টোয়ার পাঠ আয়ত্ত করেছ
> আর তোমাদের দিব্য পুঁথিতে পরিবেশন করেছ
> জীবনের শ্রেষ্ঠ শিক্ষা, শিখিয়েছ মানুষকে
> মনের সততাই পরম বরণীয়
> সে দেবীর হাতে লোকের ও নগরের জীবন
> উঁচু দেওয়াল ও দরজার চেয়ে সুরক্ষিত।" ( ১৪৩ )

প্রকৃতির বন্ধন অনন্ত। অপর যা কিছু বন্ধন যেমন রাষ্ট্রের বন্ধন, তা অবান্তর ও গৌণ, তাদের বিচার যোগ্যতার মাপকাঠিতে। প্রকৃতির নিয়ম থেকে উদ্ভব কর্তব্যের, এর দাবি মৌলিক। রাষ্ট্রের আইন থেকে আসে বাধকতা, এর মূল্য প্রয়োজনের দ্বারা পরিমিত। প্রজ্ঞানী ও নীতিবান ব্যক্তির জীবনে রাষ্ট্র অপরিহার্য বস্তু নয়।

এই প্রকারে রাজনীতি হল ন্যায়ের নীতি ও প্রকৃতির নীতি থেকে স্বতন্ত্র।

স্তায়বান মানুষ শাসনের সংকীর্ণ গণ্ডির মধ্যে আবদ্ধ থাকতে পারেন না। সৎ ব্যক্তি সৎ নাগরিক থেকে পৃথক্ এবং গরীয়ান। "মহত্তম ও উচ্চতম জীবন" লাভের উপায় রাষ্ট্র নয়, স্তায়ধর্ম। স্তায়সঙ্গত পথে চলে মানুষ তার ব্যক্তি-জীবনকে প্রকৃতির সঙ্গে মিলিয়ে দেয়, প্রকৃতির নিয়মের অধীনে এক বিরাট বিশ্বসংসারে সে পরস্পরের সঙ্গে ভ্রাতৃবন্ধনে আবদ্ধ হয়, সে হয় বিশ্বনগরের নাগরিক।

বস্তুত স্টোইকদের বিশ্বনগর নগরও নয় রাষ্ট্রও নয়। পলিস্ বা নগররাষ্ট্রের মত কস্‌মপলিসের কাজ রাজশাসন ও রাজদণ্ডের জোরে চলে না। এ প্রজ্ঞানের সাম্রাজ্য যাতে কারও ওপর কেউ কর্তৃত্ব করে না। এতে স্বেচ্ছাচার ও অনাচার চলে না। রাজত্ব না থাকলেও এতে অরাজকতা নেই। দায়িত্ববোধ, আত্মসংযম ও নিয়মশৃঙ্খলা দ্বারা এর কাজ চলে। বুদ্ধিমান ব্যক্তিমাত্রই এগুলোকে মেনে নেন। স্বাভাবিক আত্মমর্যাদার বশে তাঁকে যুক্তিবিরুদ্ধ ও নীতিবিরুদ্ধ কামনা বাসনা দমন করতে হয়। পদার্থ জগতের ও মানব সমাজের বিধায়ক যে পরম কর্তৃত্ব, একমাত্র তার কাছেই তাঁর সকল আকাঙ্ক্ষা সমর্পিত।

এন্‌টিস্থিনিস ও ডায়োজিনিসের চেয়ে জেনো নৈরাজ্যবাদের আরো সুসঙ্গত ব্যাখ্যান দিলেন। তাঁর অধুনালুপ্ত রিপাবলিক প্লেটোর রিপাবলিকের প্রতিবাদ। প্লেটো চেয়েছিলেন এক যুথবদ্ধ অভিজাত গোষ্ঠীর শাসনাধীনে সর্বশক্তিমান রাষ্ট্র। জেনোর প্রজাতন্ত্রে শাসন নেই। এই প্রজার রাজ্যে অবাধ মুক্তি ও সাম্য মানবপ্রকৃতির আদিম সততা ফিরিয়ে এনেছে এবং তার মারফৎ বিশ্বমানবের মৈত্রী স্থাপিত হয়েছে। প্লুটার্ক জেনোর নৈরাজ্যবাদ সম্বন্ধে বলেছেন—

> "তিনি বলতেন আলাদা আলাদা নগররাষ্ট্র, তাদের স্বকীয় বিচার-ব্যবস্থা যা অপর সকলের থেকে আলাদা—এর কোন মানে নেই। সবাই হবে পরস্পরের দেশওয়ালি ভাই। সকলের হবে এক জীবন এক বিধি, যেমন নিরীহ পশুর পাল সাধারণ নিয়মের বশবর্তী হয়ে ইচ্ছামত চরে বেড়ায়।"[১]

আসল রাষ্ট্র হল নিখিল জগত। এর আইন প্রকৃতির বা প্রজ্ঞানের সহজ

---

১ এনসাইক্লোপীডিয়া অব্ সোস্তাল সায়েন্সেস : আর্নেস্ট বার্কার—'স্টোইক্‌স্'।

নিয়ম। প্রত্যেক বুদ্ধিমান নরনারী এর নাগরিক। সীরিয়ার কবি মেলিয়াজার এই ভাবনার শরিক ছিলেন—

"আমি সীরিয়াবাসী এতে অবাক্ হবার কি আছে? হে বিদেশী!
মাতৃভূমি একটিই আছে যেখানে সকলের বাস, সে নিখিল জগত:
একই পিতার সন্তান আমরা, সে হল মহাশূন্য।"

জেনোর অভিযান কেবল রাষ্ট্রের বিরুদ্ধে নয়। ধর্ম, পরিবার, স্কুল কলেজ, মুদ্রা ইত্যাদি যাবতীয় চিরাচরিত প্রথা ও প্রতিষ্ঠান তিনি নস্যাৎ করে দিয়েছিলেন। আদর্শ নগরীর কোন মন্দির ও মূর্তির দরকার নেই কারণ তাদের যত কিছু শিল্পসৌকর্য তা মানুষের উপযুক্ত, দেবতার নয়। বিবাহ ও পারিবারিক জীবন, আইন ও আদালত, বেচাকেনার জন্যে মুদ্রা এখানে এসবের প্রয়োজন নেই। স্কুল কলেজের মামুলি কলা ও বিজ্ঞান শিক্ষাও এখানে অনাবশ্যক। এখানে পুরুষ এবং নারীতে কোন পার্থক্য নেই এবং উভয়ের পোশাক এক রকম। প্লেটো এবং সিনিক ডায়োজিনিসের মত জেনোরও মত ছিল যে জ্ঞানী ব্যক্তিদের সমাজে স্ত্রীরা হবে সার্বজনীন, এর মধ্যে সাময়িকভাবে ইচ্ছামত যে যার সঙ্গী-সঙ্গিনী বেছে নেবে। এই প্রথায় ব্যভিচার ও যৌন বিদ্বেষ দূর হবে এবং পিতাদের মনে সন্তান নির্বিশেষে বাৎসল্য জন্মাবে।

জেনোর কথা ও কাজে তফাৎ ছিল না। তাঁর অ হেলেনিক সমাজ ও রাষ্ট্রদর্শনের সঙ্গে তিনি নিজের জীবন মিলিয়ে দিয়েছিলেন। "এশিয়াবাসীর কাল চামড়া নিয়ে" তিনি সন্তুষ্ট ছিলেন, এথেন্সের নাগরিক মর্যাদা তিনি গ্রহণ করেননি। দাসদের তিনি নিজের মত দেখতেন। এথেন্সের নাগরিকরা তাঁকে যে ভাবে বর্ণনা করেছে তাতে তাদেরই বিদ্বেষ ফুটে উঠেছে। তাদের ব্যঙ্গচিত্রে ইনি নাদুসনুদুস, গোদা-পা, রোদে দাঁড়িয়ে ঘুসি পাকিয়ে বক্তৃতা দিচ্ছেন। বিশ্বনিন্দুক টাইমন বলছেন—

"এক ফিনিশিয়কেও আমি দেখেছি; সে এক বুড়ির মত নিজের গুমরে মশগুল, সব কিছু তার চাই; কিন্তু তার বাক্যজালের চক্করগুলো ছিঁড়ে গেছে এবং একটি তানপুরার চেয়ে তার বেশী বুদ্ধি নেই।"

কিন্তু মৃত্যুর পর তিনি এথেনীয়দের কাছ থেকে স্বীকৃতি পেয়েছিলেন, যা সিনিকরা পাননি। ব্রোঞ্জের মূর্তি গড়ে সোনার মুকুট পরিয়ে তাঁকে তারা

সম্মান করেছিল। শিষ্য জেনোডোটাস তাঁকে অভিহিত করেছিলেন "নিঃশঙ্ক স্বাধীনতার নিষ্পাপ পূজারী" বলে। এই স্তুতির সঙ্গে এথেন্সবাসীরা সুর মিলিয়েছিল।

ক্রিসিপাস ভিন্ন[১০] জেনোর অপর শিষ্যরা তাঁর মত চরমপন্থী ছিলেন না। তাঁরা মন্দির, স্কুল, আদালত, পরিবার, টাকা পয়সা ইত্যাদি প্রাচীন প্রথাকে উড়িয়ে দিতে পারেননি। কিন্তু তাঁরা গুরুর সাম্যবাদকে সযত্নে রক্ষা করেছিলেন। তাঁরা জাতি, বর্ণ ও শ্রেণীর ভেদ স্বীকার করেননি। তাঁরা প্রভু ও দাস, নর ও নারীকে সমান চোখে দেখেছেন; বিবাহকে তাঁরা মেনেছেন —কিন্তু দম্পতির সম-অধিকারের ভিত্তিতে।

সিনিক ও স্টোইকদের সবগুলি রচনা হারিয়ে গেছে। এঁদের টুকরো টুকরো ভাবনা ও মতবাদ কুড়িয়ে নিতে হয় অন্যদের, বিশেষ করে বিবাদী-পক্ষের উদ্ধৃতি থেকে। ভারতীয় লোকায়ত ও অরাজকীদের মত এঁদেরও অনেক বিরুদ্ধ শক্তির সঙ্গে লড়াই করতে হয়েছিল। স্টোইকদের এপেথিয়া-নীতি হল শান্ত স্থির মন নিয়ে সব জিনিস দেখা। বিপক্ষদল এই নীতিকে বিকৃত করে হতাশাবাদ বলে প্রচার করল। তারা প্রচার শুরু করল যে স্টোইকরা জীবনের আনন্দ ভুলে গিয়ে আত্মনাশা নিরাশাকে আঁকড়ে ধরেছে। এই থেকে প্রাচ্য বৈরাগ্য ও নিয়তিবাদ কথাটার সূত্রপাত। কিন্তু পৌরজীবনের পেগেন আনন্দ তখন কোথায়? গ্রীসের নগর শেষ হয়ে গিয়েছে, রোমেরও প্রাণশক্তি ফুরিয়ে আসছে। বনিয়াদী বিদগ্ধরা অতীতের রোমন্থনে নিমগ্ন। পক্ষান্তরে স্টোইকরা বাস্তব জীবনকে স্বীকার করে নিয়ে মনের শান্তি খুঁজেছেন, সিনিকদের পাগলামিগুলোকে তাঁরা সংযম করেছেন। তাঁদের ঐতিহ্য সমর্পিত হল সাম্রাজ্যযুগের রোমক ভাবুকদের হাতে। স্পেন থেকে প্যালেস্টাইন পর্যন্ত এর প্রভাব ছড়িয়ে পড়ল।

রোমান স্টোইকরা এপেথিয়ার অর্থ করলেন নিরাশা নয়, নির্বেদন, আত্মার শক্তিতে বেদনা থেকে মুক্তি। খ্রীষ্টীয় প্রথম শতকের স্পেনীয় দার্শনিক সেনেকা

---

১০ তাঁর "শাসন প্রসঙ্গে" নামক পুস্তকে ক্রিসিপাস পত্নী ও সন্তানের যৌথত্ব কীর্তন করেছেন। এক বিষয়ে তিনি গুরুকে ছাড়িয়েছেন,—পুরুষকে মাতা ও কন্যার সঙ্গে মিলনের অনুমতি দিয়ে। মানুষের শব ভক্ষণেও তাঁর নিষেধ ছিল না।

আত্মহত্যাও সমর্থন করেছেন। নিজের মন যদি আয়ত্তের বাইরে চলে যায় তাহলে দুঃখজয়ের শক্তি থাকে না, সেই সঙ্কটকালে শেষ হয়ে যাওয়াই শুভ। পূর্বসূরীদের মত সেনেকার চোখেও ছিল এক আদিম অপাপবিদ্ধ স্বর্ণযুগের মায়া। মানুষের লোভের কালিমায় সোনার দীপ্তি মলিন হয়ে গেল। লোভকে দমাবার জন্য এল রাষ্ট্র, লোভের শেষ নেই, তাই রাষ্ট্রও কায়েম হয়ে রইল।[১১] ভ্রষ্ট মানবচরিত্র শাসন করবার জন্যেই রাষ্ট্র,—এর জন্ম ও স্থায়িত্ব দুই-ই অস্বাভাবিক।

প্রবলপ্রতাপ সীজারের সাম্রাজ্যে বাস করে কী আর বলবেন তিনি? বিপ্লবী ঐতিহ্য জলাঞ্জলি দিয়ে মেনে নিতে হল রাষ্ট্র, বলতে হল যে রাষ্ট্রের আইন দিয়ে সৎ জীবন লাভ করা সম্ভব। যদিও বা প্রভুশক্তি বিভ্রান্ত হয়, স্টোইক নির্বিকার চিত্তে সহ্য করবে, স্থিতধী সমাহিত হবে আত্মার সত্তায়। বাস্তব জীবনে যতই বৈষম্য থাক না কেন, সকলেই প্রকৃতির প্রজ্ঞানে অধিষ্ঠিত, সে রাজ্যে যার বাস সে ভেদবৈষম্যের অশান্তি থেকে মুক্ত।

রোম সাম্রাজ্যের ইমারতে যখন ফাটল ধরেছে, সীজারের শান্তিনীড় যখন ঝড়ের ঝাপটায় কম্পমান, তখন স্টোইকের সন্ত্রস্ত চিত্ত যে কাল্পনিক সমতার স্বপ্নরাজ্যে আশ্রয় খুঁজবে তা আর বিচিত্র কী? থাকুক সমাজে কুটিলতা, অন্তরে অন্তরে ফুটে উঠুক সাম্যের আকাশকুসুম—সৌভ্রাত্রের লীলাকমল। দাস এপিক্‌টেটাস ও সম্রাট্ মার্কাস অরেলিয়াস শরিক হলেন এই কল্পরাজ্যের, মনের বসতি স্থাপন করলেন এক শ্রেণীহীন আত্মিক সমাজে, যেখানে জ্ঞান ও সততা এক হয়েছে, আর সৎ ও জ্ঞানী যেখানে ভ্রাতৃসম্বন্ধে মিলিত।

স্বপ্নচারী স্টোইকের বৈরাগ্য ও সাম্যবাদ রোম সাম্রাজ্যের সঙ্গে সঙ্গে লুপ্ত হয়নি। এই স্বপ্নের কাজল লেগেছিল একজনের চোখে যাঁর স্বপ্ন হল বাস্তবের দিশারী। স্টোইক আদর্শের দায় এসে পড়ল তাঁর অনুবর্তী দার্শনিক-দের হাতে।

১১ মহাভারতে বর্ণিত রাজতন্ত্রের জন্মকথা ঠিক এইরূপ।

# মধ্যযুগ

## ৪। খ্রীষ্টান জগত : ঈশ্বরের রাজ্য

রোমান স্টোইকদের হাতে নৈরাজ্যবাদের রূপান্তর হল। খ্রীষ্টপূর্ব আদর্শ-বাদীরা বাস করতেন স্বপ্নের নন্দনকাননে, যীশুখ্রীষ্ট ও খ্রীষ্টানরা আশ্রয় নিলেন বিশ্বাসের দুর্গে। লাওৎসে থেকে জেনো পর্যন্ত প্রাচীনরা ছিলেন সহজিয়া, রূপনগরের অধিবাসী, নিরঞ্জন দেবতার উপাসক। যীশুখ্রীষ্ট ও তাঁর উত্তর-সাধকরা হলেন তপশ্চারী, ধর্মরাজ্যের নাগরিক, পরমপিতা ঈশ্বরের পূজারী। দুই যুগের সন্ধিকার রোমান স্টোইক সেনেকা।

সেনেকা ও যীশুখ্রীষ্ট জন্মেছেন প্রায় একই সময়ে। তাঁদের জীবনে মিল খুঁজে পাওয়া যায় না কিন্তু জীবনদর্শনে কিছু মিল ছিল যার দাম দিয়েছিলেন তাঁরা জীবন দিয়ে। যীশুখ্রীষ্টের মতো সেনেকার মৃত্যুও এক অবিস্মরণীয় মর্মান্তিক কাহিনী। কর্সিকায় নিঃসঙ্গ নির্বাসনকালে সেনেকা যখন আটটি বৎসর কাটিয়েছিলেন একটির পর একটি ট্র্যাজেডী রচনা করে, তখন তিনি ভাবতে পারেননি যে তাঁর নিজের ট্র্যাজেডীর কাছে ওগুলো তুচ্ছ হয়ে যাবে।

বালক নিরোর মা সম্রাট ক্লডিয়াসের দ্বিতীয় পত্নী এগ্রিপিনা স্বপ্ন দেখছেন তাঁর পুত্র হবে দ্বিতীয় আলেকজাণ্ডার। তাকে গড়ে তুলবার জন্যে চাই একজন এরিস্টটল্। তিনি সেনেকাকে নিয়ে এলেন নির্বাসন থেকে। রোমে এসে দার্শনিক পাঁচ বছর রইলেন ভাবী সম্রাটের শিক্ষক হয়ে, তারপর পাঁচ বছর সম্রাটের মন্ত্রী ও রাষ্ট্রচালক রূপে। ক্ষমতার সুযোগ নিয়ে তিনি অগাধ ধন সঞ্চয় করলেন। নিন্দুকরা প্রশ্ন তুলল দার্শনিকের কথায় এবং কাজে সামঞ্জস্য কোথায়? সেনেকা বললেন দার্শনিকের কাছে অভাব ও প্রাচুর্য দুইই সমান, যখন যেটা আসে সেটাকে তিনি নির্বিচারে গ্রহণ করেন। সত্যিই টাকা জমিয়েও তিনি কোনদিন টাকার গোলাম হননি। তাঁর কোন বিলাসিতা ছিল না। ভস্মীভূত রোমের পুনর্নির্মাণের কাজে তিনি তাঁর বিত্তের অধিকাংশ দান করেছিলেন। ৬২ সালে ছেষট্টি বৎসর বয়সে তিনি অবসর গ্রহণ করলেন, লিখলেন অমর গ্রন্থ "এপিস্‌চুলি মরেলিস্" বা "পত্রাবলী"। চিঠিগুলি একজন ভোগবাদী বন্ধুর উদ্দেশে লেখা। এতে গাওয়া হয়েছে

আত্মহত্যার প্রশস্তি। জীবনকে দোষ দিয়ে লাভ কি? "ইহাত' কাহাকেও ইচ্ছার বিরুদ্ধে আটকাইয়া রাখে নাই।"

নিয়তি শুনল কথাগুলো। নিরোর দূত এল সেনেকার কাছে রাজদ্রোহের অভিযোগ নিয়ে। সেনেকা জবাব দিলেন রাজনীতিতে তাঁর কোন আগ্রহ নেই এবং নিজের দুর্বল স্বাস্থ্য সামলাতে তিনি ব্যস্ত। দূত গিয়ে প্রভুকে জানাল যে অভিযোগ শুনেও সেনেকার চেহারায় ভয় অথবা দুঃখের কোন দাগ পড়ল না। নিরো আদেশ করলেন তাঁকে নিজ হাতে মৃত্যুবরণ করতে হবে। সেনেকা এবারও ধীরভাবে শুনলেন সম্রাটের কথা—ছুরি দিয়ে কাটলেন মণিবন্ধের শিরা। মৃত্যুশয্যায় শুয়ে তিনি স্ত্রী পলিনাকে সান্ত্বনা দিলেন, সেক্রেটারীকে ডেকে লেখালেন রোমানদের প্রতি তাঁর বিদায়বাণী। তারপর বাসনা হল মরবেন সক্রেটিসের মতো,—এক গ্লাস বিষ আনিয়ে পান করলেন। পলিনা সহমরণের সঙ্কল্প করে নিজের হাতের শিরায় ছুরি চালালেন। কিন্তু নিরোর আদেশ ছিল তাঁকে মরতে দেওয়া হবে না। ডাক্তার উপস্থিত ছিল। সে মণিবন্ধ বেঁধে দিয়ে রক্তপাত বন্ধ করল। সেনেকা মুক্তি পেলেন। দণ্ড ভোগ করলেন পলিনা।

পাঁচ বছর ধরে কেমন করে সেনেকা নিরোর মন্ত্রীত্ব করেছিলেন সে এক রহস্য। একজন বৈরাগ্য ও নিস্পৃহতায় সমাহিত, আর একজন ভোগ ও বিলাসিতায় অনুরক্ত। এমন আমূল বৈষম্যের মধ্যে সাম্রাজ্যের কাজ চালিয়ে যাওয়া একমাত্র স্টোইক দর্শনের গুণেই সম্ভব। বাস্তব জীবনে অসঙ্গতি দেখলে স্টোইক কল্পলোকে উড়ে যায় সেখানে খুঁজে পায় সঙ্গতি সমাধান, যেমন পেয়েছিলেন দাস এপিকৃটেটাস ও সম্রাট অরেলিয়াস, সমাজের দুই প্রান্ত থেকে এসে মিলেছিলেন এক কল্পনার অলকায়।

অনুমান ৫০ সালে ফ্রিজিয়ার হিরাপলিস নগরে এক দাসীর গর্ভে এপিকৃটেটাসের জন্ম হয়। অনেক হাতবদলের পর অবশেষে তিনি মুক্তি পান এবং রোমে এসে অধ্যাপনা শুরু করেন। সেখান থেকে বিতাড়িত হয়ে তিনি এলেন এপিরাস-এর নিকোপোলিস নগরে এবং একটি পাঠশালার অধ্যক্ষ হয়ে বসলেন। এখানে তিনি যে পাঠ দিতেন সেগুলি লিপিবদ্ধ করে "ডায়াট্রিবাই" বা "কথামালা" নামে প্রকাশ করেন তাঁর অন্যতম শিষ্য আরিয়ান যিনি পরে আলেকজাণ্ডারের ইতিবৃত্ত লিখে যশস্বী হন। সেনেকার "পত্রাবলী"র সঙ্গে "কথামালা" এক সুরে বাঁধা। এর মূল প্রতিপাদ্য আত্মার মুক্তিই আসল। যে

স্থিতপ্রজ্ঞ, আত্মিক সত্তায় অচলপ্রতিষ্ঠ, বাইরের জীবনের ওঠাপড়া তার কাছে নিরর্থক। ডায়োজিনিস দাস হয়েও মুক্ত, সক্রেটিস কয়েদী হয়েও স্বাধীন, আর নিরো সম্রাট হয়েও দাস। এপিক্‌টেটাস সক্রেটিসের সঙ্গে সিনিক ও স্টোইক-দের তত্ত্ব মিলিয়ে তাঁর নিরাজ নগরের স্বপ্নসৌধ রচনা করলেন।

> "সক্রেটিসকে যদি কেহ জিজ্ঞাসা করিত 'আপনার নিবাস কোথায়?' তাহা হইলে তিনি কখনো এমন জবাব দিতেন না, 'আমি এথেনীয়' কিংবা 'আমি করিন্থীয়', সর্বদাই বলিতেন 'আমি পৃথিবীর'। দার্শনিকরা ঈশ্বর ও মানুষের আত্মীয়তা সম্পর্কে যাহা বলিয়া থাকেন তাহাতে কোন সত্যতা থাকিলে আমাদের সক্রেটিসের রাস্তায় চলা ভিন্ন আর কি করণীয় থাকিতে পারে?" ( ১।৯।১-২ )[১]

যারা বিশ্বনগরের নাগরিক ক্ষুদ্র নাগরিক জীবনে তাদের কোন স্থান নেই।

> "জিজ্ঞাসা করিতে পার রাষ্ট্রজীবনে সিনিক কোন কাজ করিবে কিনা। মূর্খ! তুমি কি সিনিকদের কর্মক্ষেত্রের অপেক্ষা উৎকৃষ্ট কোন সার্বজনীন ক্ষেত্রের সন্ধান করিতেছ? তুমি কি চাও যে কেহ এথেন্সে গিয়া সরকারী টাকাকড়ির হিসাবপত্র লইয়া বসুক, যখন তাহার উচিত রোমান-করিন্থীয়-এথেনীয়-নির্বিশেষে সকল লোকের সম্বন্ধে আলোচনা করা এবং তাহাদের সরকারী তহবিলের হিসাব-নিকাশ লইয়া নয়, লড়াই ও আপস লইয়া নয়,—আলোচনা করা উচিত তাহাদের সুখ দুঃখ, সফলতা ও বিফলতা, দাসত্ব ও মুক্তি এই সব প্রসঙ্গ লইয়া?" ( ৩।২২।৮৩-৮৪ ; বার্কার ৩১৬ )।

নারীর যৌথত্ব সম্বন্ধে এপিক্‌টেটাস ডায়োজেনিস ও জেনোর মত চরমপন্থী ছিলেন না। ভোজের আসরে যেমন ভোজ্যসম্ভার সকলের জন্যে, কিন্তু প্রত্যেকে পায় পরিবেশিত অন্ন, কেউ অন্যের থালার ওপর লোভ করে না; সমাজে মেয়েদের ওপর ভোগদখলও তেমনি ( ২।৪।৮-১০ ; বার্কার ৩১৬ )।

ঈশ্বরের স্তুতিতে এবং ঈশ্বরে আত্মসমর্পণে এপিক্‌টেটাস খ্রীষ্টানদের সমগোত্রীয়। মানবতার ধর্মে তিনি যীশুখ্রীষ্টের চেয়েও অগ্রগামী—তিনি দাসত্বপ্রথা ও প্রাণদণ্ডের নিন্দা করেছেন। তাঁর মতে অপরাধ মানসিক

---

১ কথামালা। আর্নেস্ট বার্কার: ফ্রম আলেকজাণ্ডার টু কনস্টেনটাইন ( কথা-সংগ্রহ )। অক্সফোর্ড, ১৯৫৬। ৩১৩ পৃষ্ঠা। পরবর্তী পৃষ্ঠানির্দেশ বন্ধনীর মধ্যে দেওয়া হল।

রোগের লক্ষণ—তার শাস্তি না হয়ে চিকিৎসা হওয়া দরকার। ক্ষেত্র বিশেষে তিনিও ছিলেন আত্মহত্যার সমর্থক। যা শুভ ও সুন্দর তাকে ঢেকে যখন কুৎসিত অমঙ্গলের ছায়া নেমে আসে তখন মৃত্যুই শ্রেয়, কারণ সৎ লোকের কাছে মৃত্যু অতি অকিঞ্চিৎকর।

সেনেকা ও এপিক্‌টেটাসের ভাবে অনুপ্রাণিত হয়েছিলেন সম্রাট মার্কাস অরেলিয়াস। তিনি নির্বিকার স্টোইক চিত্তের আর এক দৃষ্টান্ত। তখন জার্মান উপজাতিরা ড্যানিয়ুব নদী পেরিয়ে সাম্রাজ্যের পূর্ব সীমান্তে হানা দিচ্ছে। সম্রাট তাদের রুখবার জন্যে এগিয়ে এসেছেন। সারাদিন যুদ্ধক্ষেত্রে সৈন্যচালনা করে রাত্রে শিবিরে এসে তিনি লেখেন তাঁর "টা আই অটন" বা স্বগতোক্তি। দিনান্তে সেনাধ্যক্ষ হন দার্শনিক :

> "মাকড়সা একটা মাছি ধরিতে পারিলে মনে করে সে একটা মস্ত কাজ করিয়াছে। একই ভাবনার উদয় হয় একটা খরগোসকে শিকার করিলে…কিংবা স্যামার্শিয়ানদিগকে বন্দী করিতে পারিলে। …ইহারা সবাই কি দস্যু নয়?" (১০।১০)

দার্শনিকের বিশ্বনগর প্রজ্ঞানের রাজ্য, জ্ঞানীর মানসলোকে তার অধিষ্ঠান।

> "যদি সর্বসাধারণের বোধশক্তি থাকে তবে বুদ্ধিবৃত্তিও সাধারণ বৃত্তি যাহার বলে আমরা সকলে বুদ্ধিমান জীব। তাই যদি হয় তাহা হইলে বুদ্ধির যে অংশ আমাদিগকে বলিয়া দেয় কি করিতে হইবে আর কি করা চলিবে না তাহাও সকলের মধ্যে বিদ্যমান। তাহা হইলে আইনের বিধানও তাই। যদি বিধান সর্বসাধারণের হয় তাহা হইলে আমরা সবাই এক রাষ্ট্রের নাগরিক। তাই যদি হয় তাহা হইলে নিখিল বিশ্ব যেন এক রাষ্ট্র বা নগর। এমন আর কি রাষ্ট্রসংস্থা আছে যাহার সমান অংশীদার সমস্ত মানব জাতি? সার্বজনীন এই রাষ্ট্র বা নগর হইল মূল যাহা হইতে আমরা পাইয়াছি আমাদের বোধশক্তি, বুদ্ধিবৃত্তি এবং আইনের বিধান।" (৪।৪; বার্কার ৩১৯-২০)।

কিন্তু এই মায়াময় কল্পনালোকের সঙ্গে রোম সাম্রাজ্যের সম্পর্ক কি? অত্যন্ত বাস্তব এ সাম্রাজ্য কি জ্ঞানীর ধ্যানলোকের বহির্ভূত? তা নয়। ব্যক্তি যেমন বিশ্বপ্রকৃতির একটি বিন্দু, সাম্রাজ্য তেমন প্রজ্ঞান রাজ্যের একটি কণিকা। যদি পার্থিব রাষ্ট্রে মানুষ সত্যভ্রষ্ট হয়, সত্যনিষ্ঠ আত্মা তাতে কাতর

হয় না, সে প্রজ্ঞানের নিঃসীম নীলিমায় পাখা মেলে পাড়ি দেয়। সে আত্মা নিয়তির উত্থানপতনে বিচলিত হয় না, সে অন্তহীন কালাকাশ জুড়ে বিধৃত, "বস্তুর আবর্তনের সঙ্গে সেও হয় আবর্তিত" "অতীত ও ভবিষ্যতের সঙ্গে সে হয় একাত্ম" (১১।১)।

সম্রাট যখন একদিকে যুদ্ধে ব্যাপৃত অন্যদিকে আত্মচিন্তায় নিমগ্ন এমন সময়ে বুঝতে পারলেন তাঁর দিন ফুরিয়ে এসেছে। তিনি অন্নজল ত্যাগ করলেন। ষষ্ঠ দিনে পরম প্রশান্তির মধ্যে তাঁর প্রাণবিয়োগ হল।

এশিয়া ও ইয়োরোপের সঙ্গমে যে মাটিতে সিনিক ও স্টোইকদের ফসল ফলেছিল সেই মাটিতেই বীজ বুনলেন নাজারেথের যীশুখ্রীষ্ট, সেই লেভান্টের জলে বাতাসে নতুন ফসল উঠল। রোমান স্টোইকরা পূর্বতনদের সাম্যবাদকে অব্যাহত রেখে রাষ্ট্রের সঙ্গে মিটমাট করে ফেললেন। এই নবরূপে স্টোইক-বাদ খ্রীষ্টান দার্শনিকদের হাতে সমর্পিত হল। যীশুখ্রীষ্ট প্রচার করলেন সাম্য ও সৌভ্রাত্রের বাণী, প্রতিবেশীর হিতের জন্যে বিত্ত উৎসর্গ করার নির্দেশ। তাঁর বিখ্যাত বচন "ঈশ্বরের রাজ্য তোমার অন্তরে" ( লিউক ১৭।২০ ) স্টোইকদের আত্মার স্থিরতার কথা স্মরণ করিয়ে দেয়। ধনী যুবকের প্রতি তাঁর উপদেশ সমস্ত সম্পত্তি বিক্রি করে গরীবদের বিলিয়ে দাও, তাহলে স্বর্গের সম্পত্তি পাবে তুমি ( ম্যাথু ১৯।২১ )। গরীবদের প্রতি তাঁর আশ্বাস যে ঈশ্বরের রাজ্য তাদেরই ( লিউক ৬।২০ )। কাউট্স্কী প্রমুখ অনেকের মতে যীশুখ্রীষ্টের প্রথম শিষ্যদের চার্চ ছিল কম্যুনিস্ট, সাম্যবাদের ওপর প্রতিষ্ঠিত। এর সভ্যরা সব কিছু একসঙ্গে ভোগ করত।

> "তাহাদের মধ্যে এমন কেহ ছিল না যে অভাবগ্রস্ত ; কারণ যাহাদের জমিজমা অথবা ঘরবাড়ি ছিল তাহারা সব বেচিয়া দিয়া বিক্রির টাকা আনিয়া গুরুর পায় রাখিত : এবং প্রত্যেককে তাহার প্রয়োজন মত জিনিসপত্র বিতরণ করা হইত" ( অ্যাক্ট্স্ ৪।৩৪—৩৫ )।

যে সব স্বার্থপর ধনীরা উদ্বৃত্ত অর্থ বিলিয়ে না দিয়ে সঞ্চয় অথবা ভোগ করে কোন কোন ধর্মগুরু তাদের চোর বলে গালি দিতে কসুর করেননি। সেণ্ট জেম্স্-এর বাক্যবাণ প্রুধোঁর চেয়েও ধারাল। প্রুধোঁ সম্পত্তিকে

২ কমিউনিজ্ম্ ইন সেণ্ট্রাল ইয়োরোপ ইন দি টাইম অব দি রিফর্মেশন, লণ্ডন ১৮৯৭।

বলেছেন চৌর্য। জেম্‌স্‌ সাম্যবাদকে চার্চের দেওয়ালের বাইরে নিয়ে এসে সামাজিক ধনবৈষম্যের ওপর নিক্ষেপ করলেন।

> "ধর তোমাদের সভায় যদি একজন আসে সোনার আংটি ও সুন্দর পোশাক পরিয়া আর যদি একজন দীন দরিদ্র লোক আসে মলিন বেশে, তোমরা সসম্মানে সুন্দর পোশাক পরা লোকটিকে বলিবে 'আসুন, এই উত্তম আসন পরিগ্রহ করুন'; আর গরীব লোকটিকে বলিবে 'ঐখানে দাঁড়া কিংবা আমার পাদানির নীচে বস্‌'।… শোন আমার প্রিয় ভাইরা! এই পৃথিবীতে যাহারা দরিদ্র কিন্তু বিশ্বাসে ধনী তাহাদিগকেই কি ঈশ্বর তাঁহার রাজ্যের উত্তরাধিকারী মনোনয়ন করেন নাই, যে রাজ্য তাঁহার ভক্তদের জন্য প্রতিশ্রুত?" (জেম্‌স ২।২-৫)
>
> "ওহে ধনীরা! যাও, তোমাদের উপর যে দুর্গতি আসিতেছে তাহার জন্য কান্নাকাটি কর। তোমাদের ধনদৌলত দূষিত, তোমাদের সাজসজ্জা কীটদষ্ট, তোমাদের সোনারূপা হৃতশ্রী।… তোমরা শেষ দিন পর্যন্ত সঞ্চয় করিয়াছ। তাকাইয়া দেখ! যে মজুররা তোমাদের ক্ষেতের ফসল তুলিতেছে অথচ যাহাদিগকে তুমি বঞ্চনা করিয়াছ তাহারা আওয়াজ তুলিতেছে। ফসল-তোলা বঞ্চিত মজুরদের আওয়াজ পৌঁছিয়াছে সেবাওথ-এর প্রভুর কানে" (৫। —৪)।
>
> "সুতরাং ভাইরা! প্রভুর আগমনের অপেক্ষায় ধৈর্য ধর। দেখ না, চাষী অপেক্ষা করে জমির মূল্যবান ফসলের জন্য, যতদিন সে না পায় প্রথম ও শেষ বর্ষণ ততদিন সে ধৈর্যধারণ করে। তোমরাও ধৈর্য ধর; হৃদয়কে স্থির কর; কারণ প্রভুর আগমনের সময় ঘনাইয়া আসিয়াছে" (৫।৭—৮)।

বাইবেল-এ এ ধরনের বিপ্লবাত্মক উক্তি অবশ্য ব্যতিক্রম। যীশুখ্রীষ্ট এবং তাঁর প্রথম শিষ্যদের মধ্যে অধিকাংশ ছিলেন রক্ষণশীল। সেণ্ট পীটার ও সেণ্ট পলের মতবাদে উগ্র সাম্যবাদের স্থান ছিল না। দ্বিতীয় শতকের শেষার্ধে আলেকজান্দ্রিয়ার ক্লিমেণ্টের লেখনীতে সম্পত্তির সমর্থন ভারি চমৎকার :

> "(সম্পত্তি বর্জনের অপেক্ষা) কত বেশী কার্যকরী তার বিপরীত কাজ? যদি কাহারও যথেষ্ট পরিমাণ অর্জিত সম্পত্তি থাকে তাহা হইলে সে একাধারে পুনরায় সম্পত্তি অর্জনের চেষ্টা ও কষ্ট হইতে

মুক্ত হইবে এবং যাহারা সাহায্যের যোগ্য তাহাদিগকে সাহায্য করিতে পারিবে। যদি কাহারও কিছু না থাকে তাহা হইলে ভাগ বাটোয়ারার জন্য পৃথিবীতে থাকিবে কি? প্রভুর যে অন্যান্য সুন্দর উপদেশ, এই মতবাদকে (সম্পত্তি বিলোপ ও সাম্যবাদ) তার বিরোধী এমন কি তার প্রতিদ্বন্দ্বী ছাড়া আর কি মনে করা যায়?

কেমন করিয়া লোকে ক্ষুধার্তকে অন্ন দিবে, তৃষ্ণার্তকে জল দিবে, নগ্নকে বস্ত্র দিবে, গৃহহীনকে আশ্রয় দিবে যদি শুরুতেই সকলেরই এই সব বস্তুর অভাব থাকে?"[৩]

যীশুখ্রীষ্ট নিজেও সমাজবিপ্লবী ছিলেন না। যতই তিনি সমাজসাম্য কামনা করুন না কেন বিত্তহীন নিরাজ সমাজ তিনি চাননি। রাষ্ট্র, ব্যক্তি-সম্পত্তি ও দাসপ্রথা তিনি পছন্দ না করলেও মেনে নিয়েছেন। সমকালীন রাষ্ট্রীয় ও অর্থনৈতিক সংস্থাগুলোর সঙ্গে তিনি যুদ্ধ ঘোষণা করেননি, বরং যারা ঈশ্বরের রাজ্য আচমকা দখল করতে চায় তাদের তিরস্কারই করেছেন (ম্যাথু ১১/১২)। নিজের অন্তর শুচি কর, লোভ ও হিংসা ত্যাগ কর, তখন আর আইন অথবা রাষ্ট্রের প্রয়োজন থাকবে না। যীশু নৈরাজ্যবাদী ছিলেন না। নাগরিক জীবন থেকে তিনি প্রস্থান করেছিলেন আত্মিক জগতে, রাষ্ট্র থেকে ঈশ্বরে। রাষ্ট্রের সঙ্গে তাঁর দ্বন্দ্ব ছিল না, ছিল রাষ্ট্রের প্রতি উপেক্ষা।

কিন্তু এই উপেক্ষার মধ্যেই ছিল কম্যুনিজম ও এনার্কিজম-এর বীজ। তাঁর জীবন, মৃত্যু ও বাণী নির্ভুল ভাবে দেখিয়ে দিয়ে গেছে যে জীবনের আত্মিক বিকাশের পথে সরকারী আইন ও শাসন একেবারে অবান্তর। সাম্রাজ্যের সঙ্গে সংঘর্ষে আসতে তিনি চাননি। যখন ফ্যারিসীরা তাঁকে এইরূপ সংঘর্ষে জড়াতে চেয়েছিল তিনি এই বলে এড়িয়ে গিয়েছিলেন 'সীজারের যা পাওনা তাহা সীজারকে দাও, ঈশ্বরের যা প্রাপ্য তাহা ঈশ্বরকে দাও' (ম্যাথু ২২/২১)। এর অর্থ পার্থিব শাসন ও ঐশ্বরিক শাসন উভয়ের সহ-অস্তিত্ব সম্ভব। তা হলেও শেষেরটির শ্রেষ্ঠত্ব সম্বন্ধে কোন সন্দেহ নেই। পার্থিব শাসনের উৎপত্তি পাপ থেকে। আদিতে স্বর্গোদ্যানে প্রথম মানবমিথুন ছিল নির্মল নিষ্পাপ। তাদের স্খলনের পর থেকে এল শৃঙ্খল, শাসন। মানুষের অনাচার বন্ধ করবার জন্যে রাষ্ট্রের প্রয়োজন হল—মানুষের হীন বৃত্তিগুলো

৩ কি ডিভে স্যালভেটুর ১৩, বার্কার ৪২৮।

দমন করা হল তার কাজ। যার জন্ম ও অস্তিত্ব পাপে, পাপের অবসানের সঙ্গে সেই নিকৃষ্ট সংস্থার বিলুপ্তি অবশ্যম্ভাবী।

তৃতীয় শতকে তার্তুলিয়ান যীশুর কথাটির অভিনব ব্যাখ্যা করে বললেন যে পার্থিব রাষ্ট্র ঐশ্বরিক রাষ্ট্রের পাশাপাশি সমান স্তরে থাকবে এ তিনি মোটেও বলতে চাননি। পার্থিব রাষ্ট্র ইতর জনের জন্যে—যারা জীবনের নিকৃষ্ট জিনিসগুলো নিয়ে ব্যস্ত—এই ইংগিতই তিনি করতে চেয়েছেন।

> "তিনি বলিতে চাহিয়াছেন, যে টাকার উপর সীজারের ছাপ আছে তাহা দিতে হইবে সীজারকে, যে মানুষের উপর ঈশ্বরের ছাপ আছে তাহা দিতে হইবে ঈশ্বরকে। ইহার অর্থ লোকে সীজারকে দিবে টাকা আর ঈশ্বরের কাছে সম্প্রদান করিবে নিজেকে। নতুবা সবই যদি সীজারের হয়, তাহা হইলে ঈশ্বরের জন্য থাকিবে কি?" (ডে আইডললেট্রিয়া সি ১৫; বার্কার ৪৫৬)

সেণ্ট পীটার ও সেণ্ট পল তাঁদের পত্রাবলীতে দাসদের নির্দেশ দিয়েছেন প্রভুদের সেবা ও মান্য করতে। রাষ্ট্র ও রাষ্ট্রবিধানের বিরোধিতা করা দূরে থাকুক সেণ্ট পল তার প্রতি আনুগত্যই কামনা করেছেন। কারণ রাষ্ট্র ঈশ্বরের সৃষ্টি এবং রাষ্ট্রের আদেশ পালন করে খ্রীষ্টান নাগরিক ঈশ্বরের আদেশই পালন করে।

মোটের ওপর নিউ টেস্টামেণ্টে দেখা যায় নরম ও গরম দুই চরম মতবাদের একটা আপস-রফা। রাষ্ট্র, ব্যক্তিসম্পত্তি ও দাসপ্রথা এতে স্বীকৃত। তবে রাষ্ট্রের শাসন হবে ন্যায়পরায়ণ, সম্পত্তি ব্যয় হবে দরিদ্রের সেবায়, দাসদের প্রতি করতে হবে সদয় ব্যবহার। কিন্তু এই শান্তিপূর্ণ মতবাদের ভিতরে ছিল বিপ্লবের বীজ যা অঙ্কুরিত হয়ে ফল প্রসব করেছিল দেড় হাজার বছর পরে।

ক্রমশ খ্রীষ্টান ধর্ম রাষ্ট্র ও জাতির গণ্ডি পেরিয়ে দেশ-দেশান্তরে ছড়িয়ে পড়ল। খ্রীষ্টানদের সামনে উপস্থিত হল দেশ ও জাতির চেয়ে এক মহত্তর সত্তা, দেশপ্রেম ও রাজভক্তির চেয়ে এক গভীরতর অনুরক্তি। এর সামনে যাবতীয় জাগতিক ভেদাভেদ দূর হয়ে যায়, মানুষের মূল্য হয় মানুষ হিসাবে। সেণ্ট পল বলেছেন:

> "ইহুদী কিংবা গ্রীক বলিয়া কিছু নাই, দাস কিংবা মুক্ত বলিয়া কিছু নাই, পুরুষ কিংবা স্ত্রী বলিয়া কিছু নাই; কারণ যীশুখ্রীষ্টের কাছে তোমরা সবাই এক" (গ্যালেশিয়ানদের প্রতি পত্র ৩।২৮)।

সেণ্ট অগস্টিনের ঈশ্বরের নগর 'সকল ভাষার তীর্থযাত্রীদের মিলনক্ষেত্র'। কথাগুলো যেন স্টোইকদের প্রতিধ্বনি। খ্রীষ্টান শাস্ত্রকারদের চোখে নামল স্টোইকদের স্বর্ণযুগের স্বপ্ন। প্রকৃতির বিধানকে ঈশ্বরের বিধানে প্রবর্তন করে তাঁরা এই স্বপ্ন রেখে গেলেন ষোড়শ ও সপ্তদশ শতকের প্রকৃতিবাদীদের জন্যে। স্বর্ণযুগে মানুষ ছিল নিষ্পাপ। তারপর হল অধঃপতন। তার স্বভাব পাপবিদ্ধ হলেও যীশুখ্রীষ্টের অনুগ্রহে সে ফিরে যেতে পারে আদিম শুদ্ধ সত্তায়। যে ঈশ্বরের রাজ্য অতীতে বিদ্যমান ছিল ভবিষ্যতে তার আবির্ভাব খুবই সম্ভব।

সেণ্ট অগস্টিন (৩৫৩-৪৩০) তাঁর "ডে সিভিটাটে ডাই" বা "ঈশ্বরের নগর" নামক গ্রন্থে সেনেকার প্রকৃতিবাদকে দৈবরাগে রঞ্জিত করে পরিবেশন করেছেন। আদমের প্রথম পাপ থেকে মানুষের পতন হল, এল পাপবৃত্তি, পিছনে পিছনে এল অনাচার, অমঙ্গল, জীবনের জ্বালা যন্ত্রণা। পাপকে সংযম করে যন্ত্রণা লাঘবের জন্যে শাসনের প্রয়োজন হল।[৪] শাসনের দায় নিল রাষ্ট্র—'পৃথিবীর নগর'। যার জন্ম ও স্থায়িত্ব মানুষের বিকারে তা কখনো শুভ হতে পারে না। কিন্তু এ এক অতি-আবশ্যক অশুভ যা বর্জন করাও যায় না। ন্যায়বিচার ও শান্তিরক্ষার জন্যে রাষ্ট্র,—এতেই তার সমর্থন। 'ন্যায়বিচার যদি না থাকে তা হলে রাজ্যশাসন আর দস্যুবৃত্তিতে তফাত কি?' (৪/৪) রাজা ও দস্যু উভয়ে সমান লোভী, একই প্রকারে তারা লুঠের মাল ভাগ করে, শুধু রাজার কোন ভয়ভাবনা নেই, দস্যুর আছে শাস্তির ভয়!

'পৃথিবীর নগরের' ওপর অধিষ্ঠিত 'ঈশ্বরের নগর',—স্টেটের ওপর চার্চ, যার হাতে আছে মানুষের ধর্মমোক্ষের দায়। ঈশ্বরের নির্দেশে ঐহিক বিধান 'পৃথিবীর নগরের' ওপর বর্তিত,—চার্চ রাষ্ট্রকে ভার দিয়েছে সৎ খ্রীষ্টান জীবনের উপযোগী পার্থিব পরিবেশ রচনা করবার। রাষ্ট্রকে স্বীকার কেন, সমর্থন না করে চার্চের তখন গত্যন্তর ছিল না। রাষ্ট্রশক্তির সহায়তা দরকার ধর্মপ্রচারের জন্যে, আরো বেশী দরকার সম্পত্তির ওপর আক্রমণ রুখবার জন্যে। চার্চের হাতে তখন প্রচুর বিত্ত—প্রথম ধর্মগুরুদের আমলের সরল নিষ্কাম জীবনযাত্রা আর নেই। খ্রীষ্টের বৈরাগ্যবাদের সঙ্গে এই বৈশ্যবৃত্তির সামঞ্জস্য কোথায়? সেণ্ট অগস্টিন চেষ্টা করলেন বৈষম্যের মীমাংসা করতে। তিনি বললেন প্রাকৃতিক জীবনে সম্পত্তি ছিল সার্বজনীন কিন্তু প্রত্যেকের অধিকার

৪ শুধু সেনেকার লেখায় নয়, মহাভারতেও রাষ্ট্রের জন্ম কাহিনী এইরূপ।

ছিল প্রয়োজন মত যৌথ ভাণ্ডার থেকে গ্রহণ করবার। অবশিষ্ট অংশ থাকত সকলের জন্যে। তিনি এবং তাঁর সমকালের তাত্ত্বিকরা ব্যক্তিসম্পত্তি ও যৌথ-সম্পত্তি ঠিক এর কোনটারই পক্ষ গ্রহণ করেননি। ব্যক্তিগত অভাব মেটাবার মত যথেষ্ট সম্পত্তি অর্জন করবার অধিকার প্রত্যেকের আছে। আবার সেই সঙ্গে আছে উদ্বৃত্ত বিত্ত সাধারণের হিতার্থে ব্যয় করবার দায়িত্ব। এমন কি ভিক্ষাদানও দাক্ষিণ্য নয়, এ নিছক ন্যায়ধর্ম, নিজের উদ্বৃত্তটুকু যৌথভাণ্ডারে ফিরিয়ে দেওয়া।

আদিম প্রাকৃতিক বা ঈশ্বরিক সমাজের সমতা ও সৌভ্রাত্রের কীর্তনে যে নীতিকথার সূত্রপাত তার সমাপ্তি হল রাষ্ট্র, চার্চ ও সম্পত্তির বন্দনায়। দাসপ্রথা, যুদ্ধ এবং সভ্যজীবনের যত কিছু উপসর্গ সমস্ত সমর্থন লাভ করল। শাস্ত্রকাররা রাষ্ট্র ও সমাজবৈষম্যের সঙ্গে সন্ধি স্থাপন করলেন। খ্রীষ্টান দর্শনে প্রকৃতিবাদের সংস্করণ হল। যে প্রকৃতির নিয়ম ছিল স্থান কাল নির্বিশেষে অনাবিল বিশুদ্ধ, যে নিয়ম অন্তরের সংযমে বাইরের শাসনে নয়, মানুষের পতনের পর সে নিয়ম হল আপেক্ষিক, তার বন্ধন হল বাহ্য, প্রয়োজনসাপেক্ষ, রাষ্ট্র, সম্পত্তি ও দাসপ্রথা এল প্রকৃতির স্বাক্ষর নিয়ে।

এই সূত্রের একটি মাত্র নিপাতন দেখা যায়। প্রাচী ও প্রতীচীর সঙ্গম-তীর্থ আলেকজান্দ্রিয়ায় খ্রীষ্টান দর্শনের সঙ্গে প্রাচ্য মিস্টিসিজম-এর মিশাল হল। চার্চের ঐকতানে নস্টিকদের সুর মিলল না। এঁদের একমাত্র ধ্যান হল ঈশ্বরলাভ—ব্রত হল যোগ, সন্ন্যাস ও ইন্দ্রিয় সংযম। এঁদের মধ্যে কারপোক্রেটিস নামে একজন আরও বেসুর গাইলেন। তিনি বললেন অনাসক্তি ও কৃচ্ছ্রসাধন দিয়ে ঈশ্বরপ্রাপ্তি হয় না। বাস্তব জগতের সমস্ত বন্ধন ছিন্নভিন্ন করে মুক্ত হও, আস্বাদন কর এর আনন্দ। ওল্ড টেস্টামেণ্টের ভগবান জিহোভা হলেন ডেমুর্গস—নিকৃষ্ট ও স্বৈরাচারী দেবতা। তাঁর খামখেয়ালে দশ আজ্ঞার নৈতিক শাসন মানুষের ওপর অরোপিত হয়েছে। খাঁটি নস্টিক এই নৈতিক বিধান মানবে না—নিকৃষ্ট দেবতার প্রতি তার কোন আনুগত্য নেই। কারপোক্রেটিস ও তাঁর পুত্র ইসিডোরাস উচ্ছৃঙ্খল জীবনের মহিমা কীর্তন করে নূতন ভাগবত রচনা করলেন।

"এই নববিধানের খ্রীষ্টান ধর্মে প্লেটোর প্রভাব সুগভীর। এতে নস্টিকবাদের বৈপরীত্যের ধারণাগুলি পূর্ণ পরিণতি পেয়েছে। এতে দেখান হয়েছে যে

ভালমন্দ কেবল খামখেয়ালীর হুকুম, অত্যাচারী বিশ্ব-শাসকরা এগুলো মানুষের ওপর চাপিয়েছে। এই অত্যাচারীদের হাত থেকে মুক্তির রাস্তা দেখিয়েছেন যীশু। অন্যদের মত তিনিও ছিলেন মানুষ, কিন্তু তাঁর আত্মার পবিত্রতা ছিল অসাধারণ। তাই উর্ধ্বলোকে যা তিনি দেখেছেন তা স্মরণ রাখতে পেরেছেন এবং সেই উর্ধ্বলৌকিক শক্তির বলে বিশ্ব-শাসকদের হাত থেকে নিস্তার পেয়েছেন। যে সকল আত্মা তাঁর পথের দিশারী তারাও সেই শক্তির অধিকারী, তারা যীশুর চেয়েও উচ্চতর স্তরে উঠতে পারে। ঈশ্বর-প্রাপ্তির পথে নানা স্তরের অনুভূতির মধ্য দিয়ে যেতে হয়, তাই মৃত আত্মার হয় পুনর্জন্ম। কিন্তু শক্তিমান আত্মা এক জীবনেই সকল অনুভূতির মধ্য দিয়ে উত্তীর্ণ হয়ে নিম্নতন বিধান থেকে মুক্ত হতে পারে।"[৫]

কারপোক্রেটিস বিদ্রোহীদের আহ্বান করলেন রাষ্ট্র, আইন, নীতিশাস্ত্র ও সম্পত্তির শৃঙ্খল ভাঙবার জন্যে। তাঁর নষ্টিকগোষ্ঠী সিনিক ও স্টোইকদের মত নৈরাজ্যবাদী যদিও তাঁদের রাষ্ট্র-বিরোধিতার যুক্তি ছিল কিছু স্বতন্ত্র। সিনিক ও স্টোইকদের মত এঁদেরও কয়েকটি ছিন্নপত্র ছাড়া কিছু অবশিষ্ট নেই। এঁদের সম্বন্ধে যা কিছু জ্ঞাতব্য তা পাওয়া যায় প্রতিবাদীদের রচনায়। চার্চের গুরু আলেকজান্দ্রিয়ার ক্লিমেণ্ট, ইরেনিউস, ইউসেবিয়াস ও এপিফেনিয়াস সবাই এঁদের নিন্দায় পঞ্চমুখ। তাঁরা একবাক্যে বলেছেন যে এই অনাচারীরা ভালমন্দর পার্থক্য দূর করতে চায় এবং এদের আসক্তি নিরঙ্কুশ যৌন রমণে। আক্রমণ যে বাক্যবাণে আবদ্ধ ছিল না তাতে সন্দেহ নেই। আলেকজান্দ্রিয়ার অরাজকীরা কয়েক বছরের নির্যাতনে নিশ্চিহ্ন হয়ে গেল।

যীশুখ্রীষ্ট যখন সীজার ও ঈশ্বরের এক্তিয়ার মেপে দিচ্ছিলেন—সেই সময়ে সেনেকাও অবতারণা করলেন দুই রাজ্যের প্রসঙ্গ—সিভিটাস্ ডাই এবং সিভিটাস্ হিউম্যানা।

> "আমাদিগকে মনে রাখিতে হইবে দুটি পৃথক যৌথরাজ্যের ধারণা। একটি মহান এবং যথার্থ সার্বজনীন সমাজ দেবতা ও মানুষ লইয়া। ইহাতে আমাদের দৃষ্টি কোথাও বাধা পায় না এবং ইহার সীমানা আমরা মাপি শুধু সূর্যের উদয়াস্ত দিয়া। অন্যটি হইল সেই সমাজ

৫ এনসাইক্লোপীডিয়া অব রিলিজিয়ন এণ্ড এথিক্স্, ১৯২০ : ই. এফ. স্কট : নস্টিসিজ্ম্।

> যাহাতে ঘটনাচক্রে আমরা জন্মলাভ করিয়াছি। যেমন এথেন্স, কার্থেজ কিংবা অন্ত কোন নগর যাহা সকল লোকের নহে, মাত্র কয়েকজন লোকের" ( ডে অটিও ৪।৩১ ; বার্কার ২৩৪ )।

তৃতীয় শতকের মধ্যভাগে অরিগেন এই চিন্তাধারা অনুসরণ করে ঈশ্বরের প্রাকৃত নিয়ম এবং মানুষের কৃত্রিম নিয়ম দুয়ের মধ্যে গণ্ডি টেনে প্রথমটির শ্রেষ্ঠত্ব প্রতিপাদন করলেন।

> "সুতরাং আমাদের সামনে দু'রকমের বিধান আছে। একটি প্রকৃতির বিধান যাহা ঈশ্বরের দ্বারা নির্ধারিত, অন্যটি নগররাষ্ট্রের লিখিত আইন। যেখানে লিপির বিধান ঈশ্বরের বিধানের পরিপন্থী নহে সেখানে নাগরিকদের ইহাকে তাহাদের প্রকৃতির বহির্ভূত বলিয়া বর্জন না করাই উচিত। কিন্তু যখন প্রকৃতির বিধান, অর্থাৎ ঈশ্বরের বিধান লিপির বিধানের বিরুদ্ধে নির্দেশ দিতেছে তখন স্থির হইয়া শোন তোমার অন্তরের বাণী - শাস্ত্রকারদের অভিপ্রায় ও লিখনকে বিদায় দাও, আসল শাস্ত্রকার ঈশ্বরের হাতে নিজেকে ছাড়িয়া দাও, তাঁহার নির্দেশ অনুসারে জীবন যাপন কর তাহাতে বিপদ, দুঃখ ও অপযশ যা আসে আসুক" ( কঁত্রা কেল্‌সাম ৫।৩৭ ; বার্কার ৪৪২ )।

পরের শতকে সেণ্ট অগস্টিন পার্থিব ও ঈশ্বরিক দুই রাজ্যের অবতারণা করলেন। পরবর্তী ধর্মনায়কদের হাতে খ্রীষ্টানজগত ও মানবজগতের সমীকরণ হল। এই অভেদ অদ্বৈত বিশ্বসমাজের প্রভু যীশু, পৃথিবীতে তাঁর প্রতিভূ চার্চের গুরু পোপ। পোপ রাষ্ট্রনায়ক এবং ধর্মনায়ক। কিন্তু ধর্মনায়ক নিজ হাতে রাজদণ্ড ধারণ করেন না—এ দণ্ড তিনি রাষ্ট্রের হাতে অর্পণ করেছেন। বাহ্যত রাজতন্ত্র ধর্মতন্ত্র থেকে পৃথক হলেও মূলত ধর্মতন্ত্র থেকেই এর উৎপত্তি।

"বাস্তব আকারে রাষ্ট্রের উদ্ভব পৃথিবী থেকে, চার্চের মত স্বর্গ থেকে নয়। চার্চের পূর্বেও রাষ্ট্র ছিল, চার্চের বাইরেও রাষ্ট্র আছে—রাষ্ট্রের সে সত্তা পতিত মানবের স্খলিত চরিত্র থেকে উদ্ভূত। সুতরাং তার জন্মকালিমা মুছে ফেলবার জন্য এবং ঈশ্বরের অভিপ্রেত মানবসমাজের এক বৈধ অংশ হিসাবে তাঁর সম্পত্তি লাভ করবার জন্যে রাষ্ট্রের প্রয়োজন চার্চের কাছ থেকে সনদ লাভ করা। এই হিসাবে রাষ্ট্রশক্তি চার্চ থেকে তার আসল

সত্তা লাভ করেছে এবং রাজা মহারাজারা চার্চ থেকে পেয়েছেন শাসন করবার অধিকার।"*

এই সূত্রের প্রধান ভাষ্যকার পোপ সপ্তম গ্রিগরী। তাঁর মতে রাজশক্তির উৎস শয়তান। কুলোকের মনে যে স্বভাবসিদ্ধ ক্ষমতার লোভ তা থেকে এর উৎপত্তি। এমন বহু লোক আছে যাদের মনে ঈশ্বরের বিধান মানবার মত ধর্মভাব নেই। তাদের শাসন করবার জন্তেই রাষ্ট্র। যখন সকলে খ্রীষ্টানভাবে অনুরঞ্জিত হবে তখন রাষ্ট্রের আর দরকার হবে না, চার্চের মাধ্যমে ঐহিক ব্যাপারের পরিচালন ও নিয়ন্ত্রণ সম্ভব হবে।

রাষ্ট্রের পক্ষে ক্রেসাস, ওখাম প্রমুখ নৈয়ায়িকরা প্রতিবাদ করলেন—চার্চ ও স্টেট ঈশ্বরের দুই তরবারি; স্টেট চার্চের অধীন নয়; এদের কাজ পৃথক এবং এরা পৃথকভাবে ঈশ্বরের কাছে দায়ী। এঁদের যুক্তি টিকল না। কারণ তাহলে কি সমাজ জীবটি এক দু মাথাওয়ালা দৈত্য বিশেষ? টমাস একুইনাস প্রচার করলেন চার্চ নিখিল মানবজাতির একতার প্রতীক, এ 'আত্মিক রাষ্ট্র'। যে চার্চ এক এবং অদ্বিতীয় তার শাসন ও বিধান অসপত্ন, দেশ জাতি নির্বিশেষে সকল খ্রীষ্টান এই সার্বভৌম ধর্মসমাজের অধিবাসী। এই দর্শনের প্রেরণায় চার্চ আত্মার জগত থেকে ভ্রষ্ট হয়ে লৌকিক ক্ষমতার দ্বন্দ্বে অবতীর্ণ হল। এরই প্রতিক্রিয়া উইক্লিফ ও হাস্-এর বিদ্রোহ, রিফর্মেশনের বিপ্লব—যার প্লাবন থেকে নিঃসৃত হল ধর্মনিষ্ঠ মুক্তিপিপাসুর স্বপ্নসাধ, চার্চের লৌকিক প্রতিষ্ঠা ধ্বংস করে তার স্থানে ঈশ্বরের আধ্যাত্মিক সাম্রাজ্য স্থাপন করবার কল্পনা।

মধ্যযুগের চার্চ ও স্টেটের দ্বন্দ্ব নিরাজবাদী ও রাষ্ট্রবাদীর দ্বন্দ্ব নয়, দুই প্রভুত্বলোভী লৌকিক সজ্মশক্তির দ্বন্দ্ব। খ্রীষ্টান ধর্মোন্মাদনার চরম অবস্থায় চার্চ স্টেটকে আত্মসাৎ করে ফেলেছিল। যাজক ও হাকিম উভয়ের ক্ষমতা চার্চের করায়ত্ত হয়েছিল। সুতরাং স্বাভাবিকভাবেই ধর্মবিশ্বাসের যুগে নৈরাজ্যবাদীর সংগ্রাম পরিচালিত হয়েছে স্টেটের বিরুদ্ধে নয়, চার্চের বিরুদ্ধে।

চার্চ থেকে সরল যৌথ জীবনযাপনের রেওয়াজ উঠে যাবার পর সাম্যবাদের আদর্শ আশ্রয় পেল খ্রীষ্টান মঠগুলিতে। ষষ্ঠ শতকে বেনেডিক্টাইন সম্প্রদায়ের

* অটো গীর্কি: পলিটিক্যাল থিয়োরিজ অব দি মিড্‌ল্ এজেস্। অনুবাদ: এফ. ডব্লিউ. মেট্‌ল্যাণ্ড। কেম্ব্রিজ, ১৯৫১। ১২-১৩ পৃষ্ঠা।

মধ্যে এই আদর্শের উজ্জীবন হল। তারপর থেকে চার্চের ভেতরে ও বাইরে সাম্যবাদের আন্দোলন ঘনিয়ে উঠল। ১২০০ সালের কাছাকাছি ফ্রান্সের এল্‌বিজেন্সিয়ান বিদ্রোহীরা ধনসাম্যের দাবি নিয়ে আওয়াজ তুলল, চার্চ, পোপ ও তাদের সম্পত্তিকে খ্রীষ্টদ্রোহী বলে আক্রমণ করল। বিদ্রোহীদের আর এক ঘাঁটি হল বোহেমিয়া। এখানে সরল ধর্মজীবনের সঙ্গে সাম্যবাদের আদর্শ মিশিয়ে হাস্ চার্চের বিরুদ্ধে দাঁড়ালেন। প্রাগে বিদ্রোহীদের প্রথম জয়লাভের পর তাদের একদল ট্যাবর নগরে এক নূতন চার্চের পত্তন করল। খ্রীষ্টের উপদেশ মত নিষ্ঠাবান জীবনযাপন হল এদের ব্রত। ক্যাথলিক চার্চের পোশাক-পরিচ্ছদ ক্রিয়াকাণ্ড সব বাতিল করে এরা রাখল কেবল ব্যাপটিজম্ ও কম্যুনিয়ন। এদের বিশ্বাস ছিল যে যীশু আবার ফিরে আসবেন, পৃথিবীতে স্থাপন করবেন তাঁর রাজ্য, সে রাজ্যে থাকবে না চার্চ, রাষ্ট্র ও সম্পত্তি, থাকবে না মানুষের গড়া বিধি-নিষেধ, রাজস্ব, বিবাহ। শেষে খ্রীষ্টের আবির্ভাব পর্যন্ত অপেক্ষা করার তর সইল না। ট্যাবরাইটরা তাদের স্বর্গীয় স্বপ্নরাজ্য গড়বার কাজে নেমে পড়ল।

এদের মধ্যে আবার দেখা দিল এক চরমপন্থী দল। পীটার চেল্‌চিকী (১৩৯০-১৪৬০) নামে একজন কৃষাণ দার্শনিক টলস্টয়ের মতো উগ্র শান্তিবাদ ও নৈরাজ্যবাদ প্রচার করলেন। "তিনি বিত্তবান ও ক্ষমতাপন্নদের আক্রমণ করলেন, যুদ্ধ ও প্রাণদণ্ডকে হত্যা বলে নিন্দা করলেন এবং এক সমান সমাজের ছবি তুলে ধরলেন যেখানে প্রভু ও ভূমিদাস নেই, কোন প্রকার আইনকানুন নেই। শিষ্যদের তিনি বললেন খ্রীষ্টানধর্মকে নিউ টেস্টামেণ্টে যেমনটি পেয়েছ ঠিক সেইভাবে নাও, শুধু সাবালককে ব্যাপটাইজ বা শুদ্ধ কর, পৃথিবী ও পার্থিব রীতিনীতি থেকে ফিরে এস, ত্যাগ কর শপথগ্রহণ শিক্ষা শ্রেণীভেদ ব্যবসায়ী বৃত্তি ও নাগরিক ধর্ম, বরণ করে নাও দারিদ্র্য, বর্জন কর সভ্যতা ও রাষ্ট্রকে, জমির ফসল তুলে সংস্থান কর জীবিকার।"[৭] এঁর চেয়েও উগ্র এক গোষ্ঠী ছিল। তারা চাইত নির্বসন দিগম্বর হতে এবং বিবাহ প্রথা তুলে দিয়ে নারীদের যৌথভাবে ভোগ করতে।

মতভেদের মীমাংসা করতে গিয়ে ট্যাবরাইটদের দুই দলে লড়াই লেগে

৭ উইল ডুরান্ট: দি রিফর্মেশন, নিউ ইয়র্ক, ১৯৫৭; ১৭০ পৃষ্ঠা। ভ্লাডিমির নোসেক: স্পিরিট অব্ বোহেমিয়া, নিউ ইয়র্ক, ১৯২৭। ৭৬-৭৭ পৃষ্ঠা।

গেল। শান্তি ও মুক্তির পূজারীদের মধ্যে শান্তি স্থাপনের উপলক্ষে উপস্থিত হল আইনকর্তা শাসনদণ্ড হাতে নিয়ে। চেল্‌চিকীর শিষ্যরা ১৪৫৭ সালে "চার্চ অব্‌ দি ব্রাঁদারহুড" বা চলতি কথায় "মরেভিয়ান ভ্রাতৃদল" নামে এক নূতন গোষ্ঠী গঠন করল। দশ বৎসর পরে ক্যাথলিক চার্চের সঙ্গে সম্পর্ক চুকিয়ে দিয়ে তারা নিউ টেস্টামেন্টের সরল কৃষিজীবিকা গ্রহণ করল। রিফর্মেশন যুগের ত্রিশ বার্ষিক যুদ্ধে তারা প্রায় অবলুপ্ত হয়ে গেল—যে কজন অবশিষ্ট ছিল তারা নানান দিকে ছড়িয়ে পড়ল। এদের কয়েকটি ছোট ছোট শাখা এখনও ইয়োরোপ আফ্রিকা ও আমেরিকার কোথাও কোথাও বিক্ষিপ্ত হয়ে আছে।

প্রটেস্ট্যাণ্ট বিদ্রোহের আঘাতে চার্চের গৌরব ধূলিসাৎ হওয়ার সঙ্গে সঙ্গে জার্মানীর দরিদ্র কৃষাণদের বুকে আশার আলো জ্বলে উঠল। এত ঘনিষ্ঠভাবে জড়িত ছিল চার্চ ও স্টেট, রাষ্ট্রশাসনে যাজকের প্রভাব ছিল এত ব্যাপক ও গভীর যে একটির ওপর আঘাত সংক্রামিত হল অপরটির ওপর, ধর্মদ্রোহ রাষ্ট্রদ্রোহে উৎক্রান্ত হল। নিউ টেস্টামেণ্ট পড়ে শোষিত কৃষাণ জানতে পারল আদিম চার্চের সাম্যবাদের কাহিনী, তার চোখেও লাগল নতুন যুগের মায়া - যখন কারও কোন সম্পত্তি থাকবে না, দুনিয়াটা হবে কৃষাণ মজুরের, চলবে ঈশ্বরের বিধান। বিপ্লবীরা এই স্বপ্নরাজ্যের মনোরম ছবি এঁকে চাষী মজুরের মধ্যে ছড়াতে লাগল, বঞ্চিতের বুকে জমা হল বারুদের স্তূপ।

১৫২০ সালে পূর্ব স্যাক্সনীর জ্বিকাউ-তে প্যাস্টর হয়ে এলেন টমাস মুন্‌ৎসার। সেখানে বাস করতেন নিকোলাস স্টর্শ নামে একজন চার্চদ্রোহী তন্তুবায়। মুন্‌ৎসার তাঁর দ্বারা প্রভাবিত হলেন। মুন্‌ৎসারের সম্মতিক্রমে স্টর্শ "বোহেমিয় ভ্রাতৃদলের" অনুকরণে এক নয়া চার্চের পত্তন করলেন। শুরু হল রাষ্ট্রবিরোধী ও সমাজতান্ত্রিক সংস্কার। ক্যাথলিক চার্চ বরদাস্ত করল না মুন্‌ৎসার ও স্টর্শ জ্বিকাউ থেকে বিতাড়িত হলেন। স্টর্শ লুথারের ঘাঁটি ভিটেনবার্গে গিয়ে প্রচার আরম্ভ করলেন। লুথার তখন অজ্ঞাতবাসে। সনাতনীদের চেয়ে বিপ্লবীরা সংস্কারকের বড় শত্রু। লুথার দেখলেন এদের বাড়তে দিলে তাঁর মত তলিয়ে যাবে। তিনি বেরিয়ে এসে কয়েকটি জোর ভাষণ দিয়ে স্টর্শের আন্দোলন দমন করলেন।

মুন্‌ৎসার পালিয়ে এলেন প্রাগে, সেখান থেকে গিয়ে থুরিঞ্জিয়ার আল্‌স্টেড

নগরে বসলেন এবং এক সাংঘাতিক মতবাদ প্রচার করতে লাগলেন। ঈশ্বরের পথ থেকে যারা বিচ্যুত তাদের বাঁচবার অধিকার নেই, তাদের নিপাত করতে হবে। "তিনি কম্যুনিস্ট মতবাদও পোষণ করতেন এবং বিশ্বাস করতেন, যে জমিদাররা জলের মাছ, আকাশের পাখি ও মাটির ফসল সমাজকে ভোগ করতে দেয় না তারা চুরি না করার আদেশ লঙ্ঘন করছে।"[৮] তিনি জনতাকে আহ্বান করে বললেন যাজক, রাজন্য ও পুঁজিপতিদের উৎখাত করে এক যৌথ সমাজ স্থাপন কর যেখানে "সমস্ত দ্রব্য সর্বসাধারণের এবং বিলি হবে সময়মত যার যার প্রয়োজন মেটাবার জন্যে"। আল্স্টেড্ থেকেও তিনি বহিষ্কৃত হলেন—কোথাও আশ্রয় না পেয়ে তিনি দেশে দেশে আগুন ছড়িয়ে বেড়াতে লাগলেন।

এ আগুনকে ধরবার জন্যে সমিধ্ সঞ্চিত হয়ে ছিল। থুরিঞ্জিয়ার স্বাধীন নগর বস্ত্রশিল্পের কেন্দ্র ম্যুলহাউসেন। সেখানে কারখানার মজুরদের মধ্যে অসন্তোষ জমে উঠেছে। হাইন্‌রিশ ফাইফার নামে এক সন্ন্যাসী মঠ ছেড়ে এসে এখানে বসেছেন। পৌরসভা দখল করবার জন্যে তিনি মজুরদের সঙ্ঘবদ্ধ করলেন। মুন্‌ৎসার আশপাশের কৃষাণদের নিয়ে জোট বাঁধলেন। মণিকাঞ্চন সংযোগ হল। দু'জনে মিলে পৌরসভা থেকে অভিজাত ও যাজকদের তাড়িয়ে স্থাপন করলেন এক "ইটার্ন্যাল কাউন্সিল" বা "শাশ্বত সভা"। ম্যুলহাউসেনে প্রবর্তিত হল এক সাম্যবাদী ধর্মতন্ত্র। কিছুদিনের মধ্যে দুই নায়কের মধ্যে মতভেদ হল; মুন্‌ৎসার কয়েক মাইল দূরে ফ্রাঙ্কেনহাউসেন নগরে এসে নিজের মনোমত ধর্মরাজ্য গড়তে লাগলেন। ইত্যবসরে হেসি, ব্রান্‌স্‌উইক ও স্যাক্সনীর রাজন্যরা একত্র হয়ে নগর অবরোধ করলেন, মুন্‌ৎসারকে বন্দী করে হত্যা করলেন (মে ১৫২৫)। তারপর ম্যুলহাউসেনের পতন হল। ফাইফার ধরা পড়লেন। ধর্মরাজ্যের সঙ্গে সঙ্গে ধর্মনায়কদের জীবনান্ত হল।

ইতোমধ্যে বিদ্রোহের আগুন সংক্রামিত হল দক্ষিণ জার্মানীতে। স্টুলিঙ্গেন থেকে শুরু করে দিকে দিকে চাষীরা মাথা তুলে দাঁড়াল, জমিদার ও যাজকদের খাজনা বন্ধ করে দিল। ১৫২৫ সালের মার্চ মাসে তাদের প্রতিনিধিরা মেমিঙ্গেন নগরে সম্মিলিত হয়ে বারো দফা দাবির এক দলিল তৈরী করল।

---

৮ কেম্ব্রিজ মডার্ন হিস্ট্রী, খণ্ড ২, দি রিফর্মেশন, ১৯০৭। ১৮৬ পৃষ্ঠা। সম্পত্তি সম্বন্ধে প্রুধোঁর বিখ্যাত উক্তি কিছু নতুন কথা নয়।

"প্রথমত আমাদের বিনীত আবেদন ও প্রার্থনা এবং আমাদের ইচ্ছা ও সঙ্কল্পও বটে যে ভবিষ্যতে আমাদের এমন ক্ষমতা ও কর্তৃত্ব থাকিবে যে গোটা সমাজ মিলিয়া প্যাস্টরকে নির্বাচন ও নিয়োগ করিবে এবং তাহাকে বরখাস্ত করিবার অধিকারও সমাজের থাকিবে।

"দ্বিতীয়ত যেহেতু ওল্ড টেস্টামেণ্টে চার্চের খাজনা বিহিত হইয়াছে এবং নিউ টেস্টামেণ্টে তাহা সমর্থিত হইয়াছে সেহেতু আমরা ন্যায্য পরিমাণ শস্য খাজনা দিব, কিন্তু বিধিসঙ্গতভাবে··· আমরা চাই ভবিষ্যতে এ খাজনা সংগ্রহ করিবে সমাজ কর্তৃক নিযুক্ত চার্চের প্রভোস্ট; উহা হইতে প্যাস্টর নিজের এবং পরিবারবর্গের ভরণপোষণের জন্য একটা সামান্য অংশ পাইবে বাকিটা সেই গ্রামের অকিঞ্চন ও অভাবগ্রস্তদের মধ্যে বিলাইয়া দেওয়া হইবে···

"তৃতীয়ত এ পর্যন্ত এ প্রথা চলিয়া আসিয়াছে যে আমরা লোকের সম্পত্তি হিসাবে গণ্য হইয়াছি, এবং ইহা মর্মান্তিক, কারণ খ্রীষ্ট তাঁহার মূল্যবান রক্ত দিয়া আমাদিগকে মুক্ত ও ক্রয় করিয়াছেন ···সুতরাং ইহা শাস্ত্রসম্মত যে আমরা মুক্ত এবং আমরা তাহাই হইব · আমাদের নির্বাচিত ও নিযুক্ত শাসকদের কাছে (আমাদের জন্য ঈশ্বর কর্তৃক নিযুক্ত) সকল ন্যায্য ও খ্রীষ্টীয় ব্যাপারে আমরা স্বেচ্ছায় অনুগত থাকিব, এবং আমাদের কোন সন্দেহ নাই যে যথার্থ এবং সত্যকার খ্রীষ্টান হিসাবে তাহারা সানন্দে আমাদিগকে ভূমিদাসত্ব হইতে মুক্ত করিবেন অন্যথায় যীশুর বাণী হইতে দেখাইবেন যে আমরা ভূমিদাস···"

অন্য দফাগুলিতে মৃত্যুকর, বেগার খাটনি, জমির অত্যধিক ভাড়া, জমিদার কর্তৃক এজমালি মাঠের বাজেয়াপ্তি ইত্যাদি বিবিধ অত্যাচারের প্রতিবাদ করা হয়েছে। সর্বশেষ দফায় প্রতিশ্রুতি দেওয়া হল যে যদি শাস্ত্রবচন থেকে দেখান যায় যে দাবিগুলি অসঙ্গত তাহলে প্রত্যেকটি দাবি প্রত্যাহৃত হবে।[৯]

জুরিক থেকে জ্বিংলির অনুবর্তী প্রটেস্ট্যাণ্টরা এসে সম্মেলনে যোগ দিয়েছিলেন। দলিলের মুসাবিদায় তাঁদের হাত ছিল। লুথারও সনদটিকে

৯ মার্টিন লুথার: রচনাবলী, ফিলাডেলফিয়া, ১৯৪৩। খণ্ড ৪। ২১০-১৩ পৃষ্ঠা।

> অভ্যস্ত। কয়েকটি নশ্বর জিনিস ছাড়া আর কিছু আমি বেশী পরিমাণে সঞ্চয় করিতে পারিব না। যেহেতু বিনিময়ের কোন রেওয়াজ নাই সেহেতু যাহা আমি ভোগ করিতে পারিব না তাহা রাখিয়া আমার বিত্ত বাড়িবে না।" (৮৩৬)

বিত্তের বৈষম্য দূর হলে সমাজের চেহারা বদলে যাবে। অনাবশ্যক বাহুল্য ও অপচয় বন্ধ হলে পরিশ্রম কমবে। শ্রমিকের জীবনে আসবে অবসর, স্ফূর্তি, মানসিক বিকাশের সুযোগ। প্রতিভা নিযুক্ত হবে মানুষের সেবায়, সুখস্বাচ্ছন্দ্যের বিস্তারে। ধনীর কৃপণ দানের ওপর তাকে নির্ভর করতে হবে না। সরকারী চাকুরে, সিপাই, পেয়াদা, কেরানী, জহুরী, দালাল ইত্যাদি পরগাছা ব্যবসায়ীরা সমাজ থেকে উঠে যাবে। অনাবশ্যক ভোগের উপকরণ বাড়ান হবে না। জীবন হবে সাদামাটা নির্লোভ। প্রাথমিক প্রয়োজন খাদ্য, সুতরাং প্রাথমিক বৃত্তি হবে কৃষি। বছরের অধিকাংশ সময়ে চাষীর কাজ থাকে না। এই সময়টা সে যদি অন্যান্য প্রয়োজনীয় বস্তু উৎপাদন করে তাহলে গোটা সমাজের অভাব মিটবে। বর্তমানে বিশ জনের মধ্যে একজন পরিশ্রম করে জীবনের রসদ যোগাবার জন্য আর উনিশজন সে রসদ ভোগ করে। যদি এই পরিশ্রম সকলকে ভাগ করে দেওয়া যায় তাহলে শ্রমিকের পরিশ্রম কমে হবে বিশ ভাগের একভাগ। এখন যদি তার কাজ হয় দশ ঘণ্টা তখন হবে আধ ঘণ্টা। বাকি সময় সে নিজের মনের খোরাক যোগাতে ও অপরের সেবায় ব্যয় করতে পারবে।

চাকরি করে বেতন নেওয়া, অবসর গ্রহণের পর পেন্সন নেওয়া এও সম্পত্তির মালিকানার মত দূষণীয়। কারণ এখানেও লোভ এসে সেবাবৃত্তির জায়গা নেয়। অবশ্য সবাইকে বাঁচতে হবে। তার জন্যে দরিদ্র জনসাধারণের তহবিল থেকে টাকা না নিয়ে বন্ধুদের কাছ থেকে সাহায্য নেওয়া ভাল।

> "যদি একজনের সাহায্যে না কুলায় তাহা হইলে অনেকে তাহাকে সাহায্য করুক। ইউডেমিডাস তাঁহার মৃত্যুর সময়ে একজন বন্ধুকে কন্যার জীবিকার ভার আর একজনকে জননীর জীবিকার ভার দিয়া গিয়াছিলেন। সে জীবদ্দশায় এই পন্থা অবলম্বন করুক, নিজের জীবিকার দায় গরীব মানুষের উপর না চাপাইয়া যে উদার বন্ধুরা ভার বহন করিতে প্রস্তুত তাহাদের কাছে হাত পাতা—ইহাই খাঁটি খাজনা আদায়ের পদ্ধতি।" (৬৭৮)

সম্পত্তির যুক্তি বন্ধুত্ব ও বিবাহের ওপরও প্রযোজ্য। নিজের ব্যক্তিসত্তা সকলকে বিলিয়ে না দিয়ে কারও প্রতি পক্ষপাত করা অন্যায়। বিবাহের বন্ধন ন্যায় অন্যায়ের দিকে না তাকিয়ে একটা ব্যক্তিগত সম্পর্ককে কায়েম রাখতে চায়। এতে ধরে নেওয়া হয় যে দুজন লোকের আশা-আকাঙ্ক্ষায় চিরকাল মিল থাকবে, একবার যাকে পছন্দ হয়েছে তাকে বরাবর ভাল লাগবে। এর মত ধাপ্পাবাজি আর নেই। বিবাহ অতি নিম্নস্তরের একচেটিয়া সম্পত্তি প্রথা। সম্পত্তিহীন সমাজ হবে বিবাহবন্ধনমুক্ত।

> "এ অবস্থায় নরনারীর সম্পর্ক হইবে অন্য যে কোন বন্ধুত্বের সম্পর্কের মত। · যে নারী তাহার গুণপনা দ্বারা আমাকে সবচেয়ে বেশী আকর্ষণ করিবে আমি তাহার সান্নিধ্যলাভে যত্নবান হইব।·· তারপর বুদ্ধিমান ব্যক্তি সন্তান উৎপাদন করিবে রমণসুখ উপভোগ করিবার জন্য নয়, প্রজনন কার্য উচিত বলিয়া। কিভাবে তাহারা এ কাজ করিবে তাহা স্থির হইবে যুক্তি ও কর্তব্যের নির্দেশে।" (৮৫১-৫২)

সম্পত্তি ও সরকারকে উচ্ছেদ করে সাম্য ও স্বাধীনতাকে আশ্রয় করে এক নূতন সমাজের ইমারত উঠবে। সার্বভৌম কেন্দ্রায়িত রাষ্ট্র দূর হয়ে আসবে বিকেন্দ্রিত বেসরকারী বন্দোবস্ত যেখানে কারও ওপর কারও শাসন চলবে না। প্রথমত জাতীয় রাষ্ট্র ভেঙে দিয়ে স্বতন্ত্র স্বায়ত্ত গ্রাম ও জেলার হাতে ক্ষমতা তুলে দিতে হবে। এরা নিজেদের আইন কানুন নিজেরা গড়বে—আইন হবে যথাসম্ভব সরল ও সংক্ষিপ্ত। এরা একটি অস্থায়ী জাতীয় সভা নির্বাচন করবে। কোন জরুরী অবস্থার উদ্ভব হলে সভার ডাক পড়বে—যেমন গ্রাম ও জেলাগুলির বিবাদের নিষ্পত্তি, বৈদেশিক আক্রমণ প্রতিরোধ। প্রথম প্রথম সভার হাতে কিছু ক্ষমতা থাকবে। ক্রমে ক্রমে ক্ষমতা কমে আসবে। সভা হবে সার্বজনীন প্রয়োজনে সহযোগিতার ক্ষেত্র। তারপর এক সময়ে জাতীয়তার গণ্ডিও উঠে যাবে। মানুষ হবে এক নিরাজ বিশ্বগণতন্ত্রের স্বাধীন নাগরিক।

> "এই পাশবিক যন্ত্র যা মানবজাতির সমস্ত অন্যায়ের চিরন্তন উৎস,··· যার সত্তায় জড়াইয়া আছে বহুবিধ অপকার, যা একেবারে উচ্ছন্নে না গেলে কোন প্রকারে দূর হইবে না,—সেই রাষ্ট্রশাসন যেদিন বিলুপ্ত হইবে সেই শুভদিনটিকে মানবজাতির প্রত্যেকটি কল্যাণকামী কি আনন্দের সঙ্গেই না সংবর্ধনা করিবে!" (৫৭৮-৭৯)

অরাজকতার সঙ্গে একটা বিভীষিকার ধারণা জড়িত আছে। রাষ্ট্রশাসন না থাকলে চারদিকে মারামারি কাটাকাটি আরম্ভ হবে—এমন একটা আশঙ্কা অনেকেই পোষণ করে। যদি তা ঘটেও স্বেচ্ছাচারী শাসনের যূপকাষ্ঠে যতলোক বলি হয়েছে অরাজকতায় ততলোক মরতে পারে না। বস্তুত প্রথম প্রথম কিছু প্রাণহানি ও রক্তপাত ঘটলেও ধীরে ধীরে তা বন্ধ হয়ে যায়। নাশকর্তার পাগ্‌লামি বেশীদিন থাকে না।

কিন্তু ধ্বংসের অরাজকতা থেকে ন্যায় ও প্রজ্ঞানের নৈরাজ্য স্বতন্ত্র বস্তু। মানুষের চিন্তাভাবনার এক আমূল বিপ্লবের ওপর এর প্রতিষ্ঠা। এখানে কারও কোন অভাব নেই, লোভ নেই, সকলেই তুষ্ট। হিংসা নেই তাই যুদ্ধবিগ্রহ ঘটে না। অপরাধ নেই তাই আদালত উঠে গেছে। কেহ টাকা জমায় না। মজুর তার শ্রমফল পুরোপুরি ভোগ করে।

> "এই সমাজে মানুষ হইবে নির্ভীক, কারণ তাহারা বুঝিবে তাহাদের জীবন লইবার জন্য কোথাও আইনের ফাঁদ পাতা নাই। সে হইবে সাহসী, কারণ প্রত্যেকেই তাহার পরিশ্রমের ন্যায্য পুরস্কার পায় এবং একের অপরিমিত ভোগবিলাসের জন্য অন্যকে ধরাশায়ী করা হয় না। ঈর্ষা ও ঘৃণা দূর হইবে কারণ এই হীন-বৃত্তির উৎপত্তি অন্যায় হইতে। প্রত্যেকে প্রতিবেশীর কাছে সত্য কথা বলিবে কারণ মিথ্যাকথা বলিবার অথবা ধাপ্পা দিবার কোন প্রলোভন থাকিবে না। মনের শক্তি যথাস্থানে অধিষ্ঠিত হইবে কারণ সমস্ত কিছু হইবে ইহার পরিপোষক ও সহায়ক। বিজ্ঞানের উন্নতি হইবে অবর্ণনীয়··" (৪৭১-৭২)

তারপর কল্পনার পাখি পৃথিবীর আকাশ ছাড়িয়ে অজানা নভোমণ্ডলে পাড়ি দিয়েছে।

> "যখন ধরাতল আর অধিক লোকসংখ্যা বহিতে চাহিবে না তখনকার মানুষ প্রজনন বন্ধ করিয়া দিবে। কারণ কর্তব্যের বিচারে ইহা নিষিদ্ধ এবং ভুল করিয়া তাহারা কিছু করে না। অধিকন্তু তাহারা বোধ হয় অমর হইবে। সমাজ হইবে বয়স্কদের, শিশু ও বালকবালিকা থাকিবে না। জন্মমৃত্যু ও পুরুষ-পরম্পরার গতি শুদ্ধ হইবে এবং সত্যকে প্রতি তিরিশ বছর অন্তর নূতন করিয়া যাত্রা শুরু করিতে হইবে না।" (৮৭১)

সংক্ষেপে বলতে গেলে গডউইনের ন্যায়সূত্র এই রকম দাঁড়ায়। ন্যায়ের লক্ষ্য সাধারণের সুখবিধান। এ সুখ লভ্য নিঃস্বার্থ কর্তব্যপালনে। ধর্ম, আইন, সরকার ও সম্পত্তি তার প্রতিবন্ধক। স্বাধীনতা ও সাম্য হবে ন্যায়-সম্মত সমাজের বনিয়াদ। এ সমাজ গড়তে হলে রাষ্ট্রশাসন ও সম্পত্তিপ্রথা তুলে দিতে হবে—বলপ্রয়োগ করে নয়, দল গঠন করে নয়, বিচার ও সমালোচনা করে। মানুষ নির্বোধ নয়। অন্যায় অর্থনৈতিক সম্বন্ধ ও সরকারী জুলুমের চাপে তার স্বাভাবিক বিচারশক্তি বিহ্বল হয়ে আছে। এ শক্তির উদ্বোধন করা বিপ্লবীর কাজ। এ কাজ ধৈর্যসাপেক্ষ। যখন প্রজ্ঞানশীল ন্যায়বোধ জাগরিত হবে তখন রাষ্ট্র ও সম্পত্তির বিধান ভেঙে চুরমার হয়ে যাবে, আসবে সাম্য ও স্বাধীনতার নিরাজ গণতন্ত্র। শাসনের অভাবে গণতন্ত্র উচ্ছৃঙ্খলতায় মগ্ন হবে না। কারণ মানুষের শাসনের জায়গায় আসবে সত্য ও প্রজ্ঞানের অমোঘ নির্দেশ।

গডউইনের বই ঠিক সময় মত বেরুল। তখন ফরাসী বিপ্লবের হাওয়ায় দেশ গরম, লণ্ডনের অলিগলিতে উগ্রপন্থীদের আখড়া। গডউইনের খ্যাতি চারদিকে ছড়িয়ে পড়ল। মন্ত্রীসভায় তাঁকে গ্রেপ্তার করার কথা উঠল। প্রধান মন্ত্রী পিট তাচ্ছিল্য করে বললেন তিন গিনি দামের বই গরীবরা কিনে পড়বে না এবং তা থেকে বিপ্লব ঘটবার কোন ভয় নেই।[২] গরীবরা যে চাঁদা তুলে এ বই কিনবে এবং ক্লাস করে পড়বে এ তিনি ভাবেন নি। যা হোক টোরী সরকার বেপরোয়া দমননীতি চালাতে লাগলেন। সাহিত্য ও সংবাদ-পত্রের মাথার ওপর দেশদ্রোহের পরোয়ানা খাঁড়ার মত ঝুলতে লাগল। বিচারের প্রহসন করে কাউকে জেলে পাঠিয়ে দেওয়া হয়ে দাঁড়াল নিত্যকার ব্যাপার। গডউইন দমলেন না। একটি প্রচারপত্রে তিনি এই ব্যাজবিচারের মুখোশ খুলে দিলেন। বামপন্থীদেরও তিনি ছেড়ে কথা কইলেন না। রাজ-নৈতিক সম্মেলন ও ভাষণের অধিকার সঙ্কোচন করে পার্লামেণ্টে যখন কয়েকটি বিল আনা হল তখন তিনি দু পক্ষকেই ধিক্কার দিলেন। দলের খাতিরে মত বিসর্জন তাঁর নীতিবিরুদ্ধ। এই প্রসঙ্গে তিনি বামপন্থী আন্দোলন

২ কেগান পল: উইলিয়ম গডউইন, হিজ ফ্রেণ্ডস এণ্ড কনটেম্পোরারিজ, ১৮৭৬, খণ্ড ১, ৮০ পৃষ্ঠা।

থেকে বিচ্ছিন্ন হয়ে পড়লেন। বাম সমিতি লণ্ডন করেসপণ্ডিং সোসাইটির সঙ্গে তাঁর যোগসূত্র ছিন্ন হল।

গডউইনের দর্শনের শ্রেষ্ঠ সমালোচনা তাঁর জীবনী। বই বিক্রির টাকায় কয়েক বছর বেশ স্বচ্ছলতায় কাটল। তিনি স্মৃতিকথায় লিখলেন, "আমি এ বিষয়ে সজাগ ছিলাম যে একটি পেনিও নিজের জন্য খরচ করিব না যদি না আমি বুঝি ইহা আমাকে যোগ্যতর জনসেবক করিয়া

তিন চার বছরের মধ্যে মানুষের বুদ্ধিবৃত্তির ওপর আস্থা টিকিয়ে রাখা কঠিন হয়ে দাঁড়াল। তাঁর বন্ধুর সংখ্যা দিন দিন কমতে ও শত্রুর সংখ্যা বাড়তে লাগল। এণ্টিজেকবিন রিভিউ নামক রক্ষণশীল পত্রিকায় বিবাহ সম্বন্ধে তাঁর মতবাদ নিয়ে অত্যন্ত অশ্লীল ও নির্দয় আক্রমণ চলল। শেষে যখন গডউইন নিজে বিয়ে করে বসলেন এবং এমন একজনকে করলেন যাঁর অতীত জীবন এবং রাজনৈতিক মতবাদ তাদের কাছে ছিল সমান নিন্দনীয় তখন তারা কুৎসা রটনায় পঞ্চমুখ হয়ে উঠল।

পলিটিক্যাল জাসটিস পুস্তকে গডউইন যৌন আসক্তিকে গ্রহণ করেছেন, বিবাহকে বর্জন করেছেন। অবাধ যৌন মিলন তিনি চাননি—এটা শত্রুদের অপপ্রচার। তিনি বলেছেন প্রজ্ঞান ও কর্তব্যের খাতিরে বংশ বিস্তার হবে, রমণসুখের জন্যে নয়। স্ত্রীসঙ্গের প্রয়োজন তিনি যথেষ্ট অনুভব করতেন। বই বেরুবার বছর ছয় সাত আগে তিনি এক বোনকে ঘটকালিতে লাগিয়েছিলেন। বোন এক পাত্রী স্থিরও করেছিল কিন্তু পাত্রের পছন্দ হল না। পাত্রীর সঙ্গে সঙ্গে ঘটকীও খারিজ হল। গডউইন স্বয়ং বেরিয়ে পড়লেন দৈত্যপুরীর ঘুমন্ত রাজকন্যার সন্ধানে। কিন্তু তাঁর জীয়নকাঠির ছোঁয়ায় কোন কন্যার নিদ্রাভঙ্গ হল না।

অবশেষে তিনি আবদ্ধ হলেন নারীমুক্তি আন্দোলনের নেত্রী প্রগতিবাদী লেখিকা মেরী উল্‌স্টোনক্রাফ্‌ট্‌-এর সঙ্গে। এই মহিলার ভাগ্য প্যারিসে একজন আমেরিকানের সঙ্গে যুক্ত হয়ে পড়েছিল এবং একটি মেয়েও হয়েছিল। গডউইনের সঙ্গে কয়েকমাস পূর্বরাগ চলবার পর তিনি সন্তানসম্ভবা হলেন। গডউইন তাঁকে বিবাহ করলেন। স্মৃতিকথায় গডউইন লিখেছেন তাঁরা সব

৩ জর্জ উডকক: উইলিয়ম গডউইন, ১০১-২ পৃষ্ঠা।

সময়ে একসঙ্গে থাকেন না—মাঝে মাঝে তাঁরা স্বেচ্ছায় বিচ্ছেদ বরণ করে নেন। একটি পত্রে মেরী তাঁকে লিখছেন:

> "বাড়ির আসবাবের মধ্যে স্বামী একটি দরকারী অংশ, অবশ্য যদি সে একটা বিদঘুটে বস্তু না হয়। আমি মনেপ্রাণে চাই তুমি আমার হৃদয়ে গেঁথে থাক, কিন্তু আমি চাই না তুমি সব সময়ে আমার কনুইএর কাছে থাকবে, যদিও এই মুহূর্তে থাকলে খুব মন্দ লাগত না।"[৪]

কয়েকমাস পরে প্রসবের সময়ে তাঁর মৃত্যু হল। এক তুমুল বজ্রপাতে যেন গডউইনের জীবন খান খান হয়ে গেল। একদিকে মন অবসন্ন অন্য দিকে ঘর বিশৃঙ্খল। তিনি বুঝলেন পারিবারিক ও দাম্পত্য প্রেম বুদ্ধি ও কর্তব্যের শুষ্ক বন্ধনে বাঁধা পড়ে না। সাথীহারা মন ও লক্ষ্মীহীন ঘর, এদিকে দুটি শিশু ও বালিকা—এ নিয়ে দিন কাটানো কঠিন হয়ে উঠল। আবার সঙ্গিনীর জন্য মন চঞ্চল হল। স্থানে স্থানে বিমুখ হয়ে শেষে যে ঘাটে তিনি তরী ভিড়ালেন তিনি দুই সন্তানের জননী, এক অশিক্ষিতা বিধবা, স্ত্রীসুলভ আমোদপ্রমোদে আসক্ত। তিনি বলতেন প্রথম পরিণয়ের পর থেকে সাগরস্নান ও জলকেলির বিহার-বিলাস বন্ধ হয়ে যাওয়ায় তাঁর স্বাস্থ্য খারাপ হয়েছে। এই বিবাহে গডউইনের পারিবারিক অশান্তি বাড়ল বৈ কমল না।

গডউইনকে কেবল নিজের বেলায় বিবাহ সম্বন্ধীয় মতবাদ গিলতে হয় নি। গডউইনের গুণমুগ্ধ তরুণ কবি শেলী পত্নী হ্যারিয়েটকে ছেড়ে দার্শনিকের কন্যা মেরীর প্রতি অনুরক্ত হলেন। দুজনে যখন উধাও হলেন তখন আবার চারদিক থেকে এক পশলা কুৎসাবর্ষণ হল। গডউইন শেলীর ওপর চটে গেলেন। শেলীর পুত্রকে রেখে হ্যারিয়েট আত্মহত্যা করে স্বামীর পথ মুক্ত করে দিলেন। শেলী মেরীকে বিবাহ করলেন তবে গডউইনের রাগ পড়ল, জামাই শ্বশুরের মিলন হল।

এদিকে নতুন গৃহিণী স্বামীকে আর একটি সন্তান উপহার দিলেন। আয় নেই অথচ পাঁচটি মুখের অন্ন যোগাতে হয়। গডউইন একটির পর একটি নাটক আর প্রবন্ধ লিখে চললেন কিন্তু তাতে না আসে পয়সা, না হয় মানুষের বুদ্ধিবৃত্তির বিকাশ। বাড়িভাড়া বাকি পড়তে লাগল। শেষে বাড়িওয়ালা

৪ ফোর্ড কে ব্রাউন: লাইফ অব উইলিয়ম গডউইন, লণ্ডন, ১৯২৬, ১২৫ পৃষ্ঠা।

তাঁকে রাস্তায় নামিয়ে দিল। বন্ধুবান্ধবদের অনুকম্পায় একটা আশ্রয় জুটল। ১৮৩২ সালে পার্লামেণ্ট সংস্কার আইন পাস হবার পর যখন হুইগদল সরকার হাতে পেল তখন তারা পুরানো দিনের বিপ্লবী চিন্তানায়ককে ভুলল না। সাতাত্তর বছর বয়সে মৃত্যুর তিন বছর পূর্বে গডউইন একটি সৌখিন সরকারী চাকরি পেলেন যাতে কোন কাজ করতে হবে না। চল্লিশ বছর আগে সরকারী বেতনভাতার বিরুদ্ধে যখন তিনি কলম চালিয়েছিলেন তখন কি জানতেন যে তাঁর জরাজীর্ণ কপালের ওপর নিয়তি এমন নিষ্ঠুর বিদ্রূপ এঁকে দেবে?

গডউইন লিখেছেন অনেক কিন্তু তাঁর পরিচয় একটি পুস্তকে। এই গ্রন্থই তাঁকে খ্যাতির উত্তুঙ্গ শিখরে তুলে দিয়েছিল। কিন্তু যেমন অকস্মাৎ তিনি উঠেছিলেন তেমন অকস্মাৎ পড়ে গেলেন। বিদগ্ধসমাজ তাঁকে এমনই ভুলে গেল যে পলিটিক্যাল জাসটিস প্রকাশের আঠার বছর পরে তিনি জীবিত আছেন শুনে শেলী বিস্ময়ে আনন্দে অভিভূত হয়েছিলেন। বিপক্ষের লোকেরা অবিরাম কাদা ছিটিয়ে প্রচার করতে লাগল যে দার্শনিক একটা জঘন্য অসম্ভব মতবাদকে চালাবার জন্যে যুক্তিজাল বিস্তার করেছেন। কিন্তু কেবল এদের অপপ্রচারে তাঁর খ্যাতি ঢাকা পড়েছিল বললে ভুল হবে। গডউইন নিজেও কম দায়ী ছিলেন না। তাঁর প্রতিভা প্রধান রচনার পর আর অগ্রসর হল না। সে যুগের প্রগতিশীল চিন্তাভাবনাকে এগিয়ে নিয়ে যাওয়া দূরের কথা, তিনি তার সঙ্গে তাল রাখতেও পারলেন না। যখন সহযোগীরা স্বাধীনতার সংগ্রামে কলম ধরেছিল তখন তিনি বাজে নাটক প্রবন্ধ ও শিশুসাহিত্য নিয়ে ব্যস্ত হয়ে পড়লেন। নিজের প্রতিষ্ঠা অব্যাহত রাখবার মত ব্যক্তিত্বগুণও তাঁর ছিল না। তাঁর কথাবার্তা ছিল নীরস, চালচলন ছিল উদ্ভট, ব্যবহার আত্মম্ভরী। তাঁর সঙ্গে বাক্যালাপে অথবা তাঁর সংসর্গে কেউ আনন্দ পেত না। তাঁর অন্যতম এক বিদগ্ধ সুহৃদ মন্তব্য করেছেন: "বৈঠকে বসলে হয় গডউইন নিজে ঘুমিয়ে পড়েন না হয় অন্যদের ঘুম পাড়িয়ে দেন।"[৫]

গডউইনের তত্ত্বকে দুদিক দিয়ে পরীক্ষা করা যেতে পারে—এক ভবিষ্যৎ সমাজের নকশা হিসাবে, আর বর্তমান ধারণা ও প্রতিষ্ঠানসমূহের সমালোচনা

---

৫ উইলিয়াম হেজলিট: দি স্পিরিট অব দি এজ, সম্পাদনা—ডব্লিউ. সি. হেজলিট, লণ্ডন, ১৯০৬, ৪২ পৃষ্ঠা।

হিসাবে। অন্যান্য আদর্শবাদীর মত তিনিও রঙিন চশমা পরে ভবিষ্যতের ছক এঁকেছেন। কেবল তাঁর সত্যযুগ আরও আসন্ন নিকটবর্তী। তিনি বিশ্বাস করতেন এক পুরুষের মধ্যে সরকার সম্পত্তি যুদ্ধ ও আইন আদালত উঠে যাবে। তিনি নিশ্চিত ছিলেন যে বুদ্ধির জাগরণ অবশ্যম্ভাবী এবং তার সঙ্গে সঙ্গে সকল সমস্যা মিটে যাবে, সাধ আহ্লাদ আশা আকাঙ্ক্ষার দ্বন্দ্ব এমন কি যৌন বাসনাও বিলীন হয়ে যাবে। ন্যায় ও সততার প্রতিষ্ঠা হবে শুধুমাত্র বুদ্ধিমান ব্যক্তির সুখের আকাঙ্ক্ষা থেকে—কোন প্রকার নৈতিক ও আত্মিক প্রেরণার প্রয়োজন নেই। বুদ্ধিমান ব্যক্তি অন্নবস্ত্র ও বাসস্থানের জৈবিক দাবী মিটে গেলে তুষ্ট থাকবেন। বিজ্ঞানের আবিষ্কারে এ সকল বস্তুর সংস্থান হবে অনায়াসে। নিজের চেষ্টায় নিজের ব্যবস্থা করে নিয়ে তিনি উদ্বৃত্ত সময় সমাজকল্যাণে নিয়োগ করবেন।

কিন্তু কেন বুদ্ধিমান ব্যক্তি এত অল্পে তুষ্ট হবেন? তাহলে বিজ্ঞানের কাজ কি? মানুষের প্রয়োজনের মাত্রা দিন দিন বেড়ে চলেছে আর তার যোগান দিচ্ছে বিজ্ঞানের নতুন নতুন আবিষ্কার। মানবসভ্যতায় বিজ্ঞানের ভূমিকাকে গডউইন বুঝতে পারেন নি। তিনি ভেবেছিলেন বিজ্ঞানের বলে প্রত্যেকে অপরের সহযোগিতা না নিয়ে নিজের নিজের রসদ যোগাতে পারবে, জীবিকার প্রয়োজনে কাউকে যৌথ উদ্যোগের ওপর নির্ভর করতে হবে না, প্রত্যেকে হবে স্বাবলম্বী। আসলে বিজ্ঞানের কাজ ঠিক এর বিপরীত। বিজ্ঞান ব্যক্তির আত্মস্বাতন্ত্র্য ঘুচিয়ে ক্রমশ মানুষের পরস্পর-নির্ভরতা ও সহযোগিতার আসর বাড়িয়ে চলেছে। গডউইনের ছিল সহযোগিতায় আতঙ্ক। তাঁর আশঙ্কা ছিল জীবিকার জন্য অন্যের উপর নির্ভর করলে ব্যক্তিকে সমাজ গ্রাস করে ফেলবে।

গডউইনের যুক্তিবাদ ও নির্দেশবাদে একটা মস্ত বড় অসঙ্গতি রয়েছে। বইয়ের সূচনায় তিনি বলেছেন যে মানবমনের মুক্তিসাধন করে তার পূর্ণ বিকাশের ব্যবস্থা করা সরকারের আয়ত্ত। মানুষের চরিত্র সামাজিক পরিবেশের দ্বারা নিয়ন্ত্রিত হয়। সরকার সমাজপরিবেশ বদলিয়ে মানুষের চিন্তা ও কর্ম প্রভাবিত করতে পারে। লিখতে লিখতে তাঁর বিশ্বাস বদলাল। বইয়ের শেষ দিকে তিনি বললেন বর্তমান অস্বাস্থ্যকর পরিবেশ বজায় রাখবার জন্য প্রধানত সরকারই দায়ী। সুতরাং সংস্কারের দায় তিনি তুলে দিলেন প্রজ্ঞানশীল দার্শনিকের হাতে। এখন চিন্তা ও কর্ম যদি পারিপার্শ্বিক অবস্থার

সৃষ্টি হয় তা হলে দার্শনিকই বা এ নিয়মের ব্যতিক্রম হবে কেন? অবস্থার ফেরে পড়ে লোকে নরহত্যা করে, হত্যাকারী তার ছোরার মতই পরাধীন;—এ যদি সত্য হয় তা হলে দার্শনিকও তাঁর তত্ত্ব রচনা করেন পরিবেশের তাগিদে, তিনি তাঁর কলমের মতই অবস্থার দাস,—এও তেমন সত্য। পরিবেশ প্রতিকূল হলে দার্শনিকের মুখ দিয়েই বা সত্য কথা বেরুবে কেমন করে, আর যদিও বা বেরোয় তা হলে সে কথা পরিবেশের শাসন এড়িয়ে মানুষের বুদ্ধির দরজায় ঘা দেবে এমন ভরসা কোথায়?

গডউইন কেন্দ্রায়িত জাতীয় রাষ্ট্রের জায়গায় যে স্বাতন্ত্র্যশীল গ্রাম ও জেলা-পঞ্চায়েতের প্রস্তাব দিয়েছেন তাও তাঁর যুক্তির সঙ্গে খাপ খায় না। বিধানসভায় ভোটের দ্বারা সিদ্ধান্তে আসার বিরুদ্ধে তিনি যে যুক্তি দিয়েছেন সেগুলি ক্ষুদ্রতর সভার ওপরও প্রযোজ্য। গ্রাম পঞ্চায়েতেও সভ্যদের হুজুগের কাছে আত্মসমর্পণ করবার এবং কুসংস্কারে আবেদন করবার সম্ভাবনা থাকবে। আর যদি সভায় বসে সিদ্ধান্ত নিতে হয় তা হলে তর্কবিতর্ক শেষ হবার পর সংখ্যাগরিষ্ঠ মত গ্রহণ করা ছাড়া আর উপায় কি? অবশ্য গডউইন হয়তো বলবেন যুক্তির নির্দেশ যখন এক ও অদ্বিতীয় তখন সুষ্ঠুভাবে আলোচনা হলে এবং সকলে যুক্তির পথে এলে মীমাংসাও হবে এক, সর্বসম্মত।

গডউইনের সংজ্ঞায় মানুষ হবে প্রজ্ঞানের যন্ত্র, তার স্নেহমমতার বাষ্প বুদ্ধির তাপে শুকিয়ে যাবে। সত্য ও ন্যায় যদি নিছক প্রজ্ঞানের ওপর দাঁড়াতে না পারে তা হলে দয়া ভালবাসা কৃতজ্ঞতা ইত্যাদি হৃদয়বৃত্তির ঠেকা দিয়ে তাকে দাঁড় করাতে তিনি রাজী নন। তাঁর কল্পনার মানুষকে তিনি বহু উচ্চে প্রজ্ঞানের যে সূক্ষ্মলোকে তুলে ধরেছেন তার নাগাল বাস্তব মানুষ পায় না। সেই সূক্ষ্মলোকে আকাশচারীর পক্ষসঞ্চালনও একদিন ব্যর্থ হয়ে ওঠে, তখন সে ভূমিসাৎ হয়। আশাহত আদর্শবাদী সেদিন আদর্শের প্রহসনে পর্যবসিত হয়। সে ঋণ করে শোধ করে না, প্রেম করে বিবাহ করে না, আর তার আকাশে ফুল ফোটানর প্রয়াস দেখে লোকে টিটকারি দেয়। গডউইনের দশা প্রায় এইরূপই হয়ে দাঁড়িয়েছিল। গডউইনের সমালোচনায় হেজ্‌লিট বোধ হয় তাঁর কথা স্মরণ করেই লিখেছিলেন: "কাগজ-কলমের বীরপুরুষ বাস্তবে ভ্যাগাবণ্ডে পরিণত হতে পারে।"[৬]

৬ দি স্পিরিট অব দি এজ, ৩০ পৃষ্ঠা।

গডউইন তাঁর কোন কোন ভুল ধরতে পেরেছিলেন এবং পলিটিক্যাল জাসটিস-এর দ্বিতীয় ও তৃতীয় সংস্করণে ও অন্যান্য গ্রন্থে ভুল সংশোধন করেছিলেন। বুদ্ধির পাশে হৃদয়বৃত্তিকে তিনি জায়গা দিয়েছিলেন; স্বীকার করেছিলেন যে কর্মের উৎস হৃদয়বৃত্তি, বুদ্ধির কাজ কেবল বিভিন্ন কাম্য বস্তুর যাচাই করা এবং তাদের লাভ করবার শ্রেষ্ঠ উপায় খুঁজে বার করা। আগে তিনি বলেছিলেন সার্বিক কল্যাণ কামনার কাছে পারিবারিক স্নেহভালবাসা উৎসর্গ করতে 'হবে। এখন বুঝলেন যে এক নৈর্ব্যক্তিক আদর্শকে ধরে কেহ হাসি ও প্রীতি বিতরণ করতে পারে না। কাছে থাকার দরুন যাদের সঙ্গে ঘনিষ্ঠতা গড়ে ওঠে তাদের প্রতি হৃদয়বৃত্তির পক্ষপাতিত্ব খুব স্বাভাবিক।

আর বিবাহ সম্বন্ধে তিনি কি রকম কেঁচে গণ্ডূষ করেছিলেন তাঁর প্রেমপত্র-গুলি তার নজির। ১৭৯৮ সালে প্রথম পত্নীবিয়োগের পরে তিনি এক কন্যাকে কামনা করে লিখছেন :

> "কৌমার্য মনকে সংকীর্ণ ও পঙ্গু করে এবং জীবনের সবচেয়ে মূল্যবান বিষয়গুলি হইতে আমাদিগকে বঞ্চিত করিয়া রাখে।…দাম্পত্য প্রেম, সন্তান বাৎসল্য—ইহারাই পারে হৃদয়ের তালা খুলিতে, অন্তরকে মেলিয়া ধরিতে, ইহারা প্রমিথিউসের আগুন যার ছোঁয়া না লাগিলে আমরা স্বকীয় সম্ভাবনায় ফুটিয়া উঠিতে পারি না।"[৭]

দার্শনিকের হৃদয়ের তুষার কখন প্রমিথিউসের আগুনে গলতে শুরু করেছে কে তার খবর রাখে? কার গরজ পড়েছে এই ছাইপাঁশগুলো এবং পলিটিক্যাল জাসটিস-এর পরিশুদ্ধ সংস্করণ পাঠ করে দার্শনিকের প্রতি একটু সদয় হবে? কারণ তাঁর যশের সূর্য তখন পশ্চিমের যাত্রী। সুতরাং গডউইন তাঁর মত বদলালেও দুর্মুখেরা তাদের মত বদলাল না।

গডউইন তাঁর যশের চেয়ে বেশীদিন বাঁচলেন এইটেই তাঁর বড় দুর্ভাগ্য। কিন্তু নিন্দা ও লাঞ্ছনা তাঁর যশ নষ্ট করলেও তাঁর কীর্তি মুছে ফেলতে পারে নি। শিক্ষাব্যবস্থা, বিবাহ, অপরাধ ও দণ্ডবিধির ওপর তাঁর সুচিন্তিত বিশ্লেষণ ভাবীকালের সমাজ-সংস্কারকদের পাথেয় হয়ে রইল। সম্পত্তি, ধর্মসংস্থা, রাষ্ট্রশাসন ও প্রতিনিধিমূলক গণতন্ত্রের যে যুক্তিসঙ্গত সমালোচনা তিনি করেছিলেন, উনিশ শতকের নিরাজ সমাজবাদীরা সকলেই তার পুনরাবৃত্তি

৭ ফোর্ড কে. ব্রাউন, লাইফ অব উইলিয়ম গডউইন, ১৪০ পৃষ্ঠা।

করলেন। শাসন ও শোষণের বিরুদ্ধে কবে কোন দার্শনিক ন্যায়ের আদর্শের চেয়ে বড় যুক্তি দিতে পেরেছে? প্রতিপক্ষের আক্রমণের জবাবে তিনি লিখেছিলেন :

> "মানুষের অন্তর যাহা কল্পনা করিতে পারে, মানুষের হাত তাহা সার্থক করিয়া তুলিবার মত শক্তি রাখে।...আমি দৃঢ়ভাবে বিশ্বাস করি যে পৃথিবীর উপর অধিকতর সততা এবং উদারতর ন্যায়ের দিন নামিয়া আসিবে।"[৮]

যাঁরা নতুন পৃথিবীর স্বপ্ন দেখেছেন, সকল যুক্তি ও তথ্যবিন্যাসের উপসংহারে তাঁরা এই প্রত্যয়কেই ঘোষণা করেছেন।

গডউইনের তত্ত্ব দুটি অতিশয়তার দোষে দুষ্ট—এক ব্যক্তিসর্বস্বতা, আর এক প্রজ্ঞান-পরায়ণতা। তাঁর নিজের যুক্তি তাঁর দর্শনের ওপর প্রয়োগ করলে বলতে হয় এ ছাড়া তাঁর গত্যন্তর ছিল না,—তাঁর দর্শন ছিল দেশকাল দ্বারা প্রভাবিত। সে যুগে ইংল্যাণ্ডের সমাজে বণিক ও অভিজাতদের প্রভুত্ব খর্ব করে পুরোভাগে আসছিল ধনিক ও শিল্পপতিরা। এই সমাজবিবর্তনের ছাপ পড়ল গডউইনের জীবনে ও রচনায়। উগ্রমত পাতি বুর্জোয়ার আশা-আকাঙ্ক্ষাকে তিনি রূপ দিলেন। শিল্পবিপ্লব এক প্রচণ্ড আঘাত হানল অল্প মূলধনের চাষী কারিগর ও ব্যবসায়ীদের ওপর। প্রকাণ্ড যন্ত্রশিল্প ও একচেটিয়া ব্যবসায়ের প্রতিযোগিতা থেকে তাদের বাঁচাবার জন্যে সরকার এগিয়ে এল না। ছোট ছোট কাজকারবারগুলো অসহায় হয়ে পড়ল। ধনিকরা শাসন সংস্কার করে পার্লামেণ্ট দখল করবার জন্যে আন্দোলন করতে লাগল। আর মধ্যবিত্তরা হল চরমপন্থী। টমাস পেন ও গডউইন এই দলের। সংস্কারবাদ ও নৈরাজ্যবাদ উভয়ের নৈতিক মূল এক জায়গায়—সে হল ব্যক্তির সর্বাধিক সুখ ও সর্বময় মুক্তি বিধানের আদর্শ। সংস্কারবাদীদের গুরু লক্ বলেছিলেন সম্পত্তিতে আছে মালিকের প্রাকৃতিক অধিকার,—শিষ্যরা এই প্রাকৃতিক অধিকার রক্ষা করবার জন্যে রাষ্ট্রশক্তিকে একেবারে বাতিল করল না। রাষ্ট্রের কাজ হল ধনিকের জীবন ও বিত্তের নিরাপত্তা বিধান। স্বল্পবিত্ত ও বিত্তহীনের পক্ষ থেকে নৈরাজ্যবাদী সম্পত্তির অধিকার অস্বীকার করল। সে চাইল স্বাধীন আত্মসর্বস্ব চাষী-কারিগরদের এক সাম্যব্যবস্থা, যেখানে সকলের সুখ, স্বাধীনতা ও

---

৮ ফোর্ড কে ব্রাউন : লাইফ অব উইলিয়ম গডউইন, ১৭২ পৃষ্ঠা।

জীবিকা সুরক্ষিত এবং কোন শ্রেণীর স্বার্থ রক্ষা করবার জন্যে সরকার ও আইনের প্রয়োজন নেই।

সুতরাং নৈরাজ্যবাদী ধনিকের যন্ত্রশিল্প থেকে চোখ ফিরিয়ে তাকাল অতীতের সরল ব্যক্তিকেন্দ্রিক উৎপাদন ব্যবস্থার দিকে। সে চোখ মেলে দেখল না বিপুল-উৎপাদনী কারখানার ভিতরে যৌথ উদ্যোগ গড়ে উঠছে যা অবলম্বন করে জাগছে সর্বহারার শ্রেণীচেতনা আর সমাজবাদী চিন্তাভাবনা। কাজেই গডউইনের ব্যক্তিসর্বস্ব নৈরাজ্যবাদ কেবল যে ধনিকদের হাতে লাঞ্ছিত হল তা নয়, মজুর শ্রেণী এবং সমাজবাদীদের কাছেও এর আদর হল না।

কিন্তু যে তথ্য ও যুক্তির সম্ভার তিনি পরিবেশন করলেন উনিশ শতকের মুক্তিসন্ধানী মনীষার তা উপেক্ষা করার সাধ্য ছিল না। গডউইনের অবদান দুইজন লোকের মাধ্যমে যুগমানসে সমর্পিত হল। একজন কবি শেলী আর একজন সমাজবাদী রবার্ট ওয়েন। শেলীর কাব্যপ্রতিভার উৎস খুলে দিয়েছিল গডউইনের দর্শন। প্রমিথিউস আনবাউণ্ডে তাঁর নিরাজ চিত্র রূপেরসে উজ্জীবিত হয়ে উঠেছে। শেলীর কুইন ম্যাবকে বলা হয় পদ্যে 'পলিটিক্যাল জাসটিস'। গডউইনের দর্শনে হৃদয়বৃত্তির যে অভাব ছিল তা পূরণ করলেন শেলী। তাঁর ব্যক্তি-স্বাধীনতার সঙ্গে সহযোগিতার ধর্ম জুড়ে দিয়ে আর একটি ফাঁক পূরণ করলেন ওয়েন। গডউইনের নৈরাজ্যবাদ আর ওয়েনের সমাজবাদ গিয়ে পড়ল ফরাসী দার্শনিক প্রুদঁর হাতে। উভয়ের সমন্বয় হল। তখন থেকে সমাজবাদী ভাবনা দুই ধারায় প্রবাহিত হল,—একটি মুক্তিপন্থী, যার ভাবুক প্রুদঁ, বাকুনিন ও ক্রপটকিন, আর একটি শাসনপন্থী যার উদ্গাতা মার্ক্‌স্, এঙ্গেল্‌স্ ও লেনিন।

### ৬। ফ্রান্স: পিয়ের জোসেফ প্রুদঁ (১৮০৯—৬৫)

ফরাসী বিপ্লবের পর ইয়োরোপের আসরে নেপোলিয়নের দক্ষযজ্ঞ চলল। দেড়শ বছরের রাষ্ট্রবিন্যাস লণ্ডভণ্ড করে, বংশগত রাজমুকুট ও রাজদণ্ড ভেঙেচুরে ধূলিসাৎ করে তিনি চারদিকে আতঙ্ক সৃষ্টি করলেন। ইয়োরোপের জাতীয়তা স্বাধীনতার সংগ্রামে রুখে দাঁড়াল। এই জনশক্তির আঘাতে নেপোলিয়নের পতন হল। রাজরাজন্যরা স্বস্তির নিঃশ্বাস ফেললেন, স্বৈরাচারী রাজতন্ত্রের পুনরভিষেক করলেন। পনের বছর ধরে তাঁদের শাসনের চাপে ইয়োরোপীয় জাতিগুলির প্রাণ ওষ্ঠাগত হয়ে উঠল। ১৮৩০ সালে পারীর

রাজপথে আবার বেরিয়ে এল বিক্ষুব্ধ জনতা, বুরবোঁ রাজতন্ত্র ভেঙে পড়ল, দেখাদেখি অন্যান্য দেশেও জনবিদ্রোহ সংক্রামিত হল। বেলজিয়াম হল্যাণ্ডের অধীনতা থেকে মুক্ত হল। কিন্তু ইয়োরোপের ওপর প্রতিবিপ্লবী শাসনের বজ্রমুঠি শিথিল হল না। অবশেষে ১৮৪৮ সালে এল হিসাব নিকাশের পালা। পারীর বিস্ফোরণের আগুন ইয়োরোপের নগরে নগরে দাবানলের মত ছড়িয়ে পড়ল। বিধাতার রুদ্রদণ্ড নেমে এল পুরাতন বিধানের ওপর। ইতিহাসের মোড় ঘুরল। আরম্ভ হল জাতীয়তা ও স্বাধীনতার যুগ।

১৮৪৮ থেকে ১৮৭১ সাল পর্যন্ত বিস্তৃত এই যুগটির পৃথিবীর ইতিহাসে তুলনা নেই। এ যুগ সংঘাত ও বিপ্লবের যুগ—এযুগে প্রাচীন ও নবীন, দীর্ঘদিনের স্থিতস্বার্থ ও জনতার আশা আকাঙ্ক্ষা যুদ্ধের নেশায় মেতেছে—সারা পৃথিবী তোলপাড় করে ঝড় তুলেছে, কাঁপন লাগিয়েছে আমেরিকা থেকে চীন পর্যন্ত। বিপ্লবের লীলাভূমি ফ্রান্সে এই ঝড়ের সূত্রপাত, ১৮৪৮ সালের ফেব্রুয়ারী মাসে পারীর গণ-অভ্যুত্থানের ফলে অর্লিয়ানিস্ট রাজতন্ত্রের পতন ও দ্বিতীয় প্রজাতন্ত্রের পত্তন হল। প্রজাতান্ত্রিক আন্দোলনের ডামাডোলের মধ্যে জন্ম নিল শিল্পবিপ্লবের দান নূতন এক সমাজদর্শন,—স্যাঁ সিমঁ, ফুরিয়ে ও লুই ব্লাঁক সমাজবাদী বিধানের নকশা রচনা করলেন। স্বাধীনতা ও জাতীয়তার মন্ত্র দিলেন ম্যাট্‌সিনি, তার সংগ্রাম চালনা করলেন গ্যারিবল্‌ডি, কসাথ। নৈরাজ্যবাদের বাণী উচ্চারণ করলেন প্রুদঁ, ম্যাক্‌স্ স্টার্নার ও বাকুনিন। নিয়তির এমনই পরিহাস, যে দর্শনে এঁদের এবং কার্ল মার্ক্‌সের হাতে খড়ি জার্মান দিকপাল হেগেলের কাছে—তিনি নিরঙ্কুশ সার্বভৌম রাষ্ট্রের স্তব করে গেছেন। বোধ হয় তাঁর দ্বান্দ্বিক নিয়মকে প্রমাণ করবার জন্যেই হেগেলবাদ তার প্রতিবাদের জন্মদান করল। কিন্তু হেগেলের এই প্রতিবাদী শিষ্যদের মধ্যেই বা কতটুকু সামঞ্জস্য ও মিল খুঁজে পাওয়া যায়?

ম্যাক্‌স্ স্টার্নার ব্যতীত অন্যান্য নৈরাজ্যবাদী ও সমাজবাদীরা সর্বপ্রথম ব্যক্তিসম্পত্তিকে আক্রমণ করল। নৈরাজ্যবাদীরা আরও অগ্রসর হয়ে তাদের বাক্যবান প্রয়োগ করল ধর্ম, নীতি ও রাষ্ট্রের ওপর। কিন্তু তাদের আসল ও মৌলিক লক্ষ্য হল সম্পত্তি। কারণ সম্পত্তিই যাবতীয় বৈষম্যের মূল, ব্যক্তির স্বাধীন সত্তার দুরত্যয় বিঘ্ন। শিল্পবিপ্লবের পর এই বৈষম্য প্রকট হয়ে উঠেছে। শিল্পপতিরা বেপরোয়াভাবে শ্রমিকদের শোষণ করে চলেছে। রাষ্ট্র তাদের তাঁবেদার। তাদের শোষণতন্ত্র দাঁড়িয়ে আছে রাষ্ট্রশক্তির ওপর ভর করে।

সরকার যে বিত্তবান শ্রেণীর একটি হাতিয়ার এ কিছু নতুন কথা নয়। সমাজবাদী ও নৈরাজ্যবাদীদের অনেক আগে এরিস্টট্‌ল্‌ থেকে এডাম স্মিথ পর্যন্ত বিত্তবান শ্রেণীর দার্শনিকরা এই তিক্ত সত্য স্বীকার করে গেছেন।

> "সরকারী শাসন যে পরিমাণে সম্পত্তির নিরাপত্তা বিধানের জন্য গঠিত হইয়াছে, সে পরিমাণে আসলে ইহার কাজ দরিদ্রের বিরুদ্ধে ধনীকে রক্ষা করা, অথবা যাহাদের কোনো সম্পত্তি নাই তাহাদের হাত হইতে যাহাদের সম্পত্তি আছে তাহাদিগকে রক্ষা করা।"

এ উক্তি মার্ক্‌স্‌ অথবা বাকুনিনের নয়, নূতন ধনবিজ্ঞানের স্রষ্টা বুর্জোয়া অর্থশাস্ত্রী এডাম স্মিথের[১], ১৭৭৬ সালের লেখা। সত্তর বৎসর পরে প্রুদঁ, মার্ক্‌স্‌ ও বাকুনিন শত শত পৃষ্ঠা জুড়ে এই মন্তব্যেরই বিস্তার করেছেন।

১৮০৯ সালের পনেরোই জানুয়ারী ফ্রান্সের পশ্চিম প্রান্তে বেসাঁসঁ শহরের উপকণ্ঠে গ্রাম্য পরিবেশে পিয়ের জোসেফ প্রুদঁর জন্ম হয়। পিতার ছিল সামান্য মদ চোলাইর ব্যবসা, মা এককালে ছিলেন রাঁধুনি। শৈশব কাটল জুরার মাঠে ও জঙ্গলে। "বারো বৎসর আমার জীবনের প্রায় সবটাই কেটেছে গ্রামে, গরু চরান বা ঐরকম ছোটখাটো কাজে।" ছেলেবয়সের স্মৃতিতে কায়েম হয়ে বসল মাটির টান। "প্রায়ই জুন মাসের উষ্ণ প্রভাতে আমি কাপড়চোপড় খুলে ফেলে ঘাসের শিশিরে গড়াগড়ি দিতাম।" ছেলে মানুষ হল প্রকৃতির কোলে, তার জীবনবোধ বদ্ধমূল হল চাষীর নিস্তরঙ্গ জীবন-যাত্রায়।

তারপর এল শহরের অভিজ্ঞতার সঙ্গে অভাব অনটন। গ্রামের গরীব ছেলে বেসাঁসঁর কলেজে ভর্তি হল, বেতন মাপ হল কিন্তু বই কিনবার পয়সা নেই। সে খবর কে রাখে? বই জোটে না তাই পড়া হয় না, ক্লাসে শাস্তি পেতে হয়। এদিকে বাপ মা অনাহারে। উনিশ বৎসর বয়সে কলেজ ছেড়ে প্রুদঁ এক ছাপাখানায় চাকরি নিলেন। এখন থেকে তাঁর লেখার বাতিক দেখা দিল। ১৮৩০ সালে শুরু হল তাঁর ভবঘুরের যাত্রা। "পকেটে পঞ্চাশ ফ্রাঙ্ক, পিঠে একটা ঝোলা, আর আমার দর্শনের পাণ্ডুলিপি, এই সম্বল করে আমি ফ্রান্সের দক্ষিণ দিকে বেরিয়ে পড়লাম।" পথে পথে

১ ওয়েল্‌থ্‌ অব নেশন্‌স্‌, খণ্ড ২, ২০৭ পৃষ্ঠা।

ছাপাখানায় কাজ করে খাওয়াপরা জুটত। অবসর পেলেই পড়াশুনা করতেন, কারণ সাধ ছিল নিজের ভবিষ্যতকে অন্যভাবে তৈরী করবার। বছর কয়েক পরে দেশে ফিরে নিজে ছাপাখানা খুললেন। বেশীদিন এ ব্যবসা চলল না। কিন্তু ভাগ্যলক্ষ্মী এবার মুখ তুলে চাইলেন। ১৮৩৮ সালে তাঁর রচনার গুণে বেসাঁসঁর কলেজ থেকে প্রুদঁকে তিন বছরের জন্য একটা বৃত্তি দেওয়া হল। এই উপলক্ষে নানা জনের কাছ থেকে অভিনন্দন এল। উত্তরে প্রুদঁ তাঁর সম্বর্ধনা সভায় ঘোষণা করলেন যে তিনি জীবন উৎসর্গ করবেন আপন সগোত্র দুর্গত শ্রেণীর কল্যাণের জন্যে। এ প্রতিশ্রুতি তিনি কোনোদিন ভোলেন নি। নিজের সাহিত্যপ্রতিভা ও রচনাশক্তি বিকিয়ে তিনি আরামে জীবন কাটিয়ে যেতে পারতেন, কিন্তু তিনি বেছে নিলেন জন্মসঙ্গী দারিদ্র্যকে এবং আজীবন লড়লেন দরিদ্রের হয়ে।

প্রুদঁ ছিলেন একান্ত নিষ্ঠাবান নীতিবান সৎ ব্যক্তি। তাঁর লেখা সর্বত্র সংযত, মার্জিত ও নিরপেক্ষ নয়। কিন্তু মার্ক্‌স্ ও বাকুনিনের মত তাতে গা-এর ঝাল নেই। ১৮৪৯ সালে একটি প্রবন্ধে ফ্রান্সের একনায়ক লুই নেপোলিয়নের সমালোচনা করার অপরাধে তাঁর কারাদণ্ড হয়। জেলে থাকতে তিনি একটি বিত্তহীন যুবতীকে বিবাহ করেন। বেরিয়ে আসার কিছু পরে আবার তাঁর বিরুদ্ধে গ্রেপ্তারী পরোয়ানা প্রস্তুত হল। প্রুদঁ বেলজিয়ামে পালিয়ে গেলেন। ১৮৬৩ সালে রাজবন্দীদের ওপর সম্রাটের রোষ প্রশমিত হলে তিনি দেশে ফিরলেন। তাঁর দেহ তখন ভাঙতে শুরু করেছে। দীর্ঘকাল রোগ-ভোগের পর ১৮৬৫ সালের ১৬ই জানুয়ারী পোয়াসীতে প্রিয়তমা জীবনসঙ্গিনীর বাহুবন্ধনে তাঁর প্রাণবিয়োগ হল।

প্রুদঁর প্রধান এবং প্রথম রচনা—কেস্‌ক্ লা প্রপ্রিয়েতে ? (১৮৪০) অর্থাৎ "সম্পত্তি কি ?"—বইয়ের নামকরণ প্রশ্নে, মুখবন্ধ উত্তরে—উত্তর, সম্পত্তি চোরাই মাল। বুর্জোয়া বন্ধুদের চমক ভাঙতে ১৮৪৬ সালে বেরুল হেগেলের দ্বান্দ্বিক দৃষ্টিতে সম্পত্তিগত অর্থনীতির বিচার—সিস্‌তেম দে কঁত্রাদিক্‌শিয়ঁ একনমিক ("অর্থনৈতিক দ্বন্দ্বের ধারা") নামক পুস্তকে। ১৮৪৮ সালে বিপ্লবের সময়ে দুইটি পুস্তিকায় তিনি নির্বিত্ত অর্থনৈতিক ব্যবস্থার পরিকল্পনা দিলেন। কারাবাসের অবকাশে তিনি লিখলেন লে কঁফেসিয়ঁ দ্য রেভ্‌ল্যু-শিয়নের ("বিপ্লবীর আত্মজীবনী," ১৮৪৯) এবং ইদে জেনেরাল দ্য লা রেভ্‌ল্যুশিয়ঁ ও দিজ্‌ নোভিয়েম সিএক্‌ল্ ("উনিশ শতকের মূল আদর্শ,"

১৮৫৯)। ১৮৫৮ সালে তিন খণ্ডে বেরুল চার্চদ্রোহী তাঁর বৃহত্তম গ্রন্থ— দ্য লা জুস্‌তিস্‌ দাঁ লা রেভল্যুশিয়ঁ এ দ লেগলিজ ("বিপ্লব এবং চার্চের ন্যায়নীতি প্রসঙ্গে")। ১৮৬৩ সালে দ্যু প্র্যাঁসিপ ফেদেরাতিফ ("ফেডারেশনের নীতি") পুস্তিকায় নিরাজ সমাজের রূপরেখা আঁকা হল। তাঁর শেষ গ্রন্থ দ্য লা কাপাসিতে পলিতিক দে ক্লাসে জুভরিয়েরে ("শ্রমিক শ্রেণীর রাষ্ট্র-নৈতিক শক্তি") তাঁর মৃত্যুর পর ১৮৬৫ সালে প্রকাশিত হল। এতে তিনি ভবিষ্যতের রচয়িতা জাগ্রত শ্রমিক শ্রেণীকে আশীর্বাদ জানালেন।

প্রুদঁ আত্মজীবনীতে বলছেন হেগেলের দ্বন্দ্ববাদ থেকে তিনি কি সূত্র উদ্ধার করেছেন—

> "যে কোনো তত্ত্বকে তাহার শেষ পরিণাম পর্যন্ত লইয়া গেলে দেখা যায় যে তাহা এক অসঙ্গতিতে উপনীত হইয়াছে। তখন এ তত্ত্বকে অসত্য ও খণ্ডিত বলিয়া মানিতে হইবে এবং এই অসত্য যদি কোনো প্রতিষ্ঠানের জন্ম দিয়া থাকে তবে তাহাকেও কৃত্রিম ও কাল্পনিক বস্তু বলিয়া মনে করিতে হইবে।"

এই নাশাত্মক নিয়ম জীবন ও গতির নিয়ম। একে ধরেই জীবনপথে এগিয়ে যেতে হবে। এই নিয়মটি সমাজসমস্যার চাবিকাঠি, এই নিয়ম খাটিয়ে খুঁজে পাওয়া যাবে সমাজ-ব্যাধির ধন্বন্তরী। এই অস্ত্র হাতে নিয়ে তিনি সমাজের আসল রোগ সম্পত্তিপ্রথার উপচারে অগ্রসর হলেন। দ্বন্দ্ববাদে কল্পনাবিলাসের জায়গা নেই। সমাজ একটা যন্ত্র নয় যা বুদ্ধি খাটিয়ে মেরামত করে চালানো যাবে। সমাজ জৈবধর্মী, তার জীবন নিরন্তর গতিশীল।

> "এই ধারণা যদি আমরা শ্রমসংগঠনে প্রয়োগ করি তাহা হইলে অর্থশাস্ত্রী ও সমাজবাদী কাহারও সঙ্গে আমরা একমত হইতে পারি না। অর্থশাস্ত্রী বলে শ্রম ঠিক ঠিক সংগঠিত হইয়া গিয়াছে, সমাজবাদী বলে শ্রমকে আদর্শ মাফিক সংগঠন করিতে হইবে। বস্তুত শ্রম ক্রমশ সংগঠিত হইয়া চলিয়াছে।"[২]

ব্যক্তিসম্পত্তির ভিত্তির ওপর যে অর্থনৈতিক কাঠাম তৈরী হয়েছিল বনেদী অর্থশাস্ত্রীদের ধনবিজ্ঞান ছিল তার পক্ষে ওকালতি। আর সমাজবাদীরা

২ কঁত্রাদিক্‌শিয়ঁ একনমিক, খণ্ড ১, ৪৫ পৃষ্ঠা।

চাচ্ছিল ব্যক্তিসম্পত্তির উচ্ছেদ করে ধনবৈষম্যের নিরসন এবং সামাজিক ধনবিজ্ঞানের প্রবর্তন.। প্রুদঁ এদের কারও পক্ষপাতী ছিলেন না।

যে সম্পত্তিকে প্রুদঁ চোরাই মাল বলে আক্রমণ করলেন, তাকেই আবার মুক্তির দিশারী বলে অভিনন্দন করলেন। এই হেঁয়ালিটা বোঝা কিছু কঠিন নয়। মালিক যখন কোন কাজ না করে আয়ের অধিকারী হয়, তখন বস্তুত সে অপরের পরিশ্রমের রোজগারের ওপর ভাগ বসায়। জমি ও পুঁজি কিছু উৎপাদন করতে পারে না। উৎপাদন করে শ্রম। যখন জমিদার ও পুঁজিপতি লাভের অংশ দাবি করে তখন তারা কিছু চায় যার বদলে কিছু দেয় না। এটাই হল অনর্জিত আয় বা চোরাই মাল। সম্পত্তি হল,

> "অপরের উদ্যোগ অথবা মেহনতের ফল ভোগ করিবার এবং সেই ফলকে নিজের খুশিমত বেচাকেনা করিবার অধিকার।"[৩]

নিজের শ্রমফলের ওপর প্রত্যেকের দাবি অবিসংবাদিত, প্রত্যেকের অধিকার আছে নিজের শ্রমফল বাজারে ইচ্ছামত বিনিময় করবার। মেহনত করে যে যা গড়েছে কিংবা সঞ্চয় করেছে সে তা ভোগ করবে, দান করবে, বিক্রি করবে যেমন তার খুশি এই বিত্তাধিকার স্বাধীনতার গোড়ার কথা। এ হিসাবে সম্পত্তি মুক্তির দিশারী।

মজুরের পরিশ্রমের আয় কেমন করে মালিকের পকেটে যায়? একক ব্যক্তির মেহনতের ওপর যৌথ উদ্যোগের যে উদ্বৃত্ত আয় সেটি চুরি করে,— মালিক যাকে বলে মুনাফা।

> "বহুলোকের এককালীন সংঘবদ্ধ উদ্যম হইতে যে বিরাট শক্তির উদ্ভব হয় তাহার দাম সে কিছু দেয় না। দু-শ' মজুর লুক্সরের প্রকাণ্ড মূর্তিটিকে কয়েক ঘণ্টায় তুলিয়া ফেলিতে পারে, যাহা একজন মজুর দু-শ' দিনেও পারিবে না। ধনিকের হিসাব মত উভয় ক্ষেত্রেই মজুরি হইবে সমান।"[৪]

মজুর মনে করে সে তার কাজ মত মজুরি পেল। আসলে সে পেল কাজের আংশিক মূল্য।

এর পর প্রুদঁ সমাজবাদীদের ধরলেন। সম্পত্তি অর্জন, প্রতিযোগিতা,

৩ প্রপ্রিয়েতে? অধ্যায় ১, ১৩৩ পৃষ্ঠা।
৪ প্রপ্রিয়েতে? অধ্যায় ৯, ৯৪ পৃষ্ঠা।

ভোগ, এসব মানুষের মজ্জাগত প্রবৃত্তি, এই প্রবৃত্তিগুলি ধনসৃষ্টির উৎস। এ উৎস সমাজবাদীরা বুজিয়ে দিতে চায়।

"শ্রমবিভাগ, যৌথশক্তি, প্রতিযোগিতা, বিনিময়, বিত্ত, এমন কি স্বাধীনতা ইহারাই হইল আসল অর্থনৈতিক শক্তি, ধনসৃষ্টির উপাদান। ইহারা মানুষকে অপরের দাস বানায় না, পরন্তু উৎপাদককে পূর্ণ স্বাধীনতা দেয়, তাহার পরিশ্রম লাঘব করে, তাহার উৎসাহ জাগাইয়া তোলে, তাহার উৎপাদনকে দ্বিগুণ করে।"[৫]

এই অর্থনৈতিক প্রথা ও প্রবৃত্তিগুলোকে নষ্ট করা সমাজবিপ্লবীর কাজ নয়, এদের অন্তর্বিরোধের মীমাংসা করা তার কাজ। তার কাজ এদের মধ্যে একটা সামঞ্জস্য বিধান করা।

"এই অর্থনৈতিক প্রভাবগুলি, যাহার শক্তি এত ফুলিয়া উঠিয়াছে সেগুলিকে দমন করার পরিবর্তে আমাদের উচিত তাহাদের পরস্পরে একটা ভারসাম্য আনা। ইহা সম্ভব হইবে সেই নিয়মের বলে যাহা অনেকেই ভাল করিয়া জানে না বা বোঝে না—যে বিপরীত বস্তু পরস্পরকে বিনাশ করা দূরের কথা, বরং তাহাদের বিপরীত স্বভাবের জন্যই পরস্পরকে রক্ষা করে।"[৬]

খুব সহজ তত্ত্ব। বাড়ির খিলান ও গম্বুজ তৈরী হয় ভিন্নমুখী ভারের সমন্বয় করে—বিপরীত ভার পরস্পরকে ঠেকিয়ে রাখে, কেহই ভূমিসাৎ হয় না। বলবিদ্যার এই নিয়ম সমাজেও বলবৎ।

সমাজবাদী চায় সব বৈপরীত্য নিঃশেষ করে যৌথ উদ্যোগের প্রবর্তন। তার মানে স্বাধীনতার সৎকার।

"সামুদায়িকতার অর্থ প্রত্যেকে অপরের জন্য দায়ী এবং অক্ষম ও সক্ষম, তরুণ ও বৃদ্ধ সকলের কদর সমান। ইহাতে অসাম্য দূর হয় বটে কিন্তু অযোগ্যতা ও অক্ষমতা প্রশ্রয় পায়।"[৭]

সুতরাং ব্যক্তিসম্পত্তির মত যৌথসম্পত্তিও বর্জনীয়।

"হেগেলের ছকে ফেলিয়া বলিতে গেলে সমাজবিকাশের প্রথম পর্যায়ে

৫ ইদে জেনেরাল, ৯৫ পৃষ্ঠা।

৬ দ্য লা জুসতিস, খণ্ড ১, ২৬৫-৬৬

৭ ইদে জেনেরাল, ৮৯ পৃষ্ঠা।

আসে যৌথ সত্তা, এটি হইল থীসিস বা ভাব; ইহার প্রতিদ্বন্দ্বী হইয়া আসে ব্যক্তি-সম্পত্তি, এটি হইল এন্টিথীসিস বা প্রতিভাব। সমাধানে পৌছাইবার আগে খুঁজিয়া বাহির করিতে হইবে তৃতীয় পর্যায়ের সিন্‌থেসিস বা সদ্‌ভাবটিকে।"[৮]

এই সিন্‌থেসিস বা সমন্বয়টি কী? বিত্ত থাকবে শ্রমের স্বাধীনতা ও বিনিময়ের অধিকার নিয়ে। কিন্তু বিত্তের আনুষঙ্গিক যে অনর্জিত লাভের দাবি তা বাতিল হবে। নিজের শ্রমফল ভোগ করবার অধিকার হবে সম্পত্তির মর্ম। একে অন্যের চাহিদা মেটাবে, পরস্পরের সাহায্যের জন্যে গড়ে উঠবে বিনিময় প্রথা, সম্পত্তির অন্তর্দ্বন্দ্বের এই হল সমাধান। ব্যক্তিসম্পত্তি নয়, যৌথসম্পত্তি নয়,—ব্যক্তি অধিকার ও সহযোগিতা এতে হবে সমাজদ্বন্দ্বের নিরসন—যাকে প্রুদঁ বলেছেন ম্যুতুয়ালিতে।

সমস্যাটা অর্থনৈতিক, রাষ্ট্রনৈতিক নয়। রাষ্ট্রবিপ্লবে এর সমাধান নেই। তাই ১৮৪৮-এর ফরাসী বিপ্লব প্রুদঁর মনে সাড়া জাগাতে পারেনি। এ যেন অকালপ্রসূত ভ্রূণ সন্তান। কিন্তু একে এড়িয়ে যাবারও যো নেই। এতদিন চলেছে কেবল সমালোচনা ও দার্শনিক তত্ত্বকথা। এবার বিপ্লবের তাড়ায় কাজের রাস্তা খুঁজতে হল, আবিষ্কার করতে হল এমন কর্মপন্থা যাতে ধনবৈষম্য দূর হয়।

প্রুদঁ বের করলেন বিনিময় ব্যাঙ্কের পরিকল্পনা। তিনি দেখালেন এতদিন সম্পত্তির বিরুদ্ধে সমালোচনা হয়েছে এর মারফত ধন উৎপাদন ও বণ্টনের ব্যাপারে মালিকের ক্ষমতা বর্তায় বলে। বিনিময়ের মধ্য দিয়েও যে বৈষম্য আসতে পারে এবং প্রধানত আসে তা কেউ খেয়াল করেনি। বিনিময়ের মাধ্যম হল মুদ্রা। যে কোনো উৎপাদনের কাজে মুদ্রার দরকার। মূলধনের জন্যে চাই সুদ, জমি ও যন্ত্রের জন্যে চাই ভাড়া, সব দিতে হয় মুদ্রায়। এই প্রকারে মুদ্রা হয়ে দাঁড়ায় অনর্জিত আয়ের বাহন, পরস্বভোগের হাতিয়ার। মুদ্রার এই পাপবৃত্তি যদি দূর করা যায়, যদি শ্রমিক বিনা সুদে পুঁজি ও বিনা ভাড়ায় জমি পায় তাহলে সে তার পরিশ্রমের ফল পুরোপুরি ভোগ করতে পারে এবং পুঁজিপতি তাতে ভাগ বসাতে পারে না।

বিনিময় ব্যাঙ্কের কাজই হবে এই। এই ব্যাঙ্ক উৎপাদনকারীকে বিনা

৮ প্রপ্রিয়েতে? অধ্যায় ১, ২০২ পৃষ্ঠা।

সুদে ধার দেবে। চলতি ব্যাঙ্ক পুঁজিবাদীদের ঘাটি। এর কাজ পণ্যের বদলে কিছু বাটা রেখে মুদ্রা অথবা হুণ্ডি দেওয়া এবং এই বাটার আয় ব্যাঙ্কের মূলধনের অংশীদারদের মধ্যে বিলি করা। বিনিময় ব্যাঙ্কের কোন মূলধন ও অংশীদার থাকবে না এবং এ কোন লাভ করবে না। পণ্যের বদলে এই ব্যাঙ্ক দেবে হুণ্ডি কিংবা নোট যা মুদ্রায় রূপান্তরিত করা যাবে না। নোটগুলি ব্যাঙ্কের মক্কেলদের মধ্যে বিনিময় হবে এবং কারেন্সি নোটের মত চলবে। মক্কেলদের মধ্যে বোঝাপড়া থাকবে যে তারা তাদের পণ্যের দাম বাবদ এই নোট নিতে আপত্তি করবে না। ব্যাঙ্ক সাধারণত পণ্যের বদলে নোট দেবে, দাম স্থির হবে উৎপাদনের খরচ ও মেহনতের অনুপাতে। কেউ যদি নূতন কারবার অথবা কারখানা খুলতে চায় তাহলে ব্যাঙ্ক তাকে কিছু আগাম টাকা কিংবা নোটও দিতে পারবে, পরে তার উৎপন্ন পণ্য নিয়ে এই ধার উসুল করবে। এইরূপে কারবারিরা বিনা সুদে মূলধন পাবে। মূলধনের অভাবে উৎপাদককে ধনিকের দাসত্ব করতে হয় কিংবা তাকে মোটা হারে জমি ও যন্ত্রের ভাড়া দিতে হয়। বিনিময় ব্যাঙ্কের সাহায্যে সে নিজে যন্ত্র কিনে তার মালিক হতে পারবে এবং নিজের মেহনতের রোজগার সম্পূর্ণভাবে ভোগ করতে পারবে।

মূলধন প্রত্যেকের আয়ত্তের মধ্যে এলে কোন উদ্যোগী লোককে বেকার থাকতে হবে না। পণ্যের ন্যায্য বিনিময় এবং উৎপাদকদের স্বাধীন চুক্তি, এই হবে বাজারের রেওয়াজ, শ্রম ও পুঁজি এক পাত্রে এসে মিলবে, শোষণ ও শ্রেণীভেদ দূর হবে। সমাজ হবে শাসনমুক্ত, স্বাবলম্বী।

পরিকল্পনাটি সুন্দর, কিন্তু এতে কিছু গলদ আছে, যা রচয়িতার নজরে পড়েনি। তিনি দেখেছেন বিনিময় নোটে বিক্রেতাদের মস্ত সুবিধে যে এতে বাটা নেই। ব্যাঙ্ক নোট বাটা নেয়। ব্যাঙ্ক নোটের সুবিধের দিকটা তিনি দেখেন নি। ব্যাঙ্ক নোট ইচ্ছামত মুদ্রায় ভাঙানো যায়। সুতরাং ব্যাঙ্ক নোট লেনদেনের ব্যাপারে সকলেরই গ্রাহ্য। বিনিময় নোট মুদ্রায় ভাঙানো যায় না। এ কেবল ব্যাঙ্কের মক্কেলদের কাছে গ্রাহ্য। কাজেই এর চলাচল নির্ভর করে মক্কেলদের সচ্ছলতার ওপর। তাদের কারবারে মন্দা পড়লে বিনিময় নোটের কদর কমে যাবে। তাই ব্যাঙ্ক নোটের মত বিনিময় নোটের ওপর জনসাধারণের আস্থা আসতে পারে না। আরও একটা কথা আছে। মূলধন তৈরী হয় এবং সমাজের ধনবৃদ্ধি হয় সঞ্চয় থেকে। তার মানে সম্পদের সৃষ্টি

বাড়ানো দরকার, ভোগ কমিয়ে উদ্বৃত্ত সম্পদ জমিয়ে আবার উৎপাদনে খাটানো দরকার। এই প্রকারে সমাজের বিত্ত বৃদ্ধি পায়। এর আয়োজন না করে কেবল বিনিময়ের সুবিধা ও ঋণের সুযোগ দেবার জন্যে নোট ছাড়লে বাজার ফেঁপে উঠবে, জিনিসপত্রের দাম চড়বে।

এই সব ত্রুটিবিচ্যুতি সত্ত্বেও বিনিময় ব্যাঙ্কের পরিকল্পনায় একটা খুব কাজের কথা আছে—সে হল পারস্পরিক ঋণের ব্যবস্থা। জনসাধারণের টাকায় ব্যাঙ্ক চলে। ব্যাঙ্ক একজনের টাকা গচ্ছিত রাখে, সে টাকা লগ্নি করে আর একজনের কাছে। ধার দেয় একজন আর একজনকে, ব্যাঙ্ক শুধু মধ্যস্থ। অংশীদারদের দেওয়া মূলধন একটা অতিরিক্ত নির্ভর, আপৎকালের ভরসা।

এখন ব্যাঙ্কের মধ্যস্থতা কি তুলে দেওয়া যায় না? বিলক্ষণ যায়। সমবায় সমিতি দোকানদারকে বাদ দিয়ে সভ্যদের বিনা লাভে জিনিস যোগায়। তেমন সমবায় ঋণ সমিতি ব্যাঙ্ককে বাদ দিয়ে সভ্যদের বিনা সুদে ধার দিতে পারে। এতে বেশী মূলধন লাগবে না। সভ্যদের চাঁদায় কাজ চলে যাবে এবং ব্যাঙ্কের দায় হবে সভ্যদের যৌথ।

"উনিশ শতকের বিপ্লবের মূল আদর্শ" গ্রন্থে প্রুদঁ সরাসরি এই সমবায় ব্যাঙ্কের প্রস্তাব দিলেন। সে ১৮৫১ সালে, বিনিময় ব্যাঙ্কের প্রচেষ্টা বানচাল হবার পর। ১৮৪৯ সালের ৩১শে জানুয়ারী, প্রুদঁ বাঁক দ্যু প্যেপ্‌ল্ বা 'জনতা ব্যাঙ্ক' নাম দিয়ে তাঁর কল্পনাকে রূপায়িত করলেন। মূল পরিকল্পনার কিছু কিছু অঙ্গ অবশ্য বাদ দিতে হল। কিছু মূলধন শেয়ার ছেড়ে যোগাড় করতে হল, শতকরা দুই হারে সুদ ধার্য হল এবং কয়েকটি মাত্র জিনিসের লেনদেনে বিনিময় নোট চালু হল, বাকি জিনিসগুলির বেচা-কেনায় মুদ্রা বহাল রইল। এই সঙ্কুচিত পরিধির মধ্যেও ব্যাঙ্কের কাজ চলল না। ১১ই এপ্রিল কারাগমনের আগে প্রুদঁ ব্যাঙ্কের পাট তুললেন। মুদ্রার বদলে বিনিময় নোটের পরিকল্পনার এইখানেই সমাপ্তি।

প্রচলিত অর্থে প্রুদঁ আদৌ সমাজবাদী ছিলেন না। তিনি ছিলেন খাঁটি ব্যক্তিবাদী। তিনি খুঁজেছেন এমন একটা সমাধান যাতে কারও স্বাধীনতা খর্ব না হয় অথচ সকলের ন্যায়সঙ্গত পাওনা ঠিক থাকে, যাতে সবাই স্বাধীনভাবে ও ন্যায্যভাবে আপন আপন কাজ নিয়ে লেনদেন করতে পারে, প্রত্যেকে যা দেয় ঠিক তার সমান পায়, কারও কোনো একাধিকার অথবা

মধ্যস্বত্ব নেই। এই হল প্রুধঁর ম্যুতুয়ালিতে বা সহযোগী স্বেচ্ছাতন্ত্র যেখানে যৌথসমাজের কোনো রকম জোর জুলুম খাটে না।

এই বন্দোবস্তে রাষ্ট্রশাসনের কোনো জায়গা নেই। সমাজ দ্বন্দ্বে ভরপুর। কত বিরোধী অধিকার দাবিদাওয়া পরস্পরকে ঠেকিয়ে রেখেছে এবং আপোসে এসেছে, তাদের সংঘাত থেকেই এসেছে সমন্বয়। অধিকারের রক্ষাকর্তা অধিকার নিজেই। রাষ্ট্রের উদ্যত মুষ্টির কি প্রয়োজন?

এইখানেই প্রুধঁর সঙ্গে সমাজবাদীদের বিবাদ। শ্রমিক তার শ্রমের পূর্ণ ফল ভোগ করবে এবং এই উদ্দেশ্যে আর্থিক সংস্কার হবে—এ বিষয়ে উভয়ে একমত। কিন্তু লুই ব্লাঁক প্রমুখ সমাজবাদীরা চাইতেন রাষ্ট্রের আওতায় এই পরিবর্তন আনতে। আর প্রুধঁ চাইতেন জনসাধারণের স্বেচ্ছাকৃত উদ্যোগে এই সংস্কার আপনি আসুক। বিপ্লবের লক্ষ্য জনকল্যাণ নয়, জনমুক্তি স্বাধীনতা। সম্পত্তি কেন্দ্রীভূত হলে যেমন শোষণ চলে, ক্ষমতা কেন্দ্রীভূত হলে তেমন শাসন চলে। দুয়েরই উচ্ছেদ করা বিপ্লবীর লক্ষ্য।

১৮৪৮-এর বিপ্লবে রাজতন্ত্র উচ্ছন্ন হল, প্রজাতন্ত্র প্রবর্তিত হল কিন্তু বিপ্লব দায়মুক্ত হল না। তার যে প্রতিশ্রুতি নূতন সমাজসম্পর্ক, স্বাধীন জীবনযাত্রা তা পূর্ণ হল না। প্রুধঁ তখন "প্যেপ্‌ল্" বা "জনতা" পত্রিকার সম্পাদক এবং গণপরিষদে সাইন জেলার প্রতিনিধি। অস্থায়ী সরকার প্রথমেই সর্বসাধারণকে ভোটাধিকার দিল। সবাই যখন প্রশংসায় পঞ্চমুখ প্রুধঁ বললেন এ বিধান প্রতিবিপ্লবী। প্রজাতন্ত্রীরা তো অবাক, বিপ্লবী প্রুধঁ বলে কি? পরে "বিপ্লবের মূল আদর্শ" পুস্তকে তিনি দেখিয়েছেন কেমন করে তাঁর উক্তির সত্যতা প্রমাণিত হয়েছিল। গণভোটে অধিক সংখ্যায় নির্বাচিত হল প্রতিক্রিয়াশীল দলের লোক, যারা সবরকম সমাজসংস্কারের বিরোধী। কারণ ভোটের পরি-চালনা ছিল এদের হাতে।

সেকি প্রজাতন্ত্র বেশীদিন টিকল না। ফ্রান্সের আকাশে ধূমকেতুর মত উদিত হলেন তৃতীয় নেপোলিয়ন, গণভোটের জোরে প্রজাতন্ত্র ভেঙে দিয়ে প্রথমে হলেন একনায়ক তারপর সম্রাট। এই ভুঁইফোঁড় জনপ্রিয় সম্রাটকে লক্ষ্য করে প্রুধঁ লিখলেন "জনতাকে দিয়ে মিথ্যাচার করাবার শ্রেষ্ঠ উপায় সার্ব-জনীন ভোটাধিকার।" প্রভুভক্তির দাস্যভাব জনতার অস্থি মজ্জায়। তিনি প্রায়ই বলতেন, "বাস্তবপক্ষে জনতার চেয়ে অগণতান্ত্রিক আর কিছু নয়।" সুতরাং আইন ও বিধানের বেড়া দিয়ে স্বাধীনতা রক্ষা হয় না। বিপ্লবের

পরাক্ষে গণপরিষদ যখন প্রজাতান্ত্রিক সংবিধান গ্রহণ করছিল, তখন প্রুদঁ দাঁড়িয়ে বললেন্‌ঃ

> "আমি সংবিধানের বিরুদ্ধে ভোট দিতেছি ইহাতে আমার অসমর্থনীয় বিধি আছে বলিয়া নয়, ইহাতে আমার সমর্থনীয় বিধি নাই বলিয়াও নয়। আমি সংবিধানের বিরুদ্ধে ভোট দিতেছি কারণ ইহা একটি সংবিধান।"

গডউইন্‌ের মত তিনিও মনে করতেন সংবিধান মাত্রই দুষ্ট, পরিত্যাজ্য। ফ্রান্সের তথাকথিত উদারনৈতিক রাষ্ট্রচিন্তার প্রতি তাঁর বিন্দুমাত্র শ্রদ্ধা ছিল না।

> "শুরুতে যতই জনপ্রিয় হউক, সরকার সর্বত্র দরিদ্র অশিক্ষিত জনতার বিরুদ্ধে শিক্ষিত ও সঙ্গতিপন্ন শ্রেণীর পক্ষ লইয়াছে।"[১]

সমাজে বিপ্লব সাধন করা রাষ্ট্রের পক্ষে কোনো কালে সম্ভব নয়। রাষ্ট্র-জীবনের দুই বিপরীত প্রেরণা মুক্তি ও শৃঙ্খলা। বিপ্লব চায় প্রথমটি, সরকার চায় দ্বিতীয়টি। সরকার তার স্বভাবধর্মবশত বিপ্লবী হতে পারে না। আদিমতম নৃপতির রাজ্যাভিষেক থেকে ১৭৮৯ সালে মানবাধিকারের ঘোষণা পর্যন্ত যাবতীয় বিপ্লব ঘটেছে জনতার উদ্দীপনায়। সরকার শুধু বাধা দিয়েছে, পীড়ন করেছে। সরকার চিরকাল রক্ষণধর্মী। জনতা বিপ্লবকামী। স্বেচ্ছায়, স্বচেষ্টায় তারা যখন বিপ্লব আনবে তখনই বিপ্লব সার্থক হবে। ১৮৪৮ সালের বিপ্লব এনেছেন কয়েকজন উপরতলার নেতা। তাঁরা ক্ষমতায় আসীন হয়েছেন এবং বিপ্লব পঞ্চত্ব পেয়েছে।

সে কালের রাষ্ট্রচিন্তায় যে দুটি ইষ্টমন্ত্র ছিল জাতীয়তা ও গণতন্ত্র—তার কোনোটিতে প্রুদঁর কোনো মোহ ছিল না। ম্যাট্‌সিনির জাতীয়তার আবেদনে সারা ইয়োরোপের তরুণ জেগে উঠেছিল, প্রুদঁর রক্তে কোনো ঢেউ লাগেনি। হাঙ্গারী ও পোল্যাণ্ডের ওপর জারের অত্যাচারে তাঁর বিবেকবুদ্ধিতে আঁচড় পড়েনি। কারণ তাঁর মতে জাতীয়তার নেশা বড় মারাত্মক। আজকের নির্যাতিত পরাধীন জাতি কাল স্বাধীন হয়ে বসলে এক কেন্দ্রান্বিত রাষ্ট্র গঠন করবে এবং নির্যাতনে হাত পাকাবে। তার চেয়ে বরং ঢিলেঢালা অষ্ট্রিয় সাম্রাজ্য ভাল যার অধীনে অনেক জাতি উপজাতির বাস। ফ্রান্সে যে বহু

১ ইদে জেনেরাল; ১১৯ পৃষ্ঠা

ফ্লেমিং, জার্মান, ইটালীয় ও বাস্ক জাতির লোক আছে এও মন্দ নয়, এদের জন্যে ফ্রান্স জাতিসর্বস্ব হতে পারে না। বহুজাতির শিথিল রাষ্ট্রের মধ্যেই নিহিত আছে তার ভাঙনের বীজ এবং জনতার সহযোগী প্রতিষ্ঠানের সম্ভাবনা।

রাষ্ট্রের বিকল্প এই প্রতিষ্ঠানের রূপটি কী? "আত্মজীবনী" এবং "ফেডারেশনের নীতি" এই দুই পুস্তকে প্রুদঁ নিরাজ সমাজব্যবস্থার ছক এঁকেছেন। সমাজের যে সকল কাজকারবার সরকারী তত্ত্বাবধানে চলছে সেগুলোকে পরস্পর থেকে পৃথক করে গ্রামে গ্রামে ছড়িয়ে দিতে হবে। যেমন যেখানে দরকার তেমন সেখানে আঞ্চলিক সভা গড়ে উঠবে, তারা স্থানীয় কাজকর্ম চালাবে—বৃহত্তর ক্ষেত্রে সহযোগিতা করবে এবং প্রয়োজনমত উচ্চতর সভা গড়ে তুলবে। কৃষি, বাণিজ্য, শিক্ষা, অর্থ, বিচার, দেশরক্ষা ইত্যাদি যে সমস্ত কাজের দেখাশুনা এখন সরকারী দপ্তর থেকে হয় সব তদারক করবে জনসাধারণ অথবা তাদের নির্বাচিত প্রতিনিধি। সরকারী কর্মচারী কিংবা সরকারের মনোনীত প্রতিনিধি কোথাও থাকবে না। শৃঙ্খলা ও পরিচালনা থাকবে, বৈধানিক কর্তৃত্ব উঠে যাবে।

কৃষি, বাণিজ্য ইত্যাদির পরিচালনার জন্য সমব্যবসায়ীরা নিজ নিজ সংঘ গড়ে তুলবে। সংঘের থাকবে আলোচনা সভা ও কার্যকরী সভা, মাথার ওপর থাকতে পারে একজন নির্বাচিত সচিব। এরাই সব কাজ চালাবে। কি দরকার সরকারী কৃষি দপ্তর ও বাণিজ্য দপ্তরের? খনি ইজারা দেওয়া, রেলগাড়ি চালানো, খাল কাটা, রাস্তাঘাট ও সেতু নির্মাণ ইত্যাদি সব আসবে জনসভার এক্তিয়ারে। এ সকল ব্যবসায়ের ও জনহিতের কাজ সরকারের হাতে থাকা মানে কতগুলো ঠিকাদার, সুদখোর ও ফাটকাবাজের পকেটে টাকা ঢালা যে টাকা খেটে খাওয়া মজুরের পাওনা।

জনশিক্ষা বিভাগে শিক্ষকরা নির্বাচিত ও নিযুক্ত হবে পৌরসভা বা অঞ্চল সভা থেকে। ডিগ্রী দেবে বিশ্ববিদ্যালয়। যেমন সেনাবিভাগে রেওয়াজ আছে তেমন শিক্ষাবিভাগেও যোগ্যতা হবে উন্নতির সোপান। নীচের ক্লাসে পড়িয়ে কৃতিত্ব দেখাতে পারলে তবে শিক্ষক কলেজে ও ইউনিভার্সিটিতে অধ্যাপনা করবার সুযোগ পাবে।

অর্থদপ্তরটিকে লোকায়ত্ত করার যুক্তি আরো জোরাল। যে কোন কাজ চালাতে হলে টাকার দরকার এবং টাকা যোগায় করদাতা। যারা টাকা

দেয় তাদের হাতেই জমাখরচ থাকা উচিত, যারা টাকা ওড়ায় তাদের হাতে নয়। অর্থাৎ আয়ব্যয়ের নীতি ঠিক করবে দেশ, সরকার নয়। জনতার অর্থভাণ্ডার থেকে রাষ্ট্রের কর্তৃত্ব সরিয়ে দিলে অপচয়, ঘাটতি এবং দুর্নীতি অনেক কমে যাবে।

জনস্বার্থের কাজগুলি পৃথকভাবে সংগঠিত হবার পর তাদের নির্বাচিত প্রধানরা এক যুক্তসভায় মিলিত হবে। এই যুক্তসভা রাষ্ট্রসভার জায়গা নেবে। এর কাজ হবে বিভিন্ন বিভাগের মধ্যে যোগাযোগ ও সহযোগ রক্ষা করা। এর ওপর গোটা দেশের নির্বাচিত একটি জাতীয় সভাও থাকতে পারে—যার কাজ হবে আইন প্রণয়ন, হিসাব পরীক্ষা, আন্তর্বিভাগীয় বিবাদের নিষ্পত্তি। এই ব্যবস্থায় একদিকে যেমন আছে স্বাধীনতা ও লোকায়ত্ত সংগঠন অন্যদিকে তেমন আছে দায়িত্বশীলতা ও কেন্দ্রীকরণ। জনতার স্বতঃস্ফূর্ত সমর্থনে এই বিধান হবে রাষ্ট্রবিধানের চেয়ে শক্তিশালী।

ফেডারেশন বা যুক্তকরণের নীতির ওপর নির্মিত এই হল প্রুদঁর নিরাজ সমাজের স্বপ্নসৌধ। ছোট ছোট আঞ্চলিক কেন্দ্রের স্বেচ্ছাকৃত সংযোজনে গাঁথা হবে বৃহত্তর কেন্দ্র—সুদৃঢ় লোকভিত্তির ওপর দাঁড়াবে সমাজব্যবস্থার শীর্ষচূড়া। ফরাসী বিপ্লবের (১৭৮৯) পুরোধা জিরোঁদ্যাঁ দলের কাছ থেকে পাওয়া এই বিকেন্দ্রন ও স্বায়ত্তশাসন পরিকল্পনাকে প্রুদঁ একটি নিঃশাসন নিরাজ সমাজের চেহারা দিলেন।[১০] এই রূপায়ণকে আশ্রয় করে অগ্রসর হল উনিশ শতকের নৈরাজ্যবাদ।

ফয়েরব্যাক প্রমুখ হেগেলের জার্মান শিষ্যদের মত প্রুদঁ চার্চকেও আক্রমণ করলেন। তিনি চাইলেন ঐশ্বরিক নয়, মানবিক ধর্ম ও নীতিশাস্ত্র। বেসাঁসঁর কার্ডিন্যাল আর্কবিশপের উদ্দেশে লেখা "বিপ্লব ও চার্চের ন্যায়নীতি প্রসঙ্গে" বইতে তিনি চার্চকে দাসত্বের শিক্ষাগার বলে ধিক্কার দিলেন। পৃথিবীতে ন্যায়ের প্রতিষ্ঠা করা দূরে থাকুক, ধর্ম এক তুরীয় আদর্শবাদের নামে ধনের যারা স্রষ্টা তাদের অন্যায়ভাবে বঞ্চিত করে এসেছে। পাপের আতঙ্কে

১০ জিরোঁদ্যাঁ দলের চিন্তানায়ক ভার্জিনো ও ব্রিসো এই পরিকল্পনার স্রষ্টা। এঁরা নৈরাজ্যবাদী ছিলেন না। ব্রিসো তাঁর "রেশের্শে ফিলজফিক স্যুর ল দ্রোয়া দ্য প্রপ্রিয়েতে দাঁ লা নাত্যুর" নামক পুস্তকে সম্পত্তিকে চৌর্য বলে অভিহিত করেছেন—যে সুন্দর কথাটা প্রুদ'র কলমে এসে চিরস্মরণীয় হল। লেকী : ডেমোক্রাসী এণ্ড লিবার্টি, খণ্ড ২, সোশ্যালিজম্।

খ্রীষ্টানরা মানবজীবনকে ভেবেছে অশুচি, সহজ প্রবৃত্তিকে তারা দমন করেছে, শ্রমকে তারা বিধাতার অভিশাপ বলে অপমান করেছে। "আমি ঈশ্বরে বিশ্বাস হারিয়েছি এবং বিশ্বাস ফিরে পেয়েছি মানুষে।" খ্রীষ্টানদের ধর্ম "জনতার দারিদ্র্য, লোকের হতাশা এবং দাসদের অবনতির পরিচয়।" "খ্রীষ্টান ধর্মের যুগ মানবজাতির পতনের যুগ।" খ্রীষ্টানদের সন্ন্যাসবাদ ও যৌন দমন নারীর অমর্যাদা করেছে, বিবাহকে যথাযোগ্য সম্মান দেয় নি। খ্রীষ্টান ধর্মের দার্শনিক দোসর হল পরমাদ্বৈতবাদ। প্রুদঁ তাঁর বইয়ের তৃতীয় খণ্ডে এক অধ্যায় জুড়ে এর অপপ্রভাবের বর্ণনা দিয়েছেন।[১১]

৫ এতদিন সমাজ নৈতিক প্রেরণা পেয়েছে লোকোত্তর বাণী ও আধ্যাত্মিক তত্ত্ব থেকে। ফরাসী বিপ্লব এই বুজরুকির মুখোশ খুলে দিয়েছে।

> "ভাল ও মন্দ, যার পার্থক্য আমরা আগে চলতি ছকে ফেলিয়া স্থির করিতাম, এখন তা অস্পষ্ট ও নিরাকার, দুটা বাঁধাধরা বুলি বই আর কিছু নয়। অধিকার, কর্তব্য, নীতিজ্ঞান, ধর্ম ইত্যাদি যার কথা প্রার্থনাসভায় ও বিদ্যালয়ে ফলাও করিয়া বলা হয়, সেগুলির এখন কাজ নিরালম্ব বাক্যজাল বিস্তার, অসার কল্পনাবিলাস এবং প্রমাণহীন সংস্কারকে আবরণ করা।"[১২]

প্রুদঁ ধর্মীয় অতীন্দ্রিয়তা থেকে মুক্ত এক লৌকিক নীতিমানের সন্ধান করছিলেন। তিনি এর উৎস খুঁজে পেলেন বিপ্লবের দেওয়া সামাজিক ন্যায়নীতির মধ্যে। ফরাসী বিপ্লব (১৭৮৯) মানুষকে তার মর্যাদা ফিরিয়ে দিয়েছে—এক নূতন ন্যায়ের বিধান এনেছে যা মানবমূল্যে অধিষ্ঠিত। এর ইঙ্গিতকে অনুসরণ করে সমাজের সকল ক্ষেত্রে আমাদের এই মানবিক নীতিমানকে প্রবর্তন করতে হবে।

প্রুদঁর রামরাজ্যে যে যার খুশিমত কাজ বেছে নেবে। বাজারে অবাধ বিনিময় চলবে—বিনা লাভে। কাজের পরিমাণ হবে বিনিময়ের হার। সমান পরিশ্রমের মাল সমানে সমানে বিনিময় হবে। যেখানে যে পণ্যের দরকার সেখানে সে পণ্য অবাধে চলাচল করবে, চাহিদা ও সরবরাহ সমান হবে। উৎপাদক-গোষ্ঠীগুলি সমস্বার্থে মিলিত হবে, বিশেষজ্ঞ নির্বাচন করে তাদের

১১ এই পরমাদ্বৈতবাদের সর্বশ্রেষ্ঠ দার্শনিক প্রুদঁর গুরু হেগেল।

১২ দ্য লা জুসতিস, খণ্ড ১, ৭০ পৃষ্ঠা।

দিয়ে আন্তর্গোষ্ঠিক কাজ চালাবে। সরকারী শাসন হবে অবান্তর। রাষ্ট্রীয় জীবন অর্থনৈতিক জীবনে মিশে যাবে। ধর্মীয় ব্যাপার লোকায়ত ব্যাপার থেকে পৃথক থাকবে। সমাজ নিজের চলৎশক্তিতে চলবে, সেনাবল বিচারশালা ও আমলাতন্ত্র দিয়ে তাকে চালাতে হবে না।

কেমন করে এমন আমূল পরিবর্তন সম্ভব হবে? ধাপে ধাপে ধীরে ধীরে আসবে পরিবর্তন। জোর জবরদস্তি করে, হিংসাত্মক কাজের দ্বারা আচমকা সমাজের চেহারা বদলে দেওয়া যায় না। এই পরিবর্তন সাধনেই বিপ্লবের সার্থকতা, শুধু রক্তগঙ্গা বওয়ালে বিপ্লব হয় না।

> "বিপ্লব জৈবশক্তির বিচ্ছুরণ। সমাজের অন্তঃস্থল হইতে তার বহুল নরনারীর মাধ্যমে ইহা প্রকাশিত হয়। স্বতঃস্ফূর্ত, শান্তিপূর্ণ এবং ক্রমগামী হইলেই তবে ইহা সমর্থনীয়। জোর করিয়া বিপ্লব ঘটানো জোর করিয়া বিপ্লব দমানোর মতই জুলুমবাজি।"[১৩]

গডউইনের মত প্রুদঁরও বিশ্বাস ছিল যে ইতরজনের মনে বুদ্ধির আলো জ্বলে উঠলে আপনিই পরিবর্তন আসবে, বিপ্লবের ভার তারা নিজ হাতে নেবে।

> "সমাজ ও প্রকৃতি যে সকল নিয়মে চালিত হয়, যে নিয়ম অনিবার্য ও অবধার্য, প্রজ্ঞান অভিজ্ঞতার সাহায্যে সেই নিয়মের স্বরূপ আমাদের সামনে মেলিয়া ধরে। এ নিয়ম মানুষ গড়ে না, বা এ নিয়ম তাহার নির্দেশে সমাজে আরোপিত হয় নাই।"[১৪]

সুতরাং প্রজ্ঞানের দুর্বার গতিকে রুখবার সাধ্য কোন সরকারের নেই। মানুষ যতই বুদ্ধির বলে সমাজের নিয়মগুলো আয়ত্ত করতে পারে ততই সে এই নিয়ম খাটিয়ে স্বাধীনতার পথে অগ্রসর হয়। বুদ্ধির বিকাশের সঙ্গে সঙ্গে সমাজ প্রভুতন্ত্রকে ছাড়িয়ে নিরাজ মুক্তির দিকে এগিয়ে যায়। সরকারের আসনে বসে প্রজ্ঞান তার আধিপত্য নিয়ে।

> "যে কোন সমাজে মানুষের উপর মানুষের কর্তৃত্ব সেই সমাজের বিচারবুদ্ধির স্তরের বিপরীত অনুপাতে ওঠানামা করে।…ঠিক যেমন ন্যায়ের নিশ্চিত অগ্রগতির সঙ্গে সঙ্গে বলপ্রয়োগ ও প্রতারণার

১৩ কফেসিয়ঁ, ৬১ পৃষ্ঠা।

১৪ ইদে জেনেরাল, ২৮১ পৃষ্ঠা।

অধিকার পিছাইয়া যায় এবং অবশেষে সমাজসাম্যে বিলীন হয়, তেমনি মানুষের খেয়ালের রাজত্ব প্রজ্ঞানের রাজত্বকে পথ ছাড়িয়া দেয়।...মানুষ যেমন ন্যায়ের সন্ধান করে সাম্যে, সমাজ তেমন শৃঙ্খলা খোঁজে নৈরাজ্যে।"[১৫]

সমাজ শিশু অবস্থায় ছিল প্রভুনির্ভর, প্রাপ্ত বয়সে হবে আত্মনির্ভর। সকলের মধ্যে বুদ্ধির বিকাশ হবার পরও কিছু সমাজবিরোধী লোক থাকতে পারে। তাদের শাসন করবে জনমত। আবার চুক্তি দ্বারা পরস্পরের সম্বন্ধ নিয়ন্ত্রিত হবে এবং চুক্তিভঙ্গের অপরাধের জন্যে নিয়ম মত শাস্তি পেতে হবে।

"চুক্তিবদ্ধ হইয়া তুমি স্বাধীন মানুষের সমাজের সভ্য হও। তোমার কিংবা তাহাদের যে কোনো পক্ষে চুক্তির খেলাপ হইলে সে অপরের কাছে দায়ী হইবে এবং এই দায়ের পরিণাম নির্বাসন ও মৃত্যুও হইতে পারে।"[১৬]

রাষ্ট্রবিজ্ঞানের এই লক্ষ্য—প্রভুসমাজের স্থানে নিরাজ সমাজের অবতারণা। সুন্দর একটি সংবিধান রচনা করে রাজশক্তি ও ব্যক্তি-অধিকারের মধ্যে গণ্ডি টেনে দেওয়া, রাষ্ট্রের অঙ্গপ্রত্যঙ্গগুলির মধ্যে রাষ্ট্রকৃত্য ভাগ করে দেওয়া, এ কাজ নয়। রাষ্ট্রবিজ্ঞানের কাজ রাষ্ট্র ও তার সমস্ত উপসর্গকে সমূলে উৎপাটন করা। রাষ্ট্রবিজ্ঞান মুক্তির বিজ্ঞান, শাসনবিজ্ঞান দাসত্বের বিজ্ঞান, তাকে যে নাম দিয়েই ঢাকবার চেষ্টা কর না কেন। "শাসনহীন শৃঙ্খলার মধ্যে সমাজের চরম বিকাশ।"

গডউইন অরণ্যে রোদন করে গিয়েছিলেন, প্রুদঁ বিফল সংগ্রামে শক্তিপাত করে গেলেন। রাষ্ট্রের বিশাল ইমারত থেকে একটি ইটের টুকরাও তিনি খসাতে পারেন নি। কালধর্ম ছিল তাঁর বিপক্ষে। সে যুগের প্রচণ্ড বিপ্লবী উচ্ছ্বাসের সঙ্গে তিনি তাল রাখতে পারেন নি। শ্রেণীসংগ্রাম, জাতিবিদ্রোহ চমকলাগানো রোমাঞ্চকর ঘাত-প্রতিঘাত, এতে তাঁর কোনো নেশা ছিল না। অথচ সে যুগের আশা ভরসা এসবের ভেতর দিয়েই ফুটে উঠেছে। এদিক দিয়ে প্রুদঁর বাস্তব জ্ঞানের অভাব ছিল। "অর্থ নৈতিক দ্বন্দ্ব", যে বইয়ের বিকল্প নাম দিয়েছিলেন তিনি "দারিদ্র্যের দর্শন" তাতে তিনি দারিদ্র্য সমস্যার

১৫ প্রপ্রিয়েতে ? ৫, ২২।
১৬ ইদে জেনেরাল, ৩৪৩ পৃষ্ঠা।

সমাধান করতে চেয়েছিলেন সমাজের ও উৎপাদনের দ্বান্দ্বিক শক্তিগুলির সামঞ্জস্য করে। এই তত্ত্বকথাটিকে তিনি বাস্তব আকার দিতে পারেন নি, আদর্শের অনুগামী প্রত্যক্ষ কর্মপদ্ধতি দিতে পারেন নি। এই দুর্বলতার সুযোগ নিয়ে কার্ল মার্ক্স্ তাঁর পুস্তকের কঠোর সমালোচনা করলেন। প্রুদঁর "দর্শনের দারিদ্র্য" তার অমূল্য তত্ত্ব নিয়ে বিস্মৃতির গর্ভে ডুবে গেল, মার্ক্স্-এর "দারিদ্র্যের দর্শন" তার নিষ্ঠুর শ্লেষের ধারে স্মরণীয় হয়ে রইল।

মার্ক্স্-এর মত প্রুদঁ একান্তভাবে বিশ্বাস করতেন যে ধনিকশ্রেণীর দিন ফুরিয়ে এসেছে। সংখ্যায়, কীর্তিতে, প্রতিভায়, সব দিক দিয়ে এরা ক্ষয়িষ্ণু। এ বিশ্বাস যে কত ভ্রান্ত তা পরবর্তী একশ বছর ধরে প্রমাণিত হয়েছে। বিজ্ঞান ও যন্ত্রশিল্প কী দ্রুতগতিতে বুর্জোয়াদের নেতৃত্বে এগিয়ে চলেছে, এই প্রগতির যারা বাহক তাদের সামনে যে কত সম্ভাবনা, গডউইনের মতো প্রুদঁও ছিলেন এ বিষয়ে অন্ধ। উৎপাদক শ্রেণীর প্রতি দরদে তাঁদের বাস্তব দৃষ্টি আচ্ছন্ন হয়ে গিয়েছিল। সাম্যবাদী ও প্রত্যক্ষবাদী পজিটিভিস্ট্রা ঠিকই বুঝেছিলেন যে বিজ্ঞান ও যন্ত্রশিল্প সমাজকে কেন্দ্রায়িত কর্তৃত্বের আওতায় নিয়ে যাচ্ছে। প্রুদঁর ভরসা ছিল উৎপাদকরা সম্মিলিত হলে বৈজ্ঞানিক প্রণালী আয়ত্ত করতে পারবে। কেমন করে আয়ত্ত করবে, কেমন করে উৎপাদনে বিজ্ঞানকে প্রয়োগ করবে, বলপ্রয়োগ ছাড়া কি উপায়ে মূলধন ও যন্ত্র তাদের হাতে আসবে এ সম্বন্ধে তাঁর কোন কার্যকরী ধারণা ছিল না। শিল্পযুগের উৎপাদনে যে বিপুল মূলধনের প্রয়োজন তা যোগানো বিনিময় ব্যাঙ্ক বা সমবায় ব্যাঙ্কের সাধ্য ছিল না। প্রুদঁর যুগটা ছিল লড়াইয়ের যুগ, লড়াই না করে কোনো পাওনা আদায় হওয়া ছিল অসম্ভব। প্রুদঁ লড়াইকে এড়িয়ে ভাবনার পরিবর্তনের অপেক্ষায় থাকতে চেয়েছিলেন। সঙ্কটের সময়ে বসে থাকলে তলিয়ে যেতে হয়। মধ্য উনিশ শতকের প্রচণ্ড রাষ্ট্রবিপ্লবের ঝাপটায় প্রুদঁও তলিয়ে গেছেন।

গডউইন ও প্রুদঁর মূল্যবিচারে সমাজ ও রাষ্ট্রের মধ্যে দুস্তর ব্যবধান। সমাজ নিষ্পাপ, রাষ্ট্র যত নষ্টের মূল। প্রুদঁ রাষ্ট্র ভেঙে দিয়ে সমাজকে আত্মনির্ভর করতে চেয়েছেন, ঊর্ধ্বতন কাজ চালাবার জন্যে গণভোটে নির্বাচন ও প্রতিনিধিত্বের ব্যবস্থা আনতে চেয়েছেন। বণিক সংঘ যেমন গণতান্ত্রিক প্রথায় ব্যবসায়ের স্বার্থ রক্ষা এবং নিজেদের যৌথ কাজকর্ম চালিয়ে যায়, তেমন রাষ্ট্রকৃত্যও লোকায়ত্ত হয়ে স্বাধীন সংঘশক্তি দ্বারা পরিচালিত হবে, তাতে

সরকারের দুর্নীতি ও নিপীড়ন বন্ধ হবে—এই ছিল তাঁর ধারণা। রাষ্ট্রের এক্তিয়ারের বাইরে এমন স্বশাসিত জনসংঘ সকল দেশে আছে, সর্বত্র জেলায় জেলাসভার নগরে পৌরসভার শাসন অল্পবিস্তর স্বায়ত্ত। সরকারী বিভাগে যে দুর্নীতি, অপচয় ও অত্যাচার চলে এদের মধ্যে তার ব্যতিক্রম দেখা যায় না। এগুলো গণতান্ত্রিক সরকারের ছোট সংস্করণ। যে দেশে যেমন মানুষ সে দেশে তেমন সরকার, তেমন জনসংঘ, তেমন পৌরসভা। কাঠাম বদলালে মানুষ বদলায় না, প্রশাসনের সংস্কার হয় না। গডউইন ও প্রুদঁ উভয়ের বিশ্বাস ছিল যে বুদ্ধির বিকাশ হলে সব দোষ শুধরে যাবে। আঠার শতক ও আদি উনিশ শতক প্রজ্ঞানের যুগ। বুদ্ধির ওপর আদর্শবাদীর অসীম নির্ভরতা যুগধর্মের গুণ। বুদ্ধি দিয়ে যে চরিত্র তৈরী হয় না, স্বার্থ ও অধিকারের চেতনা জন্মালেই যে সহযোগবৃত্তি জেগে ওঠে না, বুদ্ধিসর্বস্ব দার্শনিকের পক্ষে তা বোঝা সম্ভব নয়। গডউইন ও প্রুদঁ আদর্শ দিয়েছেন, পথ দেখাননি, প্রতিমা গড়েছেন তাতে প্রাণসঞ্চার করেননি। তাঁরা বোঝেননি যে মুক্ত শুদ্ধ সমাজগঠনের জন্যে বুদ্ধির অতিরিক্ত আরো কিছু মসলার দরকার।

আদর্শ সমাজবিন্যাস হিসাবে এনার্কি শব্দের প্রয়োগ প্রুদঁর কলমে প্রথম নয়, তাঁর আগে গডউইন এই শব্দ ব্যবহার করে গেছেন। বরং প্রুদঁর এনার্কি একটু ফিকে, গডউইনের মত তিনি আইন ও আইনসভাকে একেবারে খারিজ করতে পারেননি। যে মনমাতানো বুলির জন্যে প্রুদঁ অমর হয়ে আছেন—"সম্পত্তি চোরাই মাল" তাও তাঁর মৌলিক নয়, তার মর্মার্থ পূর্বসূরীদের কাছ থেকে পাওয়া।[১৭] তথাপি নিঃসন্দেহে তিনি আধুনিক নৈরাজ্যবাদের জন্মদাতা। গডউইনের দায় বহন করবার মত দার্শনিক ইংল্যাণ্ড অথবা ইয়োরোপে ছিল না। তিনি তাঁর চিন্তাধারার বিস্তার করবার জন্যে কোনো শিষ্য গড়ে যাননি। প্রুদঁ এমন একজন লোককে দীক্ষিত করে গেলেন যাঁর কথায় এবং কাজে মানুষকে মাতিয়ে তুলবার শক্তি ছিল। ইনি উনিশ শতকের শ্রেষ্ঠ বিপ্লবী বাকুনিন। মুক্ত নিরাজ সমাজ বহুধা বিস্তৃত ছোট ছোট গ্রামসভা ও পৌরসভার সন্নিবেশে গড়ে উঠবে, এই বীজমন্ত্র তিনি গ্রহণ করলেন। প্রুদঁর "বিপ্লবের মূল আদর্শ" থেকে তিনি পাতার পর পাতা তাঁর নিজের প্রচার

১৭ প্রুদঁর আগে ব্রিসো এবং তাঁর আগে এ ধরনের কথা বলে গেছেন নিউ টেস্টামেন্টে সেণ্ট জেম্‌স্ এবং জার্মানীর চাষীযুদ্ধের নেতা মুনৎসার।

পুস্তিকাগুলিতে আহরণ করেছেন। প্রুদঁর আদর্শ তিনি নিয়েছেন, তাঁর নির্ধারিত উপায় তিনি নেননি, শান্তিপূর্ণ নিরামিষ সংগ্রামে তাঁর কোনো বিশ্বাস ছিল না। হেগেলীয় দ্বন্দ্ববাদের পাঠও বাকুনিন পেয়েছিলেন প্রুদঁ ও মার্ক্‌স্ থেকে। বাকুনিনের বন্ধু হারৎজেন তাঁর আত্মকথায় কার্ল ভগ্‌ট্-এর একটি গল্প উদ্ধৃত করেছেন। প্রুদঁ ও বাকুনিন হেগেলের ফেনোমেনলজি নিয়ে আলোচনায় বসেছেন। সন্ধ্যা উত্তীর্ণ হয়ে যায় দেখে ভগ্‌ট্ ক্লান্ত মনে বাড়ি চলে গেলেন। পরদিন সকালে তিনি বাকুনিনের ঘরে এসে দেখেন চিম্‌নীর পোড়া ছাইগুলোর পাশে বসে দুই বন্ধু তাঁদের আলোচনা শেষ করছেন।

হেগেলের দ্বন্দ্ববাদ প্রসঙ্গে মার্ক্‌স্‌ও প্রুদঁর সংস্পর্শে এসেছিলেন ১৮৪৪ সালে পারীতে। আবার এই দ্বন্দ্ববাদ নিয়েই উভয়ের দ্বন্দ্ব শুরু হল। মার্ক্‌স্ বলতেন প্রুদঁ জার্মান জানতেন না তাই হেগেলের তত্ত্ব তিনি হজম করতে পারেননি। প্রুদঁকে তিনি পাতি বুর্জোয়া বলে গালাগালি দিলেন। মার্ক্‌স্-এর সমালোচনার নমুনা :

> "তিনি হইতে চান সমন্বয়, হইয়াছেন বিভ্রান্তির সমাবেশ। তিনি চান বৈজ্ঞানিক হইয়া বুর্জোয়া ও প্রলিতারিয়দের উর্ধ্বে উড়িতে, আসলে তিনি ধন ও শ্রম, অর্থনীতি ও সাম্যবাদ উভয়ের মাঝে অবিরাম দোদুল্যমান একটি পাতি বুর্জোয়া ("দর্শনের দারিদ্র্য")।"

কিন্তু মার্ক্‌স্ স্বীকার না করলেও ঐতিহাসিক প্রুদঁর প্রতি তাঁর দেনার হিসাব ভুলবেন না। যে বই নিয়ে তিনি নিষ্ঠুরভাবে ব্যঙ্গ করেছেন সে বইয়ের তত্ত্ব তিনি বেপরোয়াভাবে ধার করেছেন। অবাধ বাণিজ্যের নামে যে শ্রমিক শোষণ চলেছে, নিজের শ্রমমূল্য লাভ করবার অধিকার যে প্রত্যেকের থাকবে, আর শ্রমমূল্য যে হবে ন্যায্য বিনিময়ের হার এসকল হক কথা মার্ক্‌স্-এর আগে শুনিয়েছেন প্রুদঁ, যা "ক্যাপিট্যাল"এর পাতায় পাতায় বহু তথ্য সম্ভারে বিস্তারিত।

প্রুদঁর মৃত্যুর কিছু আগে পারীর ষাটজন শ্রমিক কর্মী প্রজাতন্ত্রী দল থেকে বেরিয়ে এসে একটা ইস্তাহার প্রচার করে। প্রুদঁ দেখলেন যে শ্রমিকশক্তি এতদিন বুর্জোয়া নেতৃত্বের পিছনে পিছনে চলেছে, এবার তাদের চৈতন্য হয়েছে, এবার দেখা দিয়েছে যথার্থ প্রলিতারিয় নেতৃত্ব। তাঁর শেষ গ্রন্থ "শ্রমিক শ্রেণীর রাষ্ট্রনৈতিক শক্তি" এদের লক্ষ্য করে লেখা। পারীর শ্রমিকদের সিদ্ধান্তকে তিনি 'উনিশ শতকের সবচেয়ে গুরুত্বপূর্ণ ঘটনা' বলে স্বাগত জানালেন।

"শ্রমিক শ্রেণীর মধ্যে বিদগ্ধ মনের অভাব নাই, এবং যথেষ্ট পরিমাণে আছে যাহারা নেতৃত্ব লইতে পারে···যে সব উকিল, সাংবাদিক, লেখক, চক্রান্তকারী ও সুবিধাবাদী এতদিন ইহাদের ভোট লইয়া আসিয়াছে তাহাদের অপেক্ষা ইহারা বিশগুণ যোগ্য এবং জনসাধারণের প্রতিনিধিত্ব করিবার উপযুক্ত।"[১৮]

শ্রমিক আন্দোলনের ওপর প্রুদঁর প্রভাব এই বই থেকে বর্তিয়েছে। শ্রমিক আন্তর্জাতিকের অধিবেশনে ফরাসী শ্রমিক প্রতিনিধিরা সরকারী হস্তক্ষেপ ও প্রলিতারিয় একনায়কত্বের বিরোধিতা করল, বিনা সুদে ধার ও সমশ্রমমূল্যের হারে বিনিময় প্রথার দাবি পেশ করল। বাকুনিনের বহিষ্কারের পর আন্তর্জাতিক থেকে প্রুদঁর ভাবধারাও অপসৃত হল। শতাব্দীর শেষে যখন ফার্নাঁদ পেলুতিয়ে ও জর্জ সরেল শ্রমিকদের নিয়ে সিণ্ডিক্যালিজম-এর মতবাদ খাড়া করলেন এবং সমাজবাদীদের সঙ্গে সংস্রব ত্যাগ করলেন তখন শ্রমিকশ্রেণীকে বুর্জোয়াদের প্রভাব থেকে মুক্ত করবার কাজে তাঁরা প্রুদঁর যুক্তিরই শরণাপন্ন হয়েছিলেন।

## ৭। জার্মানী: ম্যাক্স্ স্টার্নার (১৮০৬-১৮৫৬)

প্রুদঁর সমসময়ে রাইন নদীর অপর পারে হেগেলের আর এক শিষ্য নৈরাজ্যবাদের দিগদর্শন রচনা করেছিলেন। আদিকাল থেকে নৈরাজ্যবাদীদের তথা বামপন্থী হেগেলীয়দের দর্শনের উপজীব্য ছিল মানবতা, সমাজপ্রতীতি। এই হেগেলীয় নৈরাজ্যবাদীর সুর তাদের সঙ্গে মিলল না। একলা পথের যাত্রী এই জাবালি কেবল ঈশ্বর ও রাষ্ট্রকে বাতিল করে ক্ষান্ত হলেন না। যাবতীয় সামাজিক নীতি বিশ্বাস ও মূল্যবোধকে নেতি নেতি করে তিনি উপনীত হলেন এক নির্বিকল্প আত্মসর্বস্বতায়।

১৮০৬ সালের পঁচিশে অক্টোবর ব্যাভেরিয়ার বাইরয়েট শহরে জোহান কাস্পের স্মিট-এর জন্ম হয়। তরুণ বয়সে হেগেলের অন্যান্য ভক্তদের মত তিনিও ধর্ম ও দর্শন নিয়ে মেতে উঠলেন। তখন তিনি বার্লিনের একটি মেয়ে স্কুলের শিক্ষক। ১৮৪৫ সালে তিনি লিখলেন একখানি চমক-লাগানো বই—"ডের আইন্‌টসিগে উন্ট্ জাইন আইগেনটুম," অর্থাৎ অহং ও তার

১৮ কাপাসিতে পলিতিক, ৮৭ পৃষ্ঠা।

নিজস্ব।[১] লেখক আত্মগোপন করলেন ম্যাক্স্ স্টার্নার এই ছদ্মনামে, এই নামেই অতঃপর তিনি পরিচিত হলেন। বইটি বিদগ্ধমহলে বোমার মত ফেটে পড়ল, কিন্তু বেশী কিছু ভাঙাচোরা করতে পারল না; পটকার মত আওয়াজ তুলে ধোঁয়া ছড়িয়ে পুড়ে ছাই হয়ে গেল। শতাব্দীর শেষে যখন নিরাজ চিন্তাধারার আদর বাড়তে লাগল সে সময়ে স্টার্নারের ভক্ত জার্মান কবি জন হেনরী ম্যাকে তাঁর জীবনী লিখলেন ও দর্শনের প্রচার করলেন। স্টার্নারের আরও গুটিকয়েক রচনা আছে, কিন্তু গডউইনের মত তাঁরও পরিচয় একখানি গ্রন্থে। অত্যন্ত অভাব ও দারিদ্র্যের ভেতর তাঁর জীবন কেটেছে। ১৮৫৬ সালে ছাব্বিশে জুন বার্লিনে চরম দুর্দশার মধ্যে তিনি নিজের জীবনের ওপর যবনিকাপাত করেন।

নেপোলিয়নের পতনের পর জার্মানীর রাজ্যগুলি যখন গণতান্ত্রিক ও একতান্ত্রিক রাষ্ট্রীয় আদর্শের মধ্যে দোদুল্যমান তখন হেগেল লিখলেন তাঁর যুগান্তকারী "ফিলসফি অব রাইট" (১৮২০) এবং "ফিলসফি অব হিস্ট্রী" (১৮৩১)। তিনি বললেন রাষ্ট্র এক নির্বিকল্প চিৎসত্তা যাতে বুদ্ধিমান ও নীতিবান ব্যক্তি সমাজের সঙ্গে এক হয়ে যায়। বিশ্বপ্রজ্ঞান মূর্ত হয়েছে রাষ্ট্রে। যে ব্যক্তি বিশ্বপ্রজ্ঞানের অংশী রাষ্ট্রকে মান্য করে সে নিজেরই প্রজ্ঞানশীল সত্তাকে মান্য করে এবং যথার্থ মুক্তির স্বাদ পায়—যে মুক্তির আধার বিশ্ব-প্রজ্ঞান। প্রজ্ঞানের পরম বিকাশ হয়েছে প্রাশিয়ার রাজতন্ত্রে, রাজা ও প্রজা সেখানে এক সমাজলক্ষ্যে একাত্ম হয়েছে—স্বভাব-আনুগত্যে প্রজা হয়েছে স্বাধীন মুক্ত। তর্কের যুক্তিজালে বোনা ন্যায়শাস্ত্রের উর্ননাভ হেগেলের মুক্তি বাস্তব জীবনের আঘাতে ছিন্নভিন্ন হয়ে গেল। ব্যক্তির স্বাধীনতাকে গ্রাস করে এল দানবীয় দুঃশাসন রাষ্ট্র।

হেগেলের দ্বন্দ্ববাদের সততা প্রমাণ করল তাঁর গুরুমারা শিষ্যের দল—বাম হেগেলীয়দের হাতে প্রজ্ঞানবাদের রূপান্তর হল বিপ্লববাদে। হেগেলের অভিধানে মুক্তি প্রজ্ঞানের আধেয়, প্রজ্ঞানের মতই আকাশস্থ বায়ুভূত। এরা শূন্যচারী মুক্তিকে নামিয়ে আনল মাটিতে, সমাজ রাষ্ট্র ধর্ম ইত্যাদি লৌকিক জীবনের সকল ক্ষেত্রে। মানুষ সকল বন্ধন থেকে মুক্ত হবে, অজ্ঞানের বাঁধন ছিঁড়ে সে হবে প্রজ্ঞানশীল। কিন্তু এ মুক্তি একাগ্র রাষ্ট্রানুগত্য দ্বারা লভ্য নয়, এর জন্যে চাই সমাজনিষ্ঠ কর্মপরতা, অন্যায় অসত্যের বিরুদ্ধে বিদ্রোহ।

১ নামটার ঠিক বাংলা হয় না। "ব্যক্তি ও তার স্বত্ব" এমনও তর্জমা করা যায়।

এই দলের চিন্তানায়ক ছিলেন ফয়েরব্যাক, আর প্রধান পাণ্ডা ছিলেন ব্রুনো বাউয়ার। এঁরা জনকয়েক বার্লিনের হিপেল রেস্তরাঁয় এসে আড্ডা জমাতেন—আড্ডার নাম ছিল 'ডি ফ্রাইয়েন' অর্থাৎ 'দি ফ্রী' বা যারা মুক্ত। এখানে মানবাত্মার মুক্তির পথে যত কিছু বাধা সমস্তের তীক্ষ্ণ সমালোচনা হত, চার্চ স্টেট কম্যুনিজম্ ক্যাপিট্যালিজম্ কিছু বাদ যেত না। ইস্কুলের মাস্টার মশায়টি নিয়মিত আড্ডায় হাজিরা দিতেন আর চুপচাপ এক কোণে বসে থাকতেন। তর্ক শুনতে শুনতে তাঁর মাথায় এক দুর্বুদ্ধি এল। তিনি স্থির করলেন এই ছিদ্রান্বেষীদের তত্ত্বে ছিদ্রসন্ধান করবেন, সমালোচকদের ওপর এক সর্বনাশা সমালোচনার মূষল হানবেন। এই মূষলই হল "ডের আইণ্টসিগে"।

'মুক্ত' তাত্ত্বিকরা ধর্ম রাষ্ট্র ও জাতীয়তাকে বাতিল করেছিলেন কারণ এগুলো মিথ্যার মায়াজাল ছড়িয়ে মানুষকে আবদ্ধ করে। এগুলির পরিবর্তে তাঁরা আনলেন সত্য প্রেম ন্যায় মানবতা ইত্যাদি আদর্শ। স্টার্নার বললেন এই গালভরা কথাগুলিও মিথ্যার মায়াজাল, ব্যক্তির ব্যক্তিত্বকে শিকল পরাবার কারসাজি। যারা মানুষের প্রেমে বিগলিত তারাই মানুষের স্বাধীনতা হরণ করে, এ বিষয়ে ধর্মধ্বজী ও মানবতাবাদীর মধ্যে কোন তফাত নেই। স্টার্নারের ব্যাখ্যানে অগস্টিনের ঈশ্বর আর ফয়েরব্যাকের মানুষ উভয়ই সমান মিথ্যা ও স্বাধীন ব্যক্তির সমান শত্রু।

মানুষ মুক্তির পিয়াসী, কিন্তু এমনি পরিহাস যে সে মুক্তির নামে শিকল ছিঁড়বার সঙ্গে সঙ্গে নূতন শিকল বরণ করে। এক স্বর্গ চূর্ণ করে সে আবার গড়ে নূতন স্বর্গ। গ্রীকদের স্বর্গ বিনাশ করেছে ইহুদীরা, ইহুদীদের স্বর্গ খ্রীষ্টানরা, খ্রীষ্টানদের স্বর্গ প্রোটেস্ট্যাণ্টরা। এক স্বর্গ যায় আর এক স্বর্গ আসে।

যে পরমাত্মার অধিষ্ঠান ছিল দেবলোকে সে আজ মরলোকে নেমে এসেছে সত্যি, আজ তার সিংহাসন মানুষের বুকে। আজ সবার উপরে মানুষ সত্য। মানবপ্রেমিকের স্বপ্ন বুঝি এতদিনে সত্য হতে চলেছে—মানুষ নাকি পেয়েছে মুক্তির দিশা।

বর্তমান যুগে মানুষের মুক্তি-আন্দোলন তিনটি স্তরের মধ্য দিয়ে অগ্রসর হয়েছে—প্রথম রাষ্ট্রীয়, দ্বিতীয় সামাজিক, তৃতীয় মানবিক।

রাষ্ট্রীয় আন্দোলন মানুষকে মানুষের শাসন থেকে মুক্তির রাস্তা দেখিয়েছে।

সামন্ততান্ত্রিক প্রভুত্ব, একের ওপর অন্যের অধিকার অন্যের রাজত্বের অবসান করেছে রাষ্ট্রীয় মুক্তি। প্রত্যেক নাগরিক অপরের হাত থেকে স্বাধীন হয়েছে। কিন্তু প্রত্যেকে হয়েছে রাষ্ট্রের দাস। সে এই অর্থে স্বাধীন যে তার ও রাষ্ট্রের অন্তরালে কোন মধ্যস্থ নেই, রাষ্ট্রের সঙ্গে তার সম্বন্ধ প্রত্যক্ষ। একজনের ওপর অন্যজন হুকুম চালাতে পারে না, সকলের ওপর আছে একমাত্র আইনের হুকুম।

> "কিন্তু যদ্যপি সকলে আইনত সমান হইয়াছে তথাপি সকলের স্বত্ব সমান হয় নাই। দরিদ্রের প্রয়োজন ধনীকে, ধনীর প্রয়োজন দরিদ্রকে। দরিদ্রের দরকার ধনীর ধন, ধনীর দরকার দরিদ্রের শ্রম। কেহ কাহাকেও মানুষ হিসাবে চায় না, চায় দাতা হিসাবে,—মালিক বা অধিকারী হিসাবে, তাহার কিছু দিবার আছে বলিয়া। কাজেই যাহার যাহা আছে তাহা দিয়া সে মানুষ। আর এই অধিকারগত বিষয়বস্তুতে মানুষ অসমান।
>
> সুতরাং সামাজিক মুক্তিবাদ সিদ্ধান্ত করে কাহারও কোন বস্তুতে অধিকার থাকিবে না, ঠিক যেমন রাষ্ট্রীয় মুক্তিবাদ বলে কেহ হুকুম চালাইতে পারিবে না। অর্থাৎ ইহাতে যেমন হুকুম করিবার ক্ষমতা বর্তায় কেবল রাষ্ট্রে, উহাতে তেমন বিত্ত ও শ্রমের অধিকারী হয় শুধু সমাজ।"[২]

এই প্রকারে ক্ষমতা ও বিত্ত হয় নৈর্ব্যক্তিক। রাষ্ট্র হয় হুজুর, সমাজ হয় মালিক।

> "সর্বময় প্রভুর নিকট, নির্বিকল্প আদেষ্টার নিকট আমরা সমান হই,—সমান ব্যক্তি অর্থাৎ ব্যক্তিত্বহীন। সকল বিত্তের মালিকের কাছে আমরা সকলে হই ভ্যাগাবণ্ড। এখন একজনের কাছে আর একজন ভ্যাগাবণ্ড, নিঃস্ব। তখন পরস্পরের এই হিসাব চুকিয়া যায়। আমরা সকলে একসঙ্গে নিঃস্ব হইয়া যাই। কম্যুনিষ্ট সমাজে আবদ্ধ হইবার পর আমরা 'একদল ভ্যাগাবণ্ড' বলিয়া নিজেদের অভিহিত করিতে পারি।" (১৫৪)

---

২ ইগো এণ্ড হিস ওন, অনুবাদ এস. টি. বাইংটন ; নিউ ইয়র্ক, ১৯০৭, ১৫৩ পৃষ্ঠা। পরবর্তী পৃষ্ঠানির্দেশ বন্ধনীর মধ্যে দেওয়া হল।

বাকি বৈষম্যটুকু মুছে ফেলে মানুষকে এক ছাঁচে ঢালাই করবার কাজ সমাধা করে মানবিক মুক্তিবাদ। সমাজবাদ সকলকে শ্রমদানে বাধ্য করেছে। সবাইকে খেটে খেতে হবে। কিন্তু অবসরটার কি হবে? সেটা কি যে যার খুশিমত ব্যয় করতে পারবে? নিজের স্বার্থে? মানবপ্রেমিক বলল তা নয়। অবসর নিবেদিত হবে মানবিক লক্ষ্যে। অবসর আরামের জন্যে নয়, পরার্থে উৎসর্গ করবার জন্য।

> "মানবতাবাদী যে বিশ্বসমাজের আশ্বাস দেয় তার সার্বজনীন নিয়ম এই যে কোন ব্যক্তির কোন বৈশিষ্ট্য স্বীকার করা হইবে না। যাহাতে আছে কোন ব্যক্তিগত ছাপ তাহার কোন দাম থাকিবে না। এখানে যাহা কিছু মহত্ত্ব তাহা মানবতায়, যাহা কিছু নিন্দনীয় তাহা ব্যক্তিত্বে। প্রথমটিতে আছে ঈশ্বর, দ্বিতীয়টিতে শয়তান। রাষ্ট্রে যেমন স্বাধীন নাগরিকের মূল্য হারাইয়া গিয়াছে, নিঃস্ব সমাজে যেমন বিত্ত ও শ্রমের মালিকানা ডুবিয়া গিয়াছে, তেমন বিশ্বমানবের সমাজে যাহার যাহা কিছু স্বকীয়তা বিশিষ্টতা তাহা মুছিয়া গিয়া একাকার হইয়া গিয়াছে।...ইচ্ছা সমর্পিত হইয়াছিল রাষ্ট্রে, কিন্তু সমর্পিত হইয়াছিল সমাজে; এখন মত সমর্পিত হইল সাধারণ মানুষে, ব্যক্তিমত ডুবিয়া গেল সর্বগ্রাসী জনমতে।" (১৬৮-৬৯)

এই প্রকারে মুক্তির অভিযাত্রী একের পর এক বন্ধন বরণ করে। অবশেষে তার চারদিক ঘিরে থাকে এক নিশ্ছিদ্র চক্রাকার অবরোধ। মানুষের মুক্তি, জাতির মুক্তি মানে ব্যক্তির দাসত্ব। এথেনীয়রা তাদের স্বাধীনতার স্বর্ণযুগে তাদের শ্রেষ্ঠ চিন্তাবীরকে বিষ খাইয়ে মেরেছিল।[৩] অধীনতার শিকল ছেঁড়া যায়, মুক্তির শিকল ছেঁড়া যায় না।

> "রাষ্ট্রীয় মুক্তির অর্থ রাষ্ট্র মুক্ত, ধর্মীয় মুক্তির অর্থ ধর্ম মুক্ত, বিবেকের মুক্তির অর্থ বিবেক মুক্ত। ইহা দ্বারা বুঝায় না যে আমি রাষ্ট্র ধর্ম ও বিবেক হইতে মুক্ত। ইহার অর্থ আমার মুক্তি নয়, যে সকল শক্তি আমাকে শাসন ও দমন করিতেছে তাহাদের মুক্তি। ইহার অর্থ রাষ্ট্র ধর্ম বিবেক যাহারা আমার প্রভু তাহারা মুক্ত। রাষ্ট্র ধর্ম

---

৩ সক্রেটিস।

ও বিবেক এই প্রভুরা আমাকে দাস বানায়—যাহা তাহাদের মুক্তি তাহা আমার দাসত্ব।" (১৪০-৪১)

আসলে স্বাধীনতার নিজের কোন দাম নেই। নিজের আকাঙ্ক্ষা পূর্ণ করবার কাজে স্বাধীনতাকে খাটাতে পারলে তবেই তার দাম। যে মুক্তিকে কাজে লাগাতে পারে না তার বেলা মুক্তি একটি নিরর্থক অনুমতি। লোকে মুক্তি চায় নিজের জন্য, কখন বা সে স্বেচ্ছায় বন্ধনও বরণ করে। প্রেমিক ভালবাসার বন্ধনে বন্দী হয় তার প্রেমকে চরিতার্থ করবার জন্যে। মুক্তি বন্ধন উভয় কামনার উৎস যখন আমি স্বয়ং, তখন মুক্তিকে ছেড়ে আমার অহমিকার শরণ নিই না কেন?

"মুক্তির বাণী তোমাদিগকে শিখায় স্বাধীন হও, সকল বোঝা ঝাড়িয়া ফেলিয়া মুক্ত হও। ইহা শিখায় না তুমি কে। মুক্ত! মুক্ত! এই আহ্বানবাণী শুনিয়া তুমি ব্যাকুল হইয়া ছুটিয়া চলিয়াছ আর স্বাধিকার হইতে মুক্ত হইতেছ, নিজ সত্তাকে বিসর্জন দিতেছ। আর আত্মবাদ তোমাকে ডাক দিতেছে নিজের কাছে, বলিতেছে 'আপনাতে ফিরিয়া এস।' মুক্তির দৌলতে তুমি অনেক কিছু হইতে মুক্ত হও আর এক নূতন পীড়ন তোমার উপর চাপিয়া বসে। · আপন মানুষ আজন্ম মুক্ত, তার শুরু হইতেই মুক্তি। আর মুক্ত মানুষ হইল স্বপ্নাবিষ্ট সম্মোহিত উৎসাহী যে মুক্তি খুঁজিয়া ফেরে।" (২১৫)

মুক্তি হাত পেতে পাওয়া যায় না, জোর করে নিতে হয়। তাহলেই মুক্তিকে নিজের কাজে লাগানো যায়। তখন মুক্ত মানুষ হয় আপন মানুষ—স্বপ্রতিষ্ঠ। জনমুক্তি একটা ফাঁকা কথা কারণ জনতার কোন জোর নেই। নীরো ও নেপোলিয়নের মত অহঙ্কারীর এক ফুৎকারে জনমুক্তি উড়ে যায়।

"মুক্তি পাওয়া মানুষ মুক্ত দাস বৈ কিছু নহে—একটা ছাড়া কুকুর যেমন শিকল টানিয়া টানিয়া চলে সেই প্রকার। সে স্বাধীনতার পোশাক পরা বন্দী, ঠিক যেন সিংহচর্মাবৃত গর্দভ।" (২২০)

ধর্মীয় শাসন থেকে মুক্ত হয়ে মানুষ নৈতিক শাসনের আওতায় এসেছে। নাস্তিক প্রুধঁও এক চিরন্তন নৈতিক নিয়মের সন্ধানে হাতড়ে ফিরেছেন। ঈশ্বরের পবিত্র আসনে বসেছে সততা। ধর্মধ্বজী ও নীতিবাগীশ উভয়ে সমান উন্মাদ। একবিবাহ, অখণ্ড পরিবার, সন্তানবাৎসল্য অতি পবিত্র

প্রথা, আর ভ্রাতাভগ্নীর সঙ্গম পাশবিক, 'অবিবাহিতদের যৌনমিলন ব্যভিচার! যৌন দমন পরম ধর্ম! দেহের কামনাকে উপবাসী রেখে সতীত্ব জাহির করায় কি বা মহিমা! 'এক হাজার শুচিশুদ্ধা শুষ্কা কুমারীর চেয়ে একটি লাস্যময়ী রমণীকে কে না পছন্দ করে?' (৮০)

পুরাকালে মানুষের ওপর কর্তৃত্ব করত মানুষ, এখন করে নীতি ও বিশ্বাস। এ কর্তৃত্ব আরো কড়া। আগে ছিল রাজার প্রতি ভয়ভক্তি, এখন এসেছে রাষ্ট্রের প্রতি আনুগত্য। অত্যাচারী রাজার বিরুদ্ধে বিদ্রোহ হয়েছে, কিন্তু রাষ্ট্র ও আইনের বনিয়াদকে কেউ ভাঙতে যায় না। পিতামাতার শাসন থেকে সন্তান মুক্ত হতে চেয়েছে, পিতামাতার প্রতি কর্তব্যবোধ থেকে মুক্ত হতে সাহস করে না। নিয়ম ও প্রথাকে ভাঙা সহজ, নীতি ও সংস্কারকে ভাঙা সহজ নয়—আর এরাই নিয়ম ও প্রথার প্রাণ।

খ্রীষ্টান ধর্মে ঈশ্বরের সাম্রাজ্যের জিম্মাদার ছিল চার্চ। রিফর্মেশনের পর এর জিম্মাদার হয়েছে ব্যক্তির বিবেক। সকল পীড়নের চেয়ে কঠোর বিবেকের পীড়ন। আর একে কেউ অমান্য করতে সাহস পায়নি।

> "প্রোটেস্ট্যাণ্টবাদ মানুষের উপর আনিয়াছে গোয়েন্দা পুলিসের শাসন। 'বিবেক' নামক গোয়েন্দা মনের যাবতীয় গতিবিধির উপর আড়ি পাতিয়া আছে। সকল চিন্তা ও কাজ বিবেকের এখ্‌তিয়ারে অর্থাৎ পুলিসি হেফাজতে। যে মানুষকে ছিঁড়িয়া স্বাভাবিক প্রবৃত্তি ও বিবেকে দুই টুকরা করিতে পারিয়াছে সেই হইল প্রোটেস্ট্যাণ্ট।" (১১৫)

অথচ বিবেকের শাসনে পদে পদে অসঙ্গতি। খুন ও চুরি দূষণীয়। কিন্তু যে পরহিতে খুন ও চুরি করে লোকে তাকে ধিক্কার দেয় না। অথচ রাষ্ট্রের হাত থেকে তার নিস্তার নেই। সেখানে অন্যায় কাজ মানে বেআইনী কাজ আর ন্যায় মানে আনুগত্য। কাজেই দেখা যায় বদমাস লোকের মন্ত্রী হতে বাধা নেই আর সাধু ব্যক্তি সংবিধানের নিন্দা করলে তাকে জেল খাটতে হয়।

> "আমি ভালোমন্দের তফাৎ বুঝি না। কাকে বলে ভাল, কাকে বলে মন্দ? আমার ভাবনা আমাকে লইয়া, আর আমি ভালও নই, মন্দও নই। আমার কাছে কোনটারই অর্থ নাই।" (৬)

নীতিশাস্ত্রের বিধান—'মিথ্যা কথা বলিতে নাই।' স্বার্থবুদ্ধিও তাই বলে

কারণ মিথ্যাবাদী সকলের বিশ্বাস হারিয়ে ফেলে, সে সত্যি কথা বললেও তাকে কেউ বিশ্বাস করে না। কাজেই নীতিহীন স্বার্থপর লোকও সাধারণত সত্য কথাই বলে। তা বলে সে যখন গুপ্তচর হয়ে শত্রুর শিবিরে ঢুকবে তখনও কি সে সত্যি কথা বলবে? অতএব কথা সত্য-মিথ্যার ধার ধারে না, ধার ধারে কথার মালিকের। যে সত্যের ভক্ত, সে নিজের শত্রু, তার মিথ্যা কথা বলবার মুরোদ নেই। কার্যত দেখা যায় সত্যের প্রতি অন্ধ ভক্তি কারও বড় একটা নেই, সকলেই আধা ভক্ত। তাই সাধারণভাবে মিথ্যা বলা আর শপথ নিয়ে মিথ্যা বলা দুয়ে গুরুতর পার্থক্য। সাধারণ মিথ্যা কথা ক্ষমা করা যায়, শপথের অবমাননা ক্ষমার অযোগ্য! শত্রু যদি গুপ্তচরকে ধরে শপথ নিতে বাধ্য করে তাহলে সে কি সব ফাঁস করে দেবে? সে কি শত্রুকে ধাপ্পা দেবে, না কাপুরুষের মত সত্যি কথা বলে প্রাণ দেবে?

নীতিশাস্ত্রের আর এক বিধান—'সবাইকে ভালবাসিবে'—পিতামাতাকে, দেশকে, স্বজাতিকে ও মানুষকে। ভালবাসতে হবে হুকুম মেনে। ভালবাসা পাত্রের পাওনা এবং বাসতে আমি বাধ্য। এ ভালবাসা তো আমার নয়, আমি দিই না, পাত্র আমার কাছ থেকে ভালবাসার খাজনা আদায় করে নেয়। আমি যাকে ভালবাসতে পারি না আমার ভালবাসা পাবার অধিকার তার কেমন করে আসতে পারে? একজনকে ভালবেসে তার সুখের জন্যে আমি সর্বস্ব ত্যাগ করতে পারি—সেও তো আমার সুখের জন্যে। সব দিয়ে মন ভরে যায়, প্রেমের এই আত্মনিবেদনেই আত্মতৃপ্তি। সর্বস্ব দিয়েও যা নিজস্ব তা থাকে। প্রেমিক যখন নিজেকে ভুলে যায় তখন সে বিকারগ্রস্ত। মানুষকে যে আমি ভালবাসি, সে ভালবেসে সুখ পাই বলে, নিঃস্বার্থভাবে কিংবা নীতির শাসন মেনে নয়।

> "যখন আমি নিজের স্বার্থ বুঝিয়া আত্মসচেতন হইয়া ভালবাসি, যখন আমি কর্তা পাত্র কর্ম, আমার ভালবাসার বিষয়—তখনই আমার ভালবাসা আমার নিজস্ব হয়। আমার বিষয়ের কাছে আমি কিছু ধারি না, ইহার প্রতি আমার কোন কর্তব্য নাই; ঠিক যেমন আমার চোখের প্রতি আমার কোন কর্তব্য নাই। তাহা সত্ত্বেও আমি যে খুব সাবধানে ইহাকে রক্ষা করি সে আমার নিজের জন্য।" (৩৯০)

সত্যের জন্যে কেন প্রাণ দেব? ন্যায়ের জন্যে কেন সব বিসর্জন দেব?

কেন তামিল করব ভালবাসার হুকুম? 'সত্য ন্যায় ও ভালবাসার জন্যে আমি, না আমার জন্যে সত্য ন্যায় ও ভালবাসা? আমার চেয়ে বেশী দাম আমি কাকেও দিই না।

> "দৈব বস্তু দেবতার এখ্‌তিয়ার, মানবিক জিনিস মানুষের এখ্‌তিয়ার। আমার মাথাব্যথা দৈব কিংবা মানবিক বিষয় লইয়া নয়, আমার মাথাব্যথা অতি সহজ সরল আমাকে লইয়া। এবং এই আমি একটি সাধারণ সত্তা নই। আমি সকল হইতে স্বতন্ত্র—যাহা আমার তাহাও স্বতন্ত্র।" (৬)

শুধু নীতিশাস্ত্র নয়, পণ্ডিতরা চিন্তাভাবনাকেও ব্যক্তি থেকে বিচ্ছিন্ন করেছেন। দার্শনিক দেকার্ত বলেছেন—'আমি ভাবি তাই আমি আছি।' আমার ভাবনায় আমার অস্তিত্ব। আমি কেবল ভাবুক মন—আমার দেহটা কিছু নয়। প্রকৃতির বেলাও তাই। সেখানেও এক শাশ্বত নিয়ম বা প্রজ্ঞান পরম সত্তা। ভাবনার জন্ম হয়েছিল ব্যক্তি ও তার বস্তুবোধ থেকে, এখন ভাবনাই হল আধার, ব্যক্তি ও বস্তু হল আধেয়। হেগেলের দর্শনে পরম প্রজ্ঞান স্বৈরশাসনের শিখরে আরোহণ করিল, চিৎশক্তি হল সর্বগ্রাসী, ঐশ্বরিক ভাবনায় বিলীন হল ব্যক্তি ও বস্তু।

কি তাজ্জব কথা! সাধারণ মানুষের কাছে কিন্তু নির্বোধ দৈনন্দিন ঘটনা ও আচরণগুলি অতিমাত্রায় বাস্তব।

> "ঠিক এই জন্য তাহাকে দার্শনিক বলা চলে না, যাহার চক্ষু পার্থিব বস্তুর প্রতি সদা উন্মুক্ত, যাহার দৃষ্টি অবাধ পরিচ্ছন্ন, দুনিয়া সম্বন্ধে যাহার বিচার অভ্রান্ত, যে দুনিয়াকে দুনিয়া বলিয়াই, বিষয়কে বিষয় বলিয়াই জানে, এক কথায় যে সব জিনিসকে দেখে নেহাৎ গদ্যময় ভাবে। দার্শনিক বলা যায় তাহাকে যে পৃথিবীতে দেখে ও দেখায় স্বর্গ, লৌকিকে অলৌকিক, ভৌতিকে দৈব। প্রথম জনের আছে কেবল ইতর চেতনা, আর যে দৈবকে জানে এবং দৈবের কথা বলিতে পারে তাহার চেতনা বৈজ্ঞানিক। এই কারণে বেকনকে দার্শনিক জগত হইতে বহিষ্কার করা হইয়াছিল।" (১১১)

দার্শনিকরা বস্তুজগতকে উল্‌টিয়ে করেছে ভাবজগত। হৃদয়ের ভাব প্রেম, হৃদয়ে প্রেম থাকুক আর না থাকুক। চিন্তার ভাব সত্য, তা চিন্তা যতই কেন না বিভ্রান্ত হোক।

সম্প্রতি অচল চিন্তা ও সচল চিন্তার মধ্যে তফাত বের করার রেওয়াজ হয়েছে। আসলে তফাত কিছু নেই। উভয়েই সত্যের পূজারী। স্থির বোদ্ধা সত্যকে আঁকড়ে থাকে, অস্থির সন্ধানী সত্যের দ্বারা অনুপ্রাণিত হয়ে তাকে আঁকড়ে ধরতে চায়। সত্য মাত্রই স্থাণু। সত্যার্থীর সচল চিন্তা এই অচলায়তনে বন্দী হবার জন্যে ছুটে চলেছে। সে মনে করে তার চিন্তা সকল সংস্কারের বন্ধন থেকে মুক্ত, বিশুদ্ধ বুদ্ধিচারী। যদি থাকে কারও এমন মুক্ত বুদ্ধিসর্বস্ব চিন্তা তা হলে সে চিন্তার দাস। আমি চিন্তার নই, চিন্তা আমার। চিন্তা ব্যক্তির কর্ম। আমি ভাবনায় ডুবে থাকতে পারি, নির্ভাবনায় বসে থাকতেও পারি। একে মুক্ত চিন্তা বলে না, বলে আমার চিন্তা। ভাবনার আরম্ভ চিন্তাকে নিয়ে নয়, আমাকে নিয়ে, এর লক্ষ্যও চিন্তা নয়, লক্ষ্য আমি, আমার খেয়াল, খুশি। চিন্তা আমার কাজ, আমার অধীন—যা আমি পেতে চাই তা আমি চিন্তা করি।

> "আলাদা করিয়া দেখিতে গেলে সকল সত্যই মৃত, শব। যে হিসাবে আমার ফুসফুস জীবিত সে হিসাবে সত্য জীবিত। ফুসফুসের জীবন নিরূপিত হয় আমার জীবনীশক্তি দিয়া, তেমন সত্যেরও। সত্য সব্জি ও আগাছার মত বস্তু, সব্জি না আগাছা সে বিচার আমার।··· সত্যের সেবা করা আদৌ আমার ইচ্ছা নয়। আমার কাছে সত্য শুধু আমার ভাবুক মস্তিষ্কের খাদ্য, যেমন আমার পাকস্থলীর খাদ্য আলু অথবা আমার সামাজিক হৃদয়ের খাদ্য এক বন্ধু।" (৪৭৩)

ফরাসী বিপ্লবের আগে মানুষ ছিল গোষ্ঠীর প্রজা। অভিজাত, যাজক, কারিগর ইত্যাদি সকলে ছিল যে যার গোষ্ঠীর অধীন, রাষ্ট্রের সঙ্গে ব্যক্তির সম্পর্ক ছিল গোষ্ঠীর মারফত। গোষ্ঠীগুলি মর্যাদা অনুসারে প্রথম দ্বিতীয় ও তৃতীয় তিন শ্রেণীতে বিভক্ত ছিল। বিপ্লবের পর তৃতীয় শ্রেণী প্রথম ও দ্বিতীয় শ্রেণীর কৌলীন্য নষ্ট করে দিল, সব মিলে হল এক জাতি, জাতির নির্বিকল্প প্রভু হল জাতীয় রাষ্ট্র। গোষ্ঠীর মধ্যস্থতা রইল না, ব্যক্তি হল রাষ্ট্রের নাগরিক। তার কোন বৈশিষ্ট্য থাকল না, তার ব্যক্তিত্ব ডুবে গেল রাষ্ট্রের সার্বিকতায়। সকলের সমান অধিকার—তার মানে কারও স্বাতন্ত্র্য নেই। সকলে রাষ্ট্রের বশংবদ। তফাত এই যে আগে সে ছিল ব্যক্তির তাঁবেদার, এখন সে হয়েছে আইনের তাঁবেদার। ব্যক্তি মুক্ত হল না, মুক্ত হল নাগরিক, মানবজাতির অন্যতম একজন মানব।

যতক্ষণ আইন আছে ততক্ষণ রাষ্ট্র আছে আইন না থাকলে রাষ্ট্রও নেই। আর লোকে মানলেই আইন আছে, না মানলে নেই। যার নিজের স্বাধীন ইচ্ছা আছে সে রাষ্ট্রের অভিপ্রায় আইনের তোয়াক্কা করে না। সুতরাং রাষ্ট্রের সর্বদা সজাগ দৃষ্টি যাতে কারও কোন স্বাধীন ইচ্ছা না থাকে। কোথাও তিলমাত্র স্বাধীন চিন্তার বা ইচ্ছার আভাস পেলে সে খড়্গহস্ত। উদারনীতি ও সহনশীলতা রাষ্ট্রের স্বভাববিরুদ্ধ।

> "রাষ্ট্র মাত্রই স্বৈরাচারী—তা শাসক একজন অনেকে কিংবা সকলে যাই হোক না কেন। একে অন্যের উপর স্বেচ্ছাচার চালায়। যখন জনপরিষদের অভিপ্রায় ব্যক্ত হইয়া আইনের রূপ নেয় এবং সেই আইন ব্যক্তির উপর প্রযুক্ত হয়, ব্যক্তি সেই আইন মানিতে বাধ্য হয়, তখনও তাহা একের উপর অপরের স্বেচ্ছাচার হইয়া দাঁড়ায়। যদি এমনও ধরা যায় যে প্রত্যেক ব্যক্তি একই ইচ্ছা ব্যক্ত করিয়াছে এবং এক সম্মিলিত অভিপ্রায় আইনে মূর্তি পাইয়াছে তাহা হইলেও ব্যাপারটা একই রকম দাঁড়ায়। ইহাতে আমি কি আজ গতকালের ইচ্ছা দ্বারা আবদ্ধ হই না? আমার ইচ্ছা জমিয়া স্থির হইয়া যাইবে। আমার এক মুহূর্তের অভীপ্সা, যাহা আমার সৃষ্টি, সে হইবে আমার আদেষ্টা।...আমি যদি গতকাল নির্বোধ হইয়া থাকি তবে সারা জীবন আমাকে তাহাই থাকিতে হইবে।" (২৫৬-৫৭)

কোন সার্বজনীন আদর্শের দোহাই দিয়ে ব্যক্তিকে দমন করা, বশ করা, পোষ মানানো, এ ছাড়া রাষ্ট্রের আর কোন লক্ষ্য নেই। তার পরমত সহিষ্ণুতা শুধু ততক্ষণ যতক্ষণ পরমত তার পক্ষে নিরাপদ। পৃথিবীর ইতিহাস প্রমাণ করে যে মানুষের ওপর কোন বন্ধন টিকে থাকে না, বাঁধন ছেঁড়া উচ্ছৃঙ্খল তার স্বভাব। তবুও মানুষ বারবার উদ্ভাবন করে নূতন বন্ধন, মনে করে একটি মুক্ত সংবিধান বা গণতান্ত্রিক কাঠাম গ্রহণ করে সে ঠিক বন্ধনটিকে বরণ করেছে। আদর্শবাদীর মস্ত বড় আশা প্রজাতন্ত্রে কোন সরকারী শাসন থাকবে না, থাকবে কেবল কার্যকরী ক্ষমতা যা জনতার হাত থেকে পাওয়া এবং জনতার অধীন। হায় অন্ধ বিশ্বাস! জনতার ভিতর থেকে উদ্ভূত হলেই কি ক্ষমতা জনতার বশীভূত থাকে? মায়ের নাড়িছেঁড়া শিশু ভূমিষ্ঠ হবার পরও কি থাকে মায়ের জিনিস?

মানুষ ঐক্যবদ্ধ হয়ে রাষ্ট্র গড়েনি। রাষ্ট্র আছে আপনার জোরে। সে চায় আমি তার নৈতিক শাসন মানবো, অপরের প্রতি আমার কর্তব্য সে স্থির করে দেবে। সে সমাজের অভিভাবক, সমাজকে আমি কি দেব না দেব সে বিচার তার।

> "আমি আত্মম্ভরি, আমার অন্তরে মানবসমাজের হিত চিন্তা নাই। আমি ইহার জন্য কোন ত্যাগস্বীকার করি না, বরং ইহাকে আমার কাজে লাগাই। আর ইহাকে কাজে লাগাইতে হইলে নিজের খুশিমত গড়িয়া লই, আমার বিষয়ে পরিণত করি। অর্থাৎ ইহাকে আমি ধ্বংস করিয়া ইহার জায়গায় একটি আত্মপরদের সম্মিলন গঠন করি।" ( ২৩৪ )

এ কাজ অসম্ভব নয়। যদি আমি কোন দায় গ্রহণ না করি, কোন আইন স্বীকার না করি, কোন বন্ধনে আত্মসমর্পণ না করি, তা হলে কোথায় থাকবে রাষ্ট্র, কোথায় থাকবে সমাজ? আমি অপরাধী হব। আইন ও অপরাধের দ্বন্দ্ব চিরন্তন। রাষ্ট্রের জবরদস্তির নাম আইন, ব্যক্তির জবরদস্তির নাম অপরাধ। রাষ্ট্রের জবরদস্তিকে উৎখাত করতে হলে অপরাধ ছাড়া গত্যন্তর নেই।

তুমি যখন বল আমি দোষী তখন ধরে নাও তোমার দোষগুণের বিচার নিয়ে আমাকে চলতে হবে। অর্থাৎ সকলের হবে এক লক্ষ্য, এক নৈতিক মান। কোন লক্ষ্য ও মানকে অভ্রান্ত পবিত্র বলে ধরে নিলেই তবে তার ব্যতিক্রম হয় অপরাধ, আর আমি কোন কিছুকে অভ্রান্ত পবিত্র বলে মনে করি না। একজনের বিরুদ্ধে আর একজন বিপক্ষ হতে পারে, অপরাধী নয়। ভাবনা জরাগ্রস্ত হলে আসে অপরাধের ধারণা। মানুষের ভাবনা স্থবির হয়ে গুটিকয়েক অনড় সত্যের অচলায়তনে বসে অপরাধ নিয়ে মাথা ঘামায়।

> "চার্চের ছিল মারাত্মক পাপ, রাষ্ট্রের আছে প্রাণান্তক অপরাধ। চার্চের ছিল ধর্মদ্রোহী, রাষ্ট্রের আছে দেশদ্রোহী। চার্চের ছিল প্রায়শ্চিত্ত, রাষ্ট্রের আছে শাস্তি। এক কথায় ওখানে পাপ এখানে অপরাধ, ওখানে পাপী এখানে অপরাধী। চার্চের পবিত্রতার মত রাষ্ট্রের পবিত্রতারও কি অবসান হবে না?" ( ৩১৫ )

হেগেলের দর্শনে সমাজ জৈবধর্মী। তার দেহ আছে, প্রাণ আছে, চিন্তা-ভাবনা আছে। সমাজের ভাবনা যুগমানস, তা থেকে উত্থিত হয় ব্যক্তির ভাবনা। সমাজচেতনার পরিবেশে লালিত হয় ব্যক্তির চেতনা। বাম

হেগেলীয়রা এ তত্ত্ব অস্বীকার করেনি। কিন্তু কোথায় এ সমাজদেহ আর কোথায়ই বা সমাজচেতনা? আমার নিজের মাথায় ছাড়া আমি তো আর কোথাও কোন চেতনা খুঁজে পাই না। এর ওর তার একটি করে দেহ আছে, ভাবনা আছে, সব মিলে আছে এক গোছা দেহ আর অজস্র ভাবনা, সমাজদেহ ও সমাজমানসের হদিস কোথাও মেলে না। সমাজ জিনিসটাই একটা ধোঁয়াটে কল্পনা যা ব্যক্তিকে আচ্ছন্ন করে রেখেছে।

> "বর,ভয়দাতা এই সমাজ আর এক ভৌতিক মায়া, এক নূতন প্রভু, নূতন 'পরম সত্তা', যাহা আমাদিগকে দিয়া দাসত্ব করাইতেছে, আমাদের আনুগত্য লইতেছে।" (১৬২)

সমাজ আমাকে কিছু দেয় না, দিতে পারে না। সমাজ আছে আমার কাজ আদায়ের জন্যে, আমার স্বার্থসিদ্ধির জন্যে। আমার যা কিছু বলিদান তা সমাজের কাছে নয়, আমার কাছে, আমার জন্যে। সমাজবাদীরা সমাজকে মনে করে পবিত্র। ধর্মান্ধদের ন্যায় এরাও অন্ধ বিশ্বাসের দাস।

মানবতাবাদীরা রাষ্ট্র ও সমাজের গণ্ডি বাড়িয়ে দিয়ে করেছে মানবজাতি। এতে ব্যক্তির দাসত্ব আরো কঠোর হয়েছে। রাজনৈতিক ধুরন্ধরদের চেয়ে বিশ্ব প্রেমিকদের শাসন একটুও শিথিল নয়।

ফয়েরব্যাক বলছেন 'মানুষের কাছে মানুষই পরম সত্তা'। আর ব্রুনো বাউয়ারের বচন 'মানুষ সদ্য আবিষ্কৃত হইয়াছে।' এই পরম আবিষ্কারটি কি? না—ঐশ্বরিক মানুষ। ধর্মশাস্ত্র বলেছিল ঈশ্বর মানবরূপে অবতীর্ণ হয়েছেন। ফয়েরব্যাক বলছেন মানব ঈশ্বরত্বে উত্তীর্ণ হয়েছে, মানুষ ঐশ্বরিক গুণ, ঐশ্বর্য অর্জন করেছে। আগে বলা হত ঈশ্বর প্রেম, এখন বলা হল প্রেম ঐশ্বরিক। অর্থ এক, শুধু শব্দের হেরফের।

ফয়েরব্যাক যখন বলেন মানুষের সত্তা দৈব, ঐশ্বরিক, তখন তিনি মানুষকে সত্তা ও অসত্তায়, সার ও অসারে ভাগ করেন। আমি যতটুকু রক্তমাংসের মানুষ ততটুকু আমি অসার। তা থেকে আমার সারবস্তু দৈবসত্তা বিচ্ছিন্ন।

> "আমি ঈশ্বর নই মানবও নই, পরম সত্তা নই আমার সত্তাও নই। সুতরাং এই সত্তাকে আমি নিজের ভিতরেই দেখি আর বাহিরেই দেখি তাহাতে কিছু আসে যায় না।... ফয়েরব্যাক যদি এভাবে সত্তার স্বর্গীয় ঘরবাড়িগুলি ভাঙিতে থাকেন আর তাহাদের তল্পিতল্পা

সহ আমাদের ঘাড়ের উপর চালান দেন তবে এই ভঙ্গুর দেহগুলি যে ভিড়ের চাপে মারা পড়িবে।" ৪১-৪২)

বস্তুতান্ত্রিক দার্শনিকদের হাতে আজ ঈশ্বর ধরাশায়ী হয়েছে, কিন্তু মানুষ উঠেছে আকাশে, আরম্ভ হয়েছে মানব-পূজন।

"আমাদের বহির্ভূত স্বর্গলোককে অপসারণ করিয়া বিপ্লবযুগের প্রজ্ঞানীরা তাহাদের কাজ সমাধা করিয়াছে। কিন্তু আমাদের অন্তর্গত পরলোক এক নূতন স্বর্গ হইয়া দাঁড়াইয়াছে। আবার স্বর্গ ভাঙিবার ডাক আসিতেছে। ঈশ্বরকে জায়গা ছাড়িয়া দিতে হইয়াছে, কিন্তু আমাদের কাছে নয়—মানুষের, মানবতার কাছে।" ২০২)

ব্যক্তি থেকে তার কয়েকটি স্বভাব ও গুণকে বিচ্ছিন্ন করে তাকে সংজ্ঞা দেওয়া হয় মানুষ। মানবতাবাদী আমাকে দেখে না, দেখে আমার কয়েকটি গুণকে ও ভাবকে। খ্রীষ্টানদের মত সেও দেহধারী জীবন্ত মানুষকে অবজ্ঞা করে। খ্রীষ্টান আমাকে বাদ দিয়ে দেখে আমার আত্মা, সে আমাকে বাদ দিয়ে দেখে আমার মানবতা।

"মানবতার ধর্ম খ্রীষ্টান ধর্মের সর্বশেষ রূপান্তর। মানবতাবাদ এক ধর্ম, কারণ ইহা আমার সত্তাকে আমা হইতে পৃথক করিয়া আমার উপরে বসায়। অপর ধর্ম যেমন ঈশ্বর বা ঈশ্বরের বিগ্রহকে আকাশে উঠায় ইহা মানুষকে তেমন মহা উচ্চে স্থাপন করে, যাহা আমার গুণ ও ভাব তাহাকে বিচ্ছিন্ন করিয়া সত্তা নাম দিয়া আমার বিরুদ্ধে দাঁড় করায়।…মানবতাবাদ বিশ্বাসে ধর্ম, কাজেও ধর্ম। কারণ, ধার্মিকদের মত ইহাও পরম সত্তা মানুষের নামে গোঁড়ামির আকাঙ্ক্ষী। ইহা বলে 'মানবতার বিশ্বাস একদিন তাহার জ্বলন্ত আবেগ লইয়া দেখা দিবে, যে আবেগকে দমন করিবার সাধ্য কাহারও হইবে না'।"[৪] (২২৯)

এই হল মানুষ, আমাদের সত্তা, আমাদের প্রভু পরম ও পবিত্র।

"মানুষ হইল শেষ অশুভ প্রেতাত্মা, আমাদের সর্বাপেক্ষা ঘনিষ্ঠ, তাই সর্বাপেক্ষা ছলনাময়, ভদ্রবেশধারী পরম ধূর্ত মিথ্যুক, মিথ্যাবাদের জন্মদাতা পিতা।" (২৪০)

৪ ব্রুনো বাউয়ারের জুডেনফ্রাজ, ৬১ পৃষ্ঠা।

পুরাকালে ঐশ্বরিক বিচার ছিল মানুষের বিচারের ওপরে, এখন মানুষের বিচার এসেছে ব্যক্তির বিচারের ওপরে। মানবিক বিচার বিদ্যা, ব্যক্তির বিচার অবিদ্যা। অথচ এই অবিদ্যাই বাস্তব, কারণ তুমি আমি বাস্তব, তোমার আমার বিচারবুদ্ধিই বাস্তব। এর বাইরে কিছু নেই, কোন বিচারবুদ্ধিও নেই।

কে ভাঙবে এই মায়াপুরী, আত্মার সাম্রাজ্য? তুমি, আমি, অহঙ্কারী ব্যক্তি।

> "বেদী ঘিরিয়া গির্জার খিলান উঠিয়াছে, ইহার প্রাচীর ক্রমশ বাহির দিকে বিস্তারমান। প্রাচীর ঘিরিয়া আছে পূত বিগ্রহকে। তুমি উহার কাছে যাইতে পারিবে না, উহাকে ছুঁইতে পারিবে না। ক্ষুধার পীড়নে চিৎকার করিয়া তুমি সামান্য একটু অশুচি কণার জন্য প্রাচীরের চারিধারে ছুটিয়া বেড়াইতেছ আর তোমার পরিক্রমা ক্রমে ক্রমে বিস্তৃত হইতেছে। অবিলম্বে গির্জার দেওয়াল সারা পৃথিবীকে গ্রাস করিবে আর তুমি বিতাড়িত হইবে শেষ প্রান্তে। আর একপদ অগ্রসর হইলেই পবিত্র গির্জার জয়, আর তোমার রসাতলে পতন। সুতরাং সময় থাকিতে সাহসে ভর করিয়া লম্ফ দাও, প্রাচীর ডিঙাইয়া বেদীমূলে হানা দাও। যদি শুষ্ক কদন্নের আশা ছাড়িয়া দিয়া নৈবেদ্যের পরমান্ন গ্রাস করিতে পার, তাহা হইলে সকল পবিত্র বস্তু তোমার হইবে। ঐ যজ্ঞের হবি পান করিয়া হজম কর তবেই তুমি ঐ পুণ্যগ্রহ হইতে মুক্ত হইবে।" (১২৬-২৭)

তবে কি সামাজিক জীবন বলে কিছু থাকবে না? প্রেম সখ্য সৌভ্রাত্র সব লোপ পাবে? কখনই না। আমি অন্যকে চাই, তাই খুঁজবো বন্ধু, সহচর, সখা। আমি নির্বিকল্প মানুষকে চাই না, চাই ব্যক্তিকে,—একে ওকে তাকে, আমার নিজের দরকারে, আমার কাজ হাসিল করতে।

> "আমি দেখিতে পাই লবণ আমার খাদ্য সুস্বাদু করে তাই ইহা আহার্যে গুলিয়া ফেলি। মাছে আমি রুচি পাই তাই ইহা খাই। তেমনি তোমার মধ্যে আমি এমন কিছু খুঁজিয়া পাইয়াছি যাহা আমার ভাল লাগে, কাজেই তোমাকে আমার সখাত্বে নির্বাচন করিয়াছি।…আমার যাহা প্রয়োজন তাহা দিয়া আমার কাছে তোমার পরিচয়। তুমি আমার বিষয়, আমার পাত্র এবং তাই আমার সম্পত্তি।" (১৮৩)

এই প্রকারে আত্মপর আত্মপরের সঙ্গ মিলবে যার যার নিজের তাগিদে। সাবালক হবার আগে পুত্র পিতার সঙ্গে আবদ্ধ থাকে, সে পরিবারের অধীন। সাবালক হবার পরে পুত্র স্বাধীন হয় এবং নূতন করে পিতাপুত্রের সম্পর্ক রচিত হয়। পুত্র পুত্রই থাকে পিতা পিতাই থাকে কিন্তু পুত্রত্ব ও পিতৃত্ব আর তাদের সবটুকু পরিচয় নয়।

ঈশ্বরের ও রাষ্ট্রের বন্দনা আর মানবতা ও মুক্তির কীর্তন উভয়ই মোহগ্রস্ত মনের বাতিক। সত্য, ন্যায়, প্রেম ইত্যাদি ধর্ম যার ওপর সমাজ দাঁড়িয়ে আছে বলে আমরা মনে করি আসলে সেগুলি বিকারগ্রস্ত মনের উদ্ভট অলীক কল্পনা। আমরা পাগলা গারদের উন্মাদ, নিজের কল্পিত ছায়ামূর্তিগুলিকে নিজের মাথার ওপরে বসিয়ে ভক্তিভরে পূজো করছি—স্বপ্নলোকে বাস করছি আর স্বপ্নদেবতার ভজন করছি।

> "হে মানব! তোমার মাথায় ভূতের নৃত্য চলিয়াছে। তোমার মাথায় ঘুরিতেছে চাকার পর চাকা। কত মহান বস্তু তুমি কল্পনা করিয়াছ, কত রাজ্যের দেবতা আনিয়া হাজির করিয়াছ—এই ভৌতিক জগত তোমাকে ডাক দিতেছে, ইহার মায়া তোমাকে ইশারা করিতেছে। তোমার মাথায় এক বাতিক বদ্ধমূল হইয়াছে।" (৫৪-৫৫)

সিন্ধবাদের ঘাড়ের ওপর দৈত্য চেপে বসেছে, তাকে ঝেড়ে না ফেললে নিস্তার নেই। যখন মানুষ আত্মিক ধারণাগুলিকে ভূমিসাৎ করে নিজের সহজ ইচ্ছায় ফিরে আসবে তখন সে হবে সার্থক। এতদিন সে যার পরিচর্যা করেছে, তখন সে হবে তার পরিচারক।

ভৌতিক সমাজে অধিকার ভিক্ষার দান। সদ্যোজাত শিশুকে যদি বাঁচতে দাও তবে তার বাঁচবার অধিকার আছে, নচেৎ নেই। স্পার্টানরা তাদের শিশুদের এ অধিকারও দিত না, তাই তাদের জীবনের অধিকার ছিল না। অনুগ্রহের দেওয়া অধিকার এক জিনিস, কেড়ে নেওয়া অধিকার অন্য জিনিস। শিশুদের জোর নেই, তাই অধিকার নেই, যে সব জাতি শৈশব অবস্থায় আছে তাদের অধিকারও শিশুর অধিকারের সামিল। শুধু ছাড়পত্র পেলেই অধিকার জন্মায় না, অধিকার খাটাবার মত জোর থাকা চাই।

> "যাহা করিবার তোমার ক্ষমতা আছে তাহা করিবার তোমার অধিকার আছে। আমার সকল অধিকার ও সমর্থন নিজের কাছ

হইতে পাওয়া। যাহা কিছু লইবার এবং করিবার আমার ক্ষমতা আছে আমি তাহারই অধিকারী। যদি আমি, জিউস, জিহোবা অথবা ঈশ্বরকে উৎখাত করিতে পারি তবে সে অধিকার আমার আছে। আর যদি তাহা না পারি তাহা হইলে সর্বদা আমার উপর এই দেবতাদের অধিকার ও ক্ষমতা থাকিবে। আমি অক্ষম বিস্ময়ে তাহাদের অধিকার ও ক্ষমতার দিকে তাকাইয়া থাকিব, তাহাদের হুকুম তামিল করিব, তাহাদের অধিকার অনুসারে কাজ করিয়া মনে করিব ঠিক করিতেছি—যেমন রুশ সীমান্তরক্ষী পলায়মান ব্যক্তিকে সন্দেহবশে গুলি করিয়া মনে করে সে ঠিক কাজ করিয়াছে, কারণ সে হত্যা করিয়াছে উপরওলার হুকুমে আইনমাফিক। কিন্তু আমি যদি স্বেচ্ছায় হত্যা করি, স্বেচ্ছায় আত্মসম্বরণ না করিয়া, হত্যা অন্যায় এই সংস্কারের ভয়ে নিবৃত্ত না হইয়া, তাহা হইলে সে হত্যায় আমি অধিকারী। যদি আমার কাছে কাজটা ঠিক মনে হয় তবে ইহা ঠিক। হইতে পারে অপরের কাছে কাজটা ঠিক মনে হইবার পক্ষে ইহা যথেষ্ট নয়। সে ভাবনা তাহাদের আমার নয়। তাহারা সাধ্যমত আত্মরক্ষা করুক।" (২৪৭-৪৮)

জন্মগত অধিকার কথাটা খুব চলতি। এটা কি বস্তু? রাজকুমারের সিংহাসনে জন্মগত অধিকার, শ্রমিকের পুত্রের কয়লাখাদে খাটিবার জন্মগত অধিকার, ভিক্ষুক সন্তানের ভিক্ষা করিবার জন্মগত অধিকার আছে বটে। আবার এমন ছেলেও আছে যারা এসব পৈত্রিক অধিকারকে স্বীকার করে না, যারা নিজের অধিকার নিজ হাতে গড়ে। তুমি নিজের জন্মগত অধিকার বজায় রাখবার জন্যে যতই চিৎকার কর না কেন, এরা এদের অর্জিত অধিকার নিয়ে তোমার ওপর হামলা করবে। যখন বাহুবল এসে অধিকারকে গিলে ফেলে তখন তার কোন চিহ্ন থাকে না।

অধিকার স্থির হয় যার যার আগ্রহ ও ক্ষমতার মাপে। জন্মাধিকার, প্রকৃতিদত্ত অধিকার, সার্বজনীন অধিকার এ-সব ভৌতিক মায়া।

বিত্তাধিকারও এ নিয়মের ব্যতিক্রম নয়। জোর যার মুলুক তার—অধিকার ও বিত্ত কোন ছার। আমি যে সম্পত্তি দখল করতে পারি সে সম্পত্তির আমি অধিকারী। গরীবদের কি হবে? তারা কি বিত্তের ভাগ পাবে না? তারা আত্মম্ভরিতা হারিয়েছে, নিজের দাম ভুলে গেছে তাই

তাদের দুঃখ ঘোচে না। প্রেম বিলিয়ে, জবরদস্তি ধনবণ্টন করে ধনবৈষম্য যাবে না।

"সকলের বিরুদ্ধে সকলে লড়াই করিয়া এই সমস্যার সমাধান করিবে। দরিদ্ররা মুক্ত ও বিত্তবান হইবে বিদ্রোহ করিয়া।" (৩৪৩-৪৪)

সম্পত্তি প্রথা রদ করা যায় না। ভূতের হাত থেকে সম্পত্তি কেড়ে আপনার করে নিতে হয়। যে আত্মম্ভরি সে সম্পত্তিকে মান্য করে না,—তা ব্যক্তির হোক আর সার্বজনীন হোক। যৌথবিত্ত থেকে আমাকে এক টুকরা ভাগ দেবে আর তাই নিয়ে আমাকে সন্তুষ্ট থাকতে হবে এ আমার স্বভাব নয়। আত্মম্ভরি দরিদ্রকে বলে না যতদিন না এক অভিভাবক সমিতি বসে সমাজের নামে তোমাদের কিছু খয়রাত করে ততদিন ধৈর্য ধরে অপেক্ষা কর; বরং বলে যা তোমার চাই তা নিয়ে বসে থাক।

"কম্যুনিস্টরা বলে ন্যায়ত জমি তাহার যে জমি চাষ করে, ফলন তাহার যে ফসল ফলায়। আমি বলি জমি তাহার যে জানে কেমন করিয়া ইহা লইতে হয়, অথবা যে দখলী জমি হাতছাড়া হইতে দেয় না এবং কাহাকেও কাড়িয়া লইতে দেয় না। যদি সে জমি দখল করিয়া বসে তাহা হইলে শুধু জমি তাহার নয় জমির উপর অধিকারও তাহারই এই হইল আত্মপরের অধিকার; অর্থাৎ ইহা আমার পক্ষে ভাল কাজেই ইহা আমার ন্যায্য অধিকার।" (১৪৯-৫০)

কম্যুনিস্টরা আমার ভোগ বরাদ্দ করবে আমার শ্রমের মাপে। আমি যেমন খাটব তেমন পাব। এতে আমি রাজী নই, কারণ আমার ক্ষমতা যোগ্যতা আমার শ্রমশীলতায় সীমাবদ্ধ নয়।

প্রুদঁ ভেবেছিলেন সম্পত্তিকে চৌর্য বলে তিনি খুব হেয় করেছেন। তিনি খেয়াল করেন নি যে সম্পত্তির সঙ্গতি মেনে নিলেই তবে চুরি সম্ভব হয়। সম্পত্তি চৌর্য নয়। সম্পত্তি আছে তাই সম্পত্তি চুরি যায়। প্রুদঁ চান ব্যক্তিগত সম্পত্তি এক যৌথ সম্পত্তিতে মিলিয়ে দিয়ে প্রত্যেকে তার হিস্সা বুঝে নিক। তার চেয়ে তিনি বললে ভাল করতেন :

"অনেক জিনিস আছে যাহা ভোগ করিতেছে মাত্র জনকয়েক লোক এবং যাহা আমরা অন্যেরা এখন হইতে দাবি করিব। উহা লইয়া লওয়া যাক কারণ সম্পত্তি এই প্রকারেই পাইতে হয় এবং যে বিত্ত হইতে আমরা এখনও বঞ্চিত হইয়া আছি উহার মালিকরা উহা এই

প্রকারেই লইয়াছে। কয়েকজনের অধিকারে থাকার চেয়ে আমাদের সকলের হাতে থাকিলে এই সম্পত্তি বেশী কাজে লাগিবে। সুতরাং সম্পত্তির চৌর্যের জন্য এস আমরা সকলে এক হই।' একথা না বলিয়া প্রুদঁ আমাদিগকে বুঝাইতে চান যে সমাজ প্রথম হইতে সকল সম্পত্তির আদি ও অবিসংবাদী অধিকারী আর তথাকথিত মালিকরা সমাজবিত্ত চুরি করিয়া বসিয়াছে।"[৫] (৩৩০)

মালিক সম্পত্তি ভোগ করে আইনের কৃপায়। আইন সম্মতি দিলে তবে বিত্তাধিকার লাভ হয়। বস্তুত রাষ্ট্রই বিত্তের মালিক, অধিকারী শুধু ইজারাদার। রাষ্ট্র ভক্ত প্রজাকে জমি ইনাম দেয় আর ক্রুদ্ধ প্রজার জমি বাজেয়াপ্ত করে। আপাতদৃষ্টিতে রাষ্ট্র সকলকে ধন অর্জনের সমান সুবিধা দেয় বটে, বাজারে অবাধ প্রতিযোগিতা, রাষ্ট্র নিরপেক্ষ দর্শকমাত্র। কার্যত তা নয়। প্রতিযোগিতার জন্যে যে বাস্তব মালমশলা দরকার তা আমার নিজের যোগ্যতায় সংগ্রহ করবার সুযোগ নেই, রাষ্ট্রের থেকে ভিক্ষা করে তা নিতে হবে। আমি বড় কারবারি হতে চাই কিন্তু আমার মাল নেই যন্ত্র নেই। অমুক মালিকের কারখানা থেকে কেড়ে কিংবা চুরি করে নিলেই হয়। কিন্তু রাষ্ট্র তা দেবে না কারণ মালিক তার বর্গাদার। অমুক কলেজের প্রফেসরের চেয়ে আমার বুদ্ধি ও জ্ঞান বেশী, পড়াইও ভাল। কিন্তু কলেজে আমার জায়গা হবে না কারণ ডিগ্রী নেই।[৬] ডিগ্রী দেবে রাষ্ট্র—তার কাছে দরখাস্ত করে ডিগ্রী পেলে তবে আমার যোগ্যতা বিবেচিত হবে। মানুষে মানুষে সমানে সমানে প্রতিযোগিতায় একজন হারে একজন জেতে তাতে দুঃখ নেই। কিন্তু এখানে তো মানুষের প্রতিযোগিতা নয়, প্রতিযোগিতা টাকার আর রাষ্ট্রদত্ত দাক্ষিণ্যের।

যারা সর্বহারা তাদের কিছু হারাবার নেই, তাই রাষ্ট্রের মুখাপেক্ষী হবারও দরকার নেই। বরং মালিকদের অভয়দাতা রাষ্ট্রকে উচ্ছেদ করতে পারলে তাদের লাভ। রাষ্ট্রই মালিকদের আশ্রয় দিয়েছে আর প্রলিতারিয়দের বঞ্চিত করে রেখেছে। রাষ্ট্র অবশ্য জনসাধারণের, কিন্তু শ্রমিকসাধারণ টাকা ও জমির মালিকদের, অর্থাৎ পুঁজিপতিদের করায়ত্ত। 'শ্রমিক পরিশ্রম করে

৫ স্টার্নার সম্পত্তি সম্বন্ধে প্রুদঁর মত ঠিকমত উপস্থিত করেন নি।

৬ স্টার্নার ছিলেন স্কুল মাস্টার, তাঁর প্রতিপক্ষ বাউয়ার ছিলেন অধ্যাপক।

ক্রেতার জন্তে যে মাল পয়দা করে তার পুরো দাম সে পায় না।' (১৫১) পুঁজিপতি তাকে তাঁর শ্রমমূল্যের চেয়ে কম মজুরি দেয়। কিন্তু সে অনুগত প্রজা, রাষ্ট্রের আশ্রিত, মোটা খাজনা দেয় তাই অবাধে তার শ্রমিক শোষণ চলে।

শ্রমিক যদি তার পরিশ্রমের ন্যায্য মূল্য চায় তাহলে রাষ্ট্র আসবে সালিশি করতে, তাকে ঠাণ্ডা করতে। সে যদি তার সালিশি না মানে এবং বেশী চেয়ে বসে তাহলে রাষ্ট্র 'সিংহের থাবা ও ঈগলের নখ' নিয়ে তার ওপর ঝাঁপিয়ে পড়বে। কাজেই যা নেবার শ্রমিককে জোর করে নিতে হবে। ভালবাসা ও ত্যাগের কীর্তন তো হাজার হাজার বছর ধরে হল। তার ফল হয়েছে আজকের দৈন্যদশা। তবে কেন আর হাত গুটিয়ে বসে থাকা?

> "শ্রমিকদের হাতে আছে প্রচণ্ড ক্ষমতা। যদি তারা এ সম্বন্ধে পুরোপুরি সচেতন হইয়া ইহাকে প্রয়োগ করিতে পারে তাহা হইলে কিছুতেই তাহাদিগকে রুখিতে পারিবে না। তাহারা শুধু কাজ বন্ধ করুক, উৎপন্ন দ্রব্য নিজেদের বলিয়া মনে করুক, ভোগ করুক …রাষ্ট্র স্থাপিত শ্রমিকের দাসত্বের উপর। শ্রমিক মুক্ত হউক, রাষ্ট্র উচ্ছন্ন যাইবে।" (১৫২)

ব্যক্তিবাদী বিপ্লবী নয়। বর্তমান বিধান ভেঙে দিয়ে এক নূতন বিধান প্রবর্তন করা তার উদ্দেশ্য নয়। তার কোন রাষ্ট্রীয় ও সামাজিক লক্ষ্য নেই। সে বিদ্রোহী, নিজেকে সকলের ওপরে জাহির করবার জন্য তার বিদ্রোহ।

শোনা যায় মানুষ নাকি ইতিহাস গড়ে,—জাতি, শ্রেণী সমাজ জনস্বার্থ ইত্যাদি নাকি ইতিহাসের সারথি। কিন্তু ইতিহাস দেশ ও জাতির যে পতনের কথা বলে সে কীর্তি কাদের? আপন খেয়াল চরিতার্থ করতে উন্মুখ অহঙ্কারীরা ছাড়া আর কারা? অহঙ্কারীর কাছে ত্যাগ নেই। তার আছে এক দুর্জয় কামনা, সকল সাধ-আহ্লাদ তাতে ডুবে যায়। সে স্বার্থপর কিন্তু ইন্দ্রিয়বশ নয়।[৭] কারণ ব্যক্তির আকাঙ্ক্ষা বিলাস ব্যসনের বাইরে বহুদূর পর্যন্ত বিস্তৃত। বিলাসী আপনার ওপর অধিকার হারিয়ে ফেলে, সে কামাতুর। অহঙ্কারী আত্মপর ব্যক্তি পূর্ণমাত্রায় আত্মস্থ। সে বিরাগীও নয়। জীবনের পাত্র কানায় কানায় ভরে তুলে সে আকণ্ঠ পান করে জীবনসুধা। মোমবাতি যেমন পুড়ে গেলেই সার্থক, জীবনও তেমনি ভোগে ব্যয় হলেই সার্থক।

৭ ফল্‌কেনবার্গ 'হিস্ট্রী অব মডার্ন ফিলসফি'তে মন্তব্য করেছেন স্টার্নার ছিলেন ইন্দ্রিয়বাদী

"এখন হইতে প্রশ্ন ইহা নহে কেমন করিয়া জীবনকে পাওয়া যাইবে, প্রশ্ন হইল কেমন করিয়া জীবনকে খরচ করা যাইবে, ভোগ করা যাইবে।" ( ৪২৭ )

তৃণ ও পশুর যেমন কোন লক্ষ্য নেই, আদর্শ নেই তেমন আমিও লক্ষ্যহীন, আত্মপরায়ণ।

"ফুল ফুটিয়া উঠিবার ডাকে সাড়া দিয়া ফোটে না। সে সকল শক্তি প্রয়োগ করিয়া পৃথিবীকে ভোগ করে, গ্রহণ করে। সে যত পারে মাটির রস শুষিয়া লয়, শূন্য হইতে বাতাস টানিয়া লয়, সূর্যের আলো পান করিয়া লয়। পাখি কোন কর্তব্যের নির্দেশে চলে না। সেও যথাসাধ্য তাহার শক্তি প্রয়োগ করে, গুবরে পোকা ধরিয়া খায় আর প্রাণ ভরিয়া গান গায়।" ( ৪৩৫ )

আর মানুষের বেলা নিয়ম আলাদা। ফুল ও পাখির মত স্বাভাবিক হতে গেলে সে অহঙ্কারী, পাপিষ্ঠ, অমানুষ। মানুষকে ভগবান ভাবা আর পাপী ভাবা একই রকম বিকার। আমরা যা তাই—এর চেয়ে বড় হতে পারি না, হবার দরকারও নেই। ঈশ্বর মানবতা ইত্যাদি কল্পনা সামনে খাড়া করে মানুষকে তার পায় নোয়ানো হয় বলেই সে পাপী।

"লোককে পাপী বলিও না, তাহারা কখনও পাপী নয়। কেবল তুমিই পাপীর স্রষ্টিকর্তা, যে তুমি মানুষকে ভালবাস বলিয়া মনে কর আর মানুষকে পাপের কাদায় ছুড়িয়া ফেল, তাহাদিগকে সাধু অসাধু, মানুষ অমানুষ এই দুই ভাগে ভাগ কর, নিজের ভূতে পাওয়া দাম্ভবৃত্তি দিয়া তাহাদিগকে বশীভূত কর। কারণ তুমি তো মানুষকে ভালবাস না, ভালবাস মানবতাকে। কিন্তু আমি বলিয়া দিতেছি তুমি কখনো পাপী দেখ নাই, শুধু তাহাকে স্বপ্ন দেখিয়াছ।" ( ৪৮১-৮২ )

ঈশ্বর নাকি অনির্বচনীয়, অতুলনীয়, বিশুদ্ধ, একমেবাদ্বিতীয়ম্। ঈশ্বর নয়, আমিই তাই।

বড়ই ভয়ের কথা! তাহলে সব যে ভেঙে পড়বে। চারদিকে বিশৃঙ্খলা দেখা দেবে, যে যা খুশি তাই করবে! কে বলল যে যা খুশি তাই করতে পারবে? তুমি আছ কি করতে? আমার বদখেয়ালকে তুমি সহ্য করবে কেন? আত্মম্ভরি তোমাকে খাতির করবে না, কিন্তু তোমার গায়ের জোরকে

খাতির করবে। অহং-এ অহং-এ ঠোকাঠুকি লাগবে, একজন হার মানতে পারে কিন্তু বশ মানবে না।

"ওখানে আমি মানুষের সামনে মানুষের মত মুকাবিলা করি। এখানে আমি যেন একটি স্কুলের ছেলে, সহপাঠীর গায় হাত তুলিয়াছি আর সে তাহার বাপ-মাকে ডাকিয়া তাহাদের আড়ালে লুকাইয়াছে, আমি একটি অসভ্য বাঁদর বলিয়া বকুনি খাইতেছি, কথা বলিতে গেলে শুনিতেছি—'তর্ক করিও না'।" (২৭৮)

অভিভাবকদের শাসন থেকে মুক্ত আত্মসর্বস্ব ব্যক্তিরা স্বেচ্ছায় মিলবে। বিত্তাধিকার পবিত্র অধিকার এ ধারণা দূর হলে সকলে বিত্ত লাভ করবে এবং ব্যক্তিসম্মিলন যার যার অধিকার মেনে নেবে। বিত্ত সমাজের বর্গা বলে গণ্য হবে না। ব্যক্তিকে লাঠি হাতে নিয়ে সম্পত্তি পাহারা দিতে হবে না।

এই স্বেচ্ছামিলনের সঙ্গে জাতীয় ঐক্যের প্রভেদ আছে। জাতীয় ঐক্য মৌমাছির ঐক্য, যেন সকল মাছি চোখ বুজে রানী মাছির পিছন পিছন উড়ছ। যেমন জার্মান জাতির ঐক্যাভিলাষ। একজন জার্মান আর একজন জার্মানকে দেখে ভাবে বিগলিত হয় এর চেয়ে হাস্যকর আর কি আছে?

সমাজ আবদ্ধ স্থাণু, স্বেচ্ছামিলন মুক্ত চলমান। এর যোগসূত্র চুক্তি যে চুক্তি সর্বদা সংশোধনসাপেক্ষ। চুক্তি স্থায়ী হয়ে গেলেই মিলন জমে গিয়ে হবে অচল সমাজ। অবশ্য চুক্তিতেও স্বাধীনতা খর্ব হয়। মিলনের উদ্দেশ্য স্বাধীনতা নয়। পূর্ণ স্বাধীনতা কে কবে পেয়েছে? আমি কি পাখির মত উড়তে পারি না মাছের মত ডুবসাঁতার কাটতে পারি? মিলনের উদ্দেশ্য আত্মপ্রতিষ্ঠ হওয়া যা রাষ্ট্র ও সমাজে সম্ভব নয়।

"মিলন আমার নিজের গড়া জিনিস—আমার নমস্য নয়, আমার উপর ইহার কোন আত্মিক প্রভাব নাই, যেমন কোন প্রতিষ্ঠানেরই নাই। আমি যখন নিজের কথাকে দাসখত লিখিয়া দিতে রাজী নই, কথার নড়চড় হইবে না এরূপ আশ্বাস না দিয়া বরং অবিরাম নিজের কথার সমালোচনা করি, তখন আমার সারা ভবিষ্যত একটা মিলনচুক্তিতে গচ্ছিত রাখিব আমার আত্মাকে বন্ধক রাখিব এ আরো অসম্ভব।...আমি যেমন রাষ্ট্র চার্চ ঈশ্বর প্রভৃতি হইতে

আমার নিকট অধিক মূল্যবান তেমন সম্মিলন হইতেও অনেক বেশী মূল্যবান।" ( ৪১।

ল্যাওৎসের পর এমন সর্বাত্মক বিদ্রোহের বাণী আর উচ্চারিত হয়নি। গডউইন ও প্রুদঁর পদ্মমধুর মৌতাতে পাঠক যখন ঝিমিয়ে পড়ে তখন স্টার্নারের চাবুক খেয়ে তার সুখস্বপ্ন চুরমার হয়ে যায়, চোখ রগড়ে আবার খুলতে হয় পুরানো পাঠ, যাচাই করতে হয় পরীক্ষিত সত্য, বদ্ধমূল বিশ্বাস। জীবনের ভিত্তি নড়ে যায়, সকল মূল্যবোধের মূলে টান পড়ে। তারপর যখন চারদিক ঘিরে আসে অতল অন্ধকার নাস্তিবাদ, তখন থেমে যায় কম্পন, মন আবার স্থির হয় জীবনবেদের অটল বনিয়াদের ওপর। স্টার্নারের মত শক্ত ওঝাও মাথার ভূত নামাতে পারে না।

এই পরম বিদ্রোহী নিশ্ছিদ্র মহাশূন্যের মাঝে অহং-এর বিন্দু পরিমাণ স্থিতিস্থানের ওপর দাঁড়িয়েছেন নিঃসঙ্গ একাকী। রাষ্ট্র গেল, ধর্ম গেল, চিন্তা ও যুক্তি গেল, সমাজ ও ন্যায়বোধ গেল, গেল কর্তব্য, ভালমন্দর বিচার। 'আমি আমার সর্বস্ব স্থাপন করেছি নাস্তির ওপর'—আমার কাছে আমি ছাড়া সব মায়া। এই ধ্বংসাত্মক শূন্যবাদের ওয়ারিস হয়েছিল রুশ নিহিলিস্টরা।[৮] স্টার্নারের মত এদের শূন্যবাদও বৈপ্লবিক আশা-আকাঙ্ক্ষার বজ্রাঘাতে চূর্ণ হয়ে গিয়েছিল।

স্টার্নারের খড়্গাঘাত কোন দূষিত সমাজ ও নীতিশাস্ত্রের ওপর নয়, সকল রকম যৌথ সত্তা ও তার আনুষঙ্গিক দায়িত্বের ওপর। তাঁর ধারণা ব্যক্তি আত্মস্থ হলে নীতিশাস্ত্র ও দায়িত্ববোধ লোপ পাবে, সমাজ হাওয়ায় মিলিয়ে যাবে। রাষ্ট্র ও ধর্ম সম্বন্ধে এ ধারণা ঠিক, মন থেকে দূর করে দিলেই এদের অবসান। কিন্তু সমাজের বেলা নয়। জলবায়ু মাটি আকাশ যেমন ব্যক্তি নিরপেক্ষ বাস্তব সত্য, সমাজ পরিবেশও তাই, একে চাই না বলে উড়িয়ে দেওয়া যায় না। সমাজের চেহারা বদলায়, সমাজ যায় না। সমাজ ও সমাজধর্মকে বাদ দিয়ে ব্যক্তির সুখসম্পত্তি দূরে থাক, তার জীবনধারণ অসম্ভব হয়ে ওঠে। যদি সমাজ হয় ভৌতিক মায়া তবে আত্মসর্বস্ব ব্যক্তি

৮ উনিশ শতকের তৃতীয় পাদের যুক্তিবাদী অবিশ্বাসীরা। পরবর্তী বিপ্লবীরা নয়, যদিও নিহিলিস্ট নামে তারাও পরিচিত।

ততোধিক মায়া। হেগেলের নির্বিকল্প চিৎসত্তার মত স্টার্নারের অদ্বৈত পরমাহঙ্কারও এক শূন্যসঞ্চারী ন্যায়ের তত্ত্ব। বাস্তব জগতে এমন সমাজবিরহিত আত্মকেন্দ্রিক মানুষ কোথায়?

স্টার্নার সমাজের বিকল্পে অবতারণা করেছেন ব্যক্তিতে ব্যক্তিতে চুক্তির মিলন। সতত যুধ্যমান আত্মম্ভরিদের সংঘাতে এ মিলন টিকতে পারে না। স্টার্নার চানও না যে মিলন স্থায়ী হোক। কারণ হলেই তা অচল সমাজে পর্যবসিত হবে। তাঁর মিলনচুক্তি অবিরাম পরিবর্তমান, বিক্ষুব্ধ সমুদ্রের বুকে বুদ্বুদের মত তাদের স্থিতি ও বিলয়। সুতরাং 'সকলের বিরুদ্ধে সকলের যুদ্ধ' এই আরণ্য রীতিই সেখানে চিরন্তনী। ক্ষণিক মিলন হয় সংঘর্ষে নিমজ্জিত।

তা বলে স্টার্নার কি স্বার্থ ও সম্ভোগের বৈতালিক? তা বললে সুবিচার হবে না। তাঁর অহঙ্কার প্রধানত একটি মনস্তাত্ত্বিক সত্য। সে হল এই যে যাবতীয় কর্মের উৎস অহং, ব্যক্তির মন যা চায় বাইরের বাধা না এলে সে তাই করে। আবার এ মন্তব্যও ঠিক নিরপেক্ষ নয় যে স্টার্নারের অহঙ্কার কেবল চিন্তায় আত্মসচেতনতা ও কাজে আত্মনির্ভরতা এবং 'স্টার্নারের ব্যক্তি গণতান্ত্রিক চরিত্রের।'[১] তার ওপর কারও কোন দাবি নেই। সে অন্যের স্বার্থ দেখে না, অন্যের অধিকার মানে না। তার সহিংস গ্রাসবৃত্তিকে আত্মনির্ভরতার আকাঙ্ক্ষা বললে অল্পোক্তি হয়। স্বাভাবিক মানুষের বেলা এটা মনস্তাত্ত্বিক সত্যও নয়। অবশ্য এ কথা স্বীকার্য যে সাধারণ ভাবনাচিন্তার গড্ডালিকা থেকে স্বতন্ত্র হলে তবে ব্যক্তির মনের বিকাশ ঘটে,—ব্যতিক্রমেই ব্যক্তিত্ব, সাধারণে সার্বজনীনতায় নয়। কিন্তু এখানেও দেখি ব্যক্তি এক ভাবপ্রভাব থেকে মুক্ত হতে না হতে আর একটি আদর্শে আশ্রয় নেয়; এক জীবনসূত্র ছিন্ন করে আর এক সূত্রে বাঁধা পড়ে—সে কখনো ত্রিশঙ্কুর মত মহাশূন্যে ঝুলতে পারে না। স্টার্নারের ব্যক্তিত্ব এক অসম্ভব কল্পনা।

স্টার্নার মধ্য উনিশ শতকের কালাপাহাড়। তাঁর নাশাত্মক দর্শনে গুরুদ্রোহী বাম হেগেলীয়রাও উচ্চকিত হল। এর তীব্র ঝলকের কাছে গডউইন ও প্রুঁদর নৈরাজ্যবাদ হল নিষ্প্রভ, স্তিমিত। এঁরাও ব্যক্তিবাদী—

১ ম্যাক্স এড্‌লার : এনসাইক্লোপীডিয়া অব সোশ্যাল সায়েন্সেস, 'স্টার্নার, ম্যাক্স'।

কিন্তু এঁদের ব্যক্তি দাঁড়িয়ে আছে সমাজের কেন্দ্রে। গডউইনের ব্যক্তি অপরের কল্যাণে সার্থক, প্রুদঁর ব্যক্তি অপরের সঙ্গে সহযোগে সম্পূর্ণ। স্টার্নারের বিধানে জাস্টিস ও ম্যুতুয়ালিতের জায়গা নেই, বিত্তের বিভাগ শ্রমের সংগঠন ইত্যাদি অবান্তর প্রশ্ন। সৌভাগ্যের কথা স্টার্নার ছিলেন তার্কিক, প্রুদঁর মত তিনি তাঁর তর্ক নিয়ে কার্যক্ষেত্রে নামেন নি। তিনি কোন গোষ্ঠী তৈরি করেন নি, একজন শিষ্যও নয়। জার্মানীতে মোসেস হেস, কার্ল গ্রুন ও ভিল্‌হেল্‌ম্‌ মার-এর মারফত যেটুকু অরাজকী চিন্তা প্রচলিত হল তা স্টার্নারের দান নয়, প্রুদঁর কাছ থেকে পাওয়া।

যে ভাববাদী দর্শনের পরাকাষ্ঠা হয়েছিল হেগেলের চিন্তায় তার দিন তখন ফুরিয়ে এসেছে। জার্মানদের বুকে যে জীবনসম্ভাবনার প্রত্যাশা জাগিয়ে তুলেছিল দ্বন্দ্বমুখর প্রজ্ঞানবাদ নিদারুণ হতাশায় তার পরিসমাপ্তি ঘটছিল। চল্লিশোত্তর দশকে দেশ শত শত রাজ্যে বিভক্ত হয়ে আছে। যে উত্তাল জাতীয়তার তরঙ্গে নেপোলিয়ন ভেসে গিয়েছিলেন রাষ্ট্রীয় ঐক্যে তা সার্থক হল না। জনতা ভরসা করেছিল জার্মান রাজন্যদের নেতৃত্বে তাদের স্বাধীনতা ও একতার স্বপ্ন সফল হবে। রাজন্যদের কাছ থেকে সে নেতৃত্ব এল না। এই রাজনৈতিক নিরাশার মধ্যে দার্শনিকরা ভাব ও বস্তুর স্বরূপ নিয়ে আত্মহারা হয়ে আছেন। এরই প্রতিক্রিয়া স্টার্নারের লক্ষ্যহীন

কিন্তু জার্মান মনীষার অপমৃত্যু হয় নি। অসার ভাববিলাসের আবর্ত থেকে নিষ্ক্রমণের পথ খুঁজছিলেন স্ট্রাউস, ফয়েরব্যাক, হেস—এঁরা দিলেন নূতন সমাজ-ব্যাখ্যান, সৃষ্টি করলেন নূতন সমাজমূল্য, জ্বাললেন আশার বাতি।

স্টার্নারের নাম আজ বিস্মৃতির তলে ডুবে গেছে। কয়জন জানে যে লোকটি পৃথিবীকে তুড়ি মেরে জীবনের রসসুধা ওষ্ঠ ভরে পান করতে চেয়েছিল তাঁকে আকণ্ঠ পান করতে হয়েছিল জীবনের বিষ, স্বেচ্ছায় অকালমৃত্যু হয়েছিল তাঁর পরিণাম।[১০] এর চেয়ে দুঃখের কথা তাঁর প্রতিভার স্বীকৃতি হল না। এই ভাগ্যহত বিশ্বনিন্দুকের ক্ষুরধার সমালোচনা

১০ চিররুগ্ন হতস্বাস্থ্য নীট্‌শে তাঁর দর্শনে প্রচার করেছিলেন যুদ্ধং দেহি মন্ত্র, আর চিরদরিদ্র স্কুল মাস্টার স্টার্নার করেছিলেন ভোগের ও অহঙ্কারের গুণগান। তর্কযুক্তির পিছনে দার্শনিকের দমিত বাসনা অলক্ষিতে কতখানি প্রভাব ছড়ায় তা অনুসন্ধান-সাপেক্ষ।

নৈরাজ্যবাদী চিন্তায় কি অবদান রেখে গেছে তার পুনর্বিচারের প্রয়োজন আছে। কত ছলনাময়ী মিথ্যার ছদ্মবেশ তিনি খুলে দিয়েছেন লজ্জা হলেও তা স্বীকার না করে উপায় নেই। যথা: নিঃস্বার্থ প্রেম, স্বর্গীয় ভালবাসা। ভালবাসা যদি স্বর্গীয় তাহলে আমি কুক্কুটমাংস ভালবাসি কোন প্রবৃত্তিতে? যখন আমি মানুষকে ভালবাসি তখন আমার ভালবাসা নিঃস্বার্থ। যখন কুক্কুট ভালবাসি তখন সে ভালবাসা স্বার্থপর। ভাষা যদি ভাবের প্রকাশ হয় তাহলে এক শব্দ দুই বিপরীত ভাবের বাহন হতে পারে না। কুক্কুটপ্রেম ও মানবপ্রেম সমান না হলেও সমগোত্রীয়।

স্টার্নারের সমালোচনার গুটিকয়েক ইতিবাচক দিকও আছে। বুদ্ধি ও ভালবাসায় আপীল করে সমাজকে যে গড়া যায় না, সমাজের ভেতরে যে আছে আপোসহীন স্বার্থের লড়াই, মুক্তি যে বলহীনের লভ্য নয়- এসব কথা তাঁর মত করে চোখে আঙুল দিয়ে আগে কেউ দেখায় নি। সম্পত্তির অধিকার তিনি মানলেন বটে কিন্তু একে বলের ওপর প্রতিষ্ঠিত করে এর জাত মেরে দিলেন, এর পবিত্রতা নষ্ট হয়ে গেল। দরিদ্রদের পরের মুখের দিকে না তাকিয়ে নিজের পায়ে দাঁড়াতে হবে, জোর করে তাদের পাওনা কেড়ে নিতে হবে।—এইখান থেকে বাজল শ্রেণীসংগ্রামের রণতূর্য, রচিত হল কম্যুনিস্ট ম্যানিফেস্টোর ভূমিকা। মার্ক্স ও এঙ্গেল্‌স্ স্বীকার করেছেন স্টার্নারের নাশকতা তাঁদের জন্যে জমি পরিষ্কার করে দিয়েছে। ধনিকের বিরুদ্ধে সংঘবদ্ধ শ্রমিক-অভ্যুত্থান, সভ্য সমাজেব ভাবালুতার বিরুদ্ধে বাস্তব ইতরচেতনার আত্মঘোষণা, আগামী যুগে যার পরিণতি হল কম্যুনিস্ট ও সিণ্ডিক্যালিস্টদের মাধ্যমে, স্টার্নারের আত্মনির্ভর ব্যক্তি তার এক বলিষ্ঠ ও দুঃসাহসী পূর্বাভাস।

## ৮। ইয়োরোপঃ মাইকেল বাকুনিন ( ১৮১৪-১৮৭৬ )

ইতিহাস তার রঙ্গমঞ্চে কখন কখন এমন এক একটি লোককে এনে হাজির করে যাঁরা যেন এক এক ঝলক বিদ্যুৎ, যাঁদের জীবনের প্রতি মুহূর্ত দীপ্ত শিখার মত জ্বলন্ত কিন্তু মৃত্যুর যবনিকা ভেদ করে যাঁদের খুঁজে পাওয়া যায় না। মাইকেল বাকুনিন এই দলের মানুষ। তিনি ১৮৪৮-১৮৭৮ কালের প্রলয়-নাট্যের নটরাজ। তিরিশ বছর তিনি ইয়োরোপের আকাশ বাতাস তোলপাড় করে বেড়িয়েছেন। তাঁর কল্পনা ও কর্ম ছিল উল্কার মত, বিদ্রোহীর আশার বাতি আর রাষ্ট্রশক্তির বিভীষিকা। কিন্তু এ আগুন উল্কার মতই অকস্মাৎ নিভে গেল। মৃত্যুর সঙ্গে সঙ্গে বাকুনিনের অগ্নিগর্ভ চিন্তা অন্ধকারে ডুবে গেল।

নিয়তির এক নিষ্ঠুর অভিশাপে বাকুনিনের ব্যক্তিত্ব আচ্ছন্ন। ম্যাট্‌সিনি, গ্যারিবল্‌ডি, কসাথ, প্রুধঁ ও মার্ক্স ছিলেন তাঁর সমসাময়িক। এঁরা বিপ্লবী ভাবনা ও সংগ্রামের ইতিহাসে স্মরণীয়, এঁরা পেয়েছেন বীরের বরমাল্য লোকোত্তর খ্যাতি। বাকুনিন এ সম্মানে বঞ্চিত, যদিও দুঃসাহসিক চিন্তায় ও কর্মে এবং আদর্শের জন্যে আত্মবলিদানে তিনি ছিলেন অদ্বিতীয়।

বাকুনিন লিখেছেন প্রচুর তবু তাঁর চিন্তার থই পাওয়া যায় না। অজস্র ভাবনা মাথায় উজিয়ে উঠত, কাজের তাড়ায় সেগুলিকে গুছিয়ে তোলা হয়ে উঠত না, অসমাপ্ত লেখার মধ্যে থেকে যেত অসঙ্গতি। লেখার চেয়েও তাঁর বক্তৃতা ছিল গরম। কিন্তু তাঁর লিখিত অথবা ভাষিত কথা থেকে তাঁর দর্শনকে বোঝা সম্ভব নয়। তাঁর দর্শনের ভাষ্য তাঁর ব্যক্তিত্ব। বিরাট বলিষ্ঠ দেহ, প্রকাণ্ড মাথা ঘিরে ঘন অসম্বৃত কেশরাশি, কণ্ঠে বজ্রের নির্ঘোষ— মানুষটি যেন মূর্তিমান বিপ্লব। এক বস্ত্রে দিনের পর দিন দিবারাত্র কেটে যাচ্ছে, কখন হয়ত খোলা আকাশের নীচে রাত্রিবাস, যেদিকে ঝড় সেদিকে তৎক্ষণাৎ তাঁর গতি। যারা সংস্পর্শে আসত তারা এই দুর্দম আত্মভোলা প্রকৃতির প্রভাব এড়াতে পারত না। যারা দূরে থাকত তারা তাঁকে ঘিরে উপকথার ঊর্ণজাল বয়ন করত।

১৮১৪ সালের তিরিশে মে রুশের ভের প্রদেশে প্রেমুখিনো নামক পল্লীগ্রামে এক বর্ধিষ্ণু জমিদারের ঘরে বাকুনিনের জন্ম হয়। পনের বছর বয়সে বাবা তাঁকে সেন্ট পিটার্সবার্গের গোলন্দাজ স্কুলে ভর্তি করে দেন। পাঁচ বছর শিক্ষানবীসির পর তাঁকে পোল্যাণ্ডের একটি ফৌজের অফিসার করে পাঠানো হল। শিবির জীবনের গতানুগত্য ও নিয়মশৃঙ্খলা বেশীদিন তাঁর মেজাজে পোষাল না। একুশ বছর বয়সে কাজে ইস্তফা দিয়ে বাবার সঙ্গে ঝগড়া করে তিনি মস্কো চলে এলেন দর্শন পড়তে।

রুশের স্বৈরাচারী জার প্রথম নিকলাসের আমলে সকল প্রকার উদার-নৈতিক চিন্তা ও কার্য ছিল নিষিদ্ধ। শুধু নিরামিষ দর্শন চর্চায় কোনো বাধা ছিল না। এই সুযোগে মস্কোর বিশ্ববিদ্যালয়ে দুটি পাঠচক্র জমে উঠেছে,—একটি আলেকজাণ্ডার হার্ৎজেনকে ঘিরে ফরাসী সমাজবাদ নিয়ে, আর একটি নিকলাস স্ট্যাংকেভিচের নেতৃত্বে জার্মান ভাববাদকে অবলম্বন করে। বাকুনিন দ্বিতীয় দলে ভিড়ে পড়লেন। শেলিং ও কাণ্ট পেরিয়ে তিনি ফিক্‌টে এবং হেগেলে এসে আবদ্ধ হলেন। ফিক্‌টে থেকে তিনি শিখলেন যে বিশ্বনিয়মের সর্বোত্তম প্রকাশ মুক্তি, হেগেল থেকে জানলেন ঐতিহাসিক বিকাশ দ্বান্দ্বিক নিয়মের বশ। পাঁচ বছর মস্কোতে কাটিয়ে তিনি দর্শনের উৎসের সন্ধানে এলেন জার্মানী (১৮৪০)। এখানে প্রগতিশীল বিদগ্ধমহলে তখন বাম হেগেলপন্থী লাডভিগ ফয়েরব্যাকের আসর পড়েছে। তাঁর প্রভাব পড়ল বাকুনিনের ওপর যেমন পড়েছিল মার্ক্স্ ও এঙ্গেল্‌স্-এর উপরে। এই দলের অন্যতম প্রচারক ছিলেন আর্নল্ড্ রুগে। বাকুনিন ড্রেসডেনে তাঁর সঙ্গে মিলিত হলেন। ১৮৪২ সালে রুগের পত্রিকা "ডয়েশ জারবুশের"-এ বেরুল বাকুনিনের প্রথম রাজনৈতিক প্রবন্ধ 'ডাই রিএকশ্যান ইন ডয়েশ্‌ল্যাণ্ড'—জার্মানীতে প্রতিক্রিয়াশীল শাসন। চিৎশক্তির অধ্যাত্মতত্ত্ব ছেড়ে তিনি বিপ্লবের দ্বন্দ্ববাদে নেমে পড়লেন।

লেখাটি বেরিয়েছিল জুল্‌স্ এলিসার্ড এই ছদ্মনামে, কিন্তু লেখকের পরিচয় গোপন রইল না। লেখা ও লেখকের ওপর স্যাকসন সরকারের নজর পড়ল। বাকুনিন পালিয়ে গেলেন সুইজারল্যাণ্ড। এখানে তাঁর আলাপ হল উইলহেল্‌ম্ উইট্‌লিং নামে একজন আধা জার্মান নৈরাজ্যবাদী ভবঘুরের সঙ্গে। তাঁর বই "মিত্রতা ও মুক্তির রক্ষাকবচ" পড়ে বাকুনিন মুগ্ধ হলেন, এ থেকে এই কথাকটি তুলে বন্ধু রুগেকে পাঠালেন—

"শ্রেষ্ঠ সমাজব্যবস্থায় সরকার নেই আছে লোককর্ম, আইন নেই আছে দায়িত্ব, শাস্তি নেই আছে শোধনের উপায়।"[১]

রাষ্ট্র ও ধর্মের বিরুদ্ধাচরণের অপরাধে উইট্‌লিং-এর সাজা হল। বাকুনিনেরও ডাক পড়ল তাঁর পিতৃভূমি থেকে। বাকুনিন ফিরে যেতে রাজী হলেন না। সুইস সরকারের হুকুমে বিতাড়িত হয়ে তিনি এলেন পারী (১৮৪৩)। এখানে তাঁর পরিচয় হল প্রুদঁ ও মার্ক্স্‌-এর সঙ্গে—এবং এঁদের দুজনের ভাবনার ছাপ গভীর হয়ে এঁকে বসল তাঁর মনের ওপর।

এখানে এক সভায় পোল বিপ্লবের পক্ষে ওকালতি করার ফলে রুশ সরকার থেকে ফরাসী সরকারের ওপর চাপ এল। বাকুনিনকে আবার তাড়া খেয়ে পারী ছাড়তে হল। তিনি পালিয়ে এলেন ব্রাসেল্‌স্‌, বেলজিয়ামের রাজধানী (১৮৪৭)। অল্পকাল পরে পারীর হাওয়া বদলাল, এল ১৮৪৮ ফেব্রুয়ারীর বিপ্লব। দুর্যোগ-পাগল বাকুনিন চলে এলেন এখানে। পারীর ঝড় যেমন ছুটল পূর্বদিকে, সঙ্গে সঙ্গে ছুটলেন বাকুনিন। প্রাগে অনুষ্ঠিত শ্লাভ কংগ্রেসকে মাতিয়ে তুলে তিনি প্রাগের বিদ্রোহীদের সঙ্গে রাজপথে নামলেন। "শ্লাভদের প্রতি আবেদন" (১৮৪৮) পুস্তিকায় তিনি শ্লাভ চাষীদের ডাক দিলেন বুর্জোয়াদের ওপর আশা ভরসা ছেড়ে দিয়ে নিজেদের জোরে রুশ অস্ট্রিয়া প্রাশিয়া এই তিন দুরন্ত রাজশক্তির বিরুদ্ধে মোহড়া গড়তে। পরের বছর ড্রেসডেনের জনবিদ্রোহে তিনি পুরোভাগে এসে দাঁড়ালেন। পাঁচদিন সংগ্রামের পর বিদ্রোহীরা পরাস্ত হল। স্যাক্সন্‌ সরকার বাকুনিনকে গ্রেপ্তার করে মৃত্যুদণ্ড দিলেন। ইতোমধ্যে অষ্ট্রিয় সরকার তাঁকে দাবি করলেন প্রাগ বিদ্রোহের শাস্তি দেবার জন্য। তাঁকে হাতে পেয়ে এঁরা আবার অপরাধীকে সমর্পণ করলেন রুশ কর্তৃপক্ষের দাবিতে তাঁদের হাতে (১৮৫১)।

রুশে কয়েদীদের বিভীষিকা ছিল কুখ্যাত পীটার এণ্ড পল দুর্গ। এখানে এসে অন্ধকার নিষ্ফল ভবিষ্যতের দিকে তাকিয়ে বাকুনিনের মন ভেঙে পড়ল। তিনি লিখলেন 'জারের প্রতি স্বীকারোক্তি' নামে এক সুদীর্ঘ পত্র, জারকে জাতির নায়ক হয়ে রুশ বিপ্লবের নেতৃত্ব নেবার জন্য আহ্বান জানালেন, সবিনয়ে নিবেদন করলেন—'যেমন করে উচ্ছৃঙ্খল, পরিত্যক্ত, বিপথগামী পুত্র অপমানিত রুষ্ট পিতার সামনে দাঁড়ায়', তেমন করে তিনিও দাঁড়িয়েছেন

১ ই. এইচ. কার: মাইকেল বাকুনিন, লণ্ডন, ১৯৩৭, ৪৩৯ পৃষ্ঠা।

জারের সামনে ; আর পত্রের পাদনামায় লিখলেন 'অনুতাপী পাপী মাইকেল বাকুনিন।'

আসলে এ নরম সুর নিছক অনুতাপের নয়। এর কিছুটা ছিল ব্যাজস্তুতি, জারের মন ভিজিয়ে মুক্তি পাবার আশায় লেখা। জার খুশী হলেন কিন্তু ভিজলেন না। নিকলাসের মৃত্যুর পর জার দ্বিতীয় আলেকজাণ্ডার অনুতপ্ত বেয়াড়া ছেলেকে সাইবেরিয়া পাঠিয়ে দিলেন। এখানে চার বৎসর কাটল এবং তাঁর বিয়ে হল। ১৮৬১ সালে একটি আমেরিকান জাহাজে চেপে তিনি পালিয়ে গেলেন জাপান, জাপান থেকে আমেরিকা, আমেরিকা থেকে লণ্ডন।

তখন লণ্ডনে আলেকজাণ্ডার হার্ৎজেন সমাজবাদী প্রচারে ব্যস্ত। বাকুনিন তাঁর সঙ্গে জুটলেন। ১৮৬৩ সালে পোল বিদ্রোহের সময়ে তিনি একদল স্বেচ্ছাবাহিনী সংগ্রহ করে সাগর পাড়ি দিলেন। জায়গায় পৌছবার আগে তাঁর বাহিনী ও পোল বিদ্রোহ খতম হয়ে গেল। একটির পর একটি ধাক্কা খেয়ে বাকুনিন তাঁর চিন্তাভাবনাগুলিকে আবার যাচাই করতে বসলেন।

১৮৪৮ সালে ইয়োরোপের দেশে দেশে যে বিদ্রোহ দেখা দিয়েছিল তার প্রাণ ছিল জাতীয় স্বাধীনতা ও গণতন্ত্রের দাবি। এই মন্ত্রে মুগ্ধ হয়ে বাকুনিন বিদ্রোহে ঝাঁপিয়ে পড়েছিলেন। ব্যর্থতার আঘাতে তাঁর জ্ঞানচক্ষু উন্মীলিত হল, তিনি দেখলেন এ মন্ত্র মুক্তির মন্ত্র নয়। জাতীয়তাবাদ ও রাষ্ট্রাধিকারের দাবি ছেড়ে দিয়ে তিনি এলেন নৈরাজ্যবাদে। "শ্লাভদের প্রতি আবেদন" পুস্তিকায় তিনি সমাজবিপ্লবের প্রসঙ্গ উত্থাপন করেছিলেন। এবার "বিপ্লবের বিতর্কিকা" পুস্তিকায় নৈরাজ্যবাদের আদর্শকে রূপ দিলেন ( ১৮৬৬ )। ১৮৬৭ সালে 'লীগ অব পীস এণ্ড ফ্রীডম' নামক সঙ্ঘ গঠিত হল, জেনেভায় তার প্রথম বৈঠক বসল আর বাকুনিন তার ইস্তাহার রচনা করলেন। এই ইস্তাহার "ফেডারেলিজ্‌ম্‌, সোশ্যালিজ্‌ম্‌ এণ্ড এণ্টিথিওলজিজ্‌ম্‌" নামে প্রকাশিত হল ( ১৮৬৮ )। লীগে ছিল বুর্জোয়া মতের প্রাধান্য। তাদের বরদাস্ত করতে না পেরে তিনি বন্ধুদের নিয়ে বেরিয়ে এসে গড়লেন 'ইণ্টারন্যাশন্যাল এলায়েন্স অব সোশ্যাল ডিমক্রাসী' নামে নতুন এক প্রতিষ্ঠান। ১৮৬৯ সালে এলায়েন্সকে নিয়ে তিনি মার্ক্স্‌-এর আন্তর্জাতিক শ্রমিক সংগঠনে ঢুকলেন।

পর বৎসর জুলাই মাসে ফ্রান্স ও প্রাশিয়ায় লড়াই বাধল। বাকুনিন 'একজন ফরাসীর প্রতি পত্র' মারফত ফ্রান্সের শ্রমিক ও কৃষকদের ডাক দিলেন একযোগে তৃতীয় নেপোলিয়ন ও জার্মান হানাদারদের বিরুদ্ধে দাঁড়িয়ে

সমাজবিপ্লব সাধন করবার জন্ত। তৃতীয় নেপোলিয়নের পতনের সঙ্গে সঙ্গে তিনি লোকার্নো থেকে ছুটে এলেন লিয় নগরে, সেখানে এক রাষ্ট্রবিরোধী গণ-অভ্যুত্থান পরিচালনা করলেন। ফ্রান্সের নূতন প্রজাতান্ত্রিক সরকারের হাতে এই অভ্যুত্থান বিধ্বস্ত হল। বাকুনিন অস্ত্র ছেড়ে কলম ধরলেন, লিখলেন "নাউটো-জার্মান এম্পায়ার এণ্ড দি সোস্তাল রিভল্যুশন"[২] (১৮৭২) নামে এক বিরাট গ্রন্থ। রাজনীতি থেকে নক্ষত্রতত্ত্ব পর্যন্ত কোন বস্তু এতে বাদ নেই। অবশ্য এ বইও শেষ হল না। এর একখণ্ড পরে "ঈশ্বর ও রাষ্ট্র" নামে প্রকাশিত হয়।

পারীর শ্রমিক বিদ্রোহ ও পারী কমিউনের ক্ষণিক সাফল্য (মার্চ—মে ১৮৭১) তাঁকে আবার চঞ্চল করে তুলল। ম্যাট্‌সিনি কমিউনকে নিরীশ্বরবাদী বলে তিরস্কার করলে বাকুনিন তার তীব্র প্রতিবাদ করে ম্যাট্‌সিনির ধর্মনিষ্ঠ জাতীয়তাবাদকে পাল্টা আক্রমণ করলেন। পরের বছর মার্ক্সের সঙ্গে তাঁর বিবাদ ঘনিয়ে উঠল। আন্তর্জাতিক থেকে বিতাড়িত হয়ে তিনি "রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ" নামক পুস্তক (১৮৭২) রচনা করলেন।

ইতোমধ্যে তাঁর দেহ ভেঙে পড়েছিল। আদর্শের নেশায় পাগল হয়ে তিনি নিজেকে ক্ষয় করে ফেলেছিলেন। ধনীর দুলাল ঘর ছেড়ে আসা অবধি আকাশবৃত্তি নিয়েছিলেন, দারিদ্র্য ও ক্লেশ হয়েছিল জীবনসঙ্গী। এক কঠিন ব্যাধির যন্ত্রণায় তাঁর অফুরন্ত জৈব শক্তি নিঃশেষ হয়ে গেল। ১৮৭৩ সালে সৈনিক অস্ত্রত্যাগ করে অবসর নিলেন। ৮৭৪ সালের মে মাসে ইটালীতে দুর্যোগ দেখা দেবার পর আবার তিনি অস্থির হয়ে উঠলেন, ভগ্ন স্বাস্থ্য নিয়ে বলোনায় এক বিদ্রোহ পরিচালনা করলেন। বিদ্রোহের সঙ্গে সঙ্গে তাঁর কর্মশক্তির অবসান হল।

অক্ষম অচল অনির্বাণ এই বিপ্লবীর জীবনসায়াহ্নের দিকে তাকালে চোখের জল রাখা যায় না। পঙ্গু নরশার্দুলের দিকে ভক্তেরা ফিরে তাকায় না। একনিষ্ঠ বিপ্লব সাধনা পরিবারের শান্তিনীড় ভেঙে দিয়েছে। প্রিয়তমা এণ্টনিয়া ঘর ও সন্তান কামনায় ব্যর্থ হয়ে তাঁরই এক ভাগ্যবান সহকর্মীকে বরণ করেছেন। বেপরোয়া ধার নেওয়া ও শোধ না দেবার অভ্যাস বন্ধুদের দূরে

২ নাউট অর্থ জানোয়ারের নাসিকা। রুশ সাম্রাজ্যরূপী জানোয়ার ও জার্মান সাম্রাজ্য উভয়ের মিত্রতা ও তার বিরুদ্ধে সমাজ বিপ্লব—নামের এই তাৎপর্য।

ঠেলে দিয়েছে। স্ত্রীর উপপতি তাঁর অন্নদাতা আশ্রয়দাতা। অবশেষে ১৮৭৬ সালের পয়লা জুলাই বার্নের হাসপাতালে নির্বাসিত দেশহীন গৃহহীন নিঃস্ব অবস্থায় তাঁর প্রাণবিয়োগ হল। যাঁকে দেখে একদিন সারা ইয়োরোপের মানুষ মেতে উঠত তাঁর শবযাত্রায় চল্লিশজন লোকও উপস্থিত হয়নি।

মস্কোতে দর্শন চর্চার সময়ে বাকুনিন প্রথমে ফিকটের প্রতি আকৃষ্ট হন। ঈশ্বর সর্বমানবব্যাপী, মানুষের মহিমায় ঈশ্বরের মহিমা, এর চেয়ে মধুর কথা আর কি আছে? কিছুকাল পরে এই রহস্যলোকে আঘাত করল হেগেলের পরমাদ্বৈতবাদ ও দ্বন্দ্ববাদ। ১৮৩৭ সালে তাঁর লেখা—

> "আমার ব্যক্তি-আত্মা এখন আর নিজের জন্য কিছুই চায় না; এখন হইতে আমার জীবন পরমসত্তায় লীন হইয়া গিয়াছে। জীবন ভয়াল সংঘর্ষে ভরপুর·····, তথাপি ইহা সুন্দর, ইহার মর্ম অলৌকিক পবিত্র—ইহা চিরন্তন ঐশ্বরিক সত্তায় বিধৃত।"[৩]

দ্বন্দ্বপর পরমসত্তায় ডুবে গেলেন বাকুনিন। কিন্তু রক্তে যার সর্বনাশের নেশা এ ভাবালুতায় তিনি কতদিন মেতে থাকবেন? খট্‌কা লাগল হেগেলের বচনে—যাহা বাস্তব তাহাই প্রজ্ঞান যাহা প্রজ্ঞান তাহাই বাস্তব। পরম প্রজ্ঞানে আত্মহারা হলে আর বিদ্রোহের অবকাশ কোথায়? প্রজ্ঞান যদি হয় সকল বস্তুর আধার তাহলে বাস্তবকে নির্বিচারে স্বীকার করতে হয়। বামপন্থী হেগেলবাদীদের সংসর্গে আসবার পর তাঁর সংশয় ঘনীভূত হল, পরমাদ্বৈতকে ছেড়ে তিনি ধরলেন দ্বন্দ্ববাদের নাশকতা। ফয়েরব্যাকের প্রতিধ্বনি করে বাকুনিন বললেন—'আমি ঈশ্বরকে খুঁজি মানুষে, মানুষের মুক্তিতে এবং বর্তমানে তাঁর সন্ধান করি বিপ্লবে।'

তখন তাঁর চিত্ত ধ্বংসের নেশায় মশগুল—ক্ষেপা মন দর্শনের বাঁধন মানতে চায় না। কর্মপিপাসুর কোন জিজ্ঞাসা নেই আছে শুধু জিগীষা। পিছনে পড়ে রইল ফয়েরব্যাক। বাকুনিন লিখলেন—

> "দূর হোক ধর্ম ও দর্শনের তত্ত্ব। সত্য তত্ত্বকথায় নাই, আছে কর্মে জীবনে···; বসিয়া বসিয়া ভাবিলে সত্য আবিষ্কার হয় না, বাঁচিতে

৩ ভি, ভি, জেংকভ্‌স্কী: এ হিস্ট্রী অব রাশিয়ান ফিলজফি। অনুবাদ—জর্জ এল, কিল্‌নে, লণ্ডন, ১৯৫৩। খণ্ড ১, ২৪৮ পৃষ্ঠা।

হয়, জীবন চিন্তার অপেক্ষা ব্যাপক ; সত্যের রহস্য লুকাইয়া আছে জীবনে।"[৪]

বিপ্লব সৃজনচাঞ্চল্যের বিস্ফোরণ। বস্তু দ্বান্দ্বিক নিয়মে চিরচঞ্চল। যা অচল তা অবাস্তব, সুতরাং প্রজ্ঞানবিরোধী। সুতরাং বিপ্লব বাস্তব প্রজ্ঞানসম্মত সত্য। গোঁড়া হেগেলবাদীরা বাস্তব ও প্রজ্ঞান, প্রত্যক্ষ ও অন্তরীক্ষ উভয়ের মাঝে ঢুলতে ঢুলতে যেন ঘুমের ঘোরে প্রলাপ বকে চলেছে।

বিপ্লব অবিশ্রাম চিরন্তন। অবিরাম ও সর্বাত্মক বিশ্ববিবর্তন, এই পরম সত্য—এখানে কোন শাস্ত্র কোন বিধানের জায়গা নেই। এই সর্বনাশের সত্য থেকে আসবে নীতির বিচার, ভালমন্দর মাপকাঠি।

তিনজন ব্যক্তির প্রভাব বাকুনিনের ওপর কায়েম হয়েছিল,—ফয়েরব্যাক, মার্ক্স ও প্রুদঁ। এঁদের আওতায় এসে তিনি হেগেলের ঐশ্বরিক ভাববাদ থেকে মুক্ত হয়ে পুরোদস্তর নাস্তিক ও জড়বাদী হলেন। ফয়েরব্যাক তাঁর "খ্রীষ্টানত্বের সারমর্মে" (১৮৪১) ধর্মের মুখোস খুলে দেবার সঙ্গে সঙ্গে মধ্য ইয়োরোপে দার্শনিক চেতনার মোড় ঘুরল—তাঁর সঙ্গে সুর মেলালেন বাম হেগেলবাদীরা ও প্রুদঁ। এঁদের ছাড়িয়ে গেলেন বাকুনিন।

> "জড়বাদ পশুত্ব হইতে শুরু করে মানবত্ব প্রতিষ্ঠা করিবার জন্য। ভাববাদ দেবত্ব হইতে শুরু করে দাসত্ব প্রতিষ্ঠা করিবার এবং জনতাকে চিরতরে পশুত্বে আবদ্ধ রাখিবার জন্য।"[৫] ('নাউটো-জার্মান সাম্রাজ্য ও সমাজবিপ্লব')

"ঈশ্বর ও রাষ্ট্র" পুস্তিকাটি ভরে তিনি তীব্র শ্লেষের বিষ ঢেলেছেন। ওল্ড টেস্টামেন্টের আদিম পাপ নিয়ে এর সূচনা। আত্মম্ভরি একাকী জিহোভার খেয়াল হল কিছু দাস নিয়ে বসবাস করবার,—সৃষ্টি করলেন মানবযুগল। সবই দিলেন তাদের, নিষেধ রইল কেবল জ্ঞানবৃক্ষের ফলের ওপর, যাতে তাদের পশুত্ব না ঘোচে। এমন সময়ে এল শয়তান 'চিরন্তন বিদ্রোহী এবং প্রথম স্বাধীনচিন্তক'। তার প্ররোচনায় মানবমানবী ঈশ্বরকে অমান্য করে জ্ঞানবৃক্ষের ফল খেল। প্রভুত্বগর্বী ঈশ্বর রাগে অন্ধ হয়ে শুধু অপরাধীযুগলকে

৪ ঐ, ২৫৫ পৃষ্ঠা।

৫ ম্যাক্সিমফ : দি পলিটিক্যাল ফিলজফি অব বাকুনিন, ইউ. এস. এ, ১৯৫৩। ৬৪ পৃষ্ঠা। এটি বাকুনিনের রচনার একটি বাছাই করা সংকলন। পরবর্তী পৃষ্ঠা নির্দেশ বন্ধনীর মধ্যে দেওয়া হল।

নয় তাদের সকল উত্তরপুরুষকে অধঃপাতে ফেললেন। কিন্তু ক্রোধের প্রতিমূর্তি যিনি তিনি তো প্রেমেরও অবতার! তাই হতভাগ্য পাপীদের উদ্ধার করবার জন্যে নিজের পুত্রকে প্রায়শ্চিত্ত করতে পাঠালেন। বেচারা ক্রুশবিদ্ধ হয়েও কি পাপীদের ত্রাণ করতে পারল? তাদের জন্যে মজুত আছে অনন্ত নরক।

আসলে এই যীশুটি একটি অকর্মা অপোগণ্ড। পাইলেটের উচিত ছিল তাকে ক্রুশে না ঝুলিয়ে বরং জেলে পুরে আচ্ছা করে খাটানো।

কয়েরব্যাক ধর্মবিশ্বাসের একটা বাস্তব ব্যাখ্যা দিয়েছেন: 'মানুষের আকাঙ্ক্ষা অমিত, সাধ্য সীমিত। অল্প ক্ষমতায় আকাঙ্ক্ষা তৃপ্ত হয় না বলে সে কল্পনার শরণ নেয়, সান্ত মানুষিক শক্তিকে অনন্ত অমানুষিক করে তাকে বলে দৈব। নিজের সত্তাকে খণ্ডিত করে, বিচ্ছিন্ন করে, নিজের উপরে দাঁড় করিয়ে সে তার ভজন করে। এমনি করে আসে ঈশ্বর ও মানুষের দ্বৈত, মর্ত্য ও স্বর্গের ব্যবধান। এই প্রসঙ্গ ধরে বাকুনিন এলেন উগ্র ধর্মদ্রোহিতায়। স্বর্গ মানুষেরই উলটিত বিবর্ধিত প্রতিচ্ছায়া, অজ্ঞ অন্ধ বিশ্বাসে নিজের বিকৃত ছবিকে সে দেবায়িত করেছে। এই প্রকারে

> "পৃথিবীর সম্পদ লুণ্ঠন করিয়া স্বর্গ হইয়াছে সমৃদ্ধ এবং ইহার অনিবার্য পরিণামে স্বর্গ যতই সমৃদ্ধ হইয়াছে মানুষ ও পৃথিবী ততই শ্রীহীন হইয়াছে।
>
> ঈশ্বরই যখন সব তখন বাস্তবজগত ও মানুষ কিছুই নহে। যেহেতু ঈশ্বর সত্য, ন্যায়, সততা, সৌন্দর্য, শক্তি ও জীবন, সেহেতু মানুষ অসত্য, অন্যায়, অসততা, কুশ্রীতা, অক্ষমতা ও মৃত্যু। যেহেতু ঈশ্বর প্রভু সেহেতু মানুষ দাস। সে নিজের চেষ্টায় ন্যায় সত্য ও অমরত্ব লাভ করিতে পারে না বলিয়া এই সকল অভীষ্টলাভের জন্য দৈবাদেশের উপর নির্ভর করে। আর দৈবাদেশের কথা বলিলেই আসে আদেষ্টার কথা, ত্রাণকর্তা, ধর্মাবতার, পুরোহিত ও ঈশ্বরে অনুপ্রাণিত শাস্ত্রকারের কথা। ইহারা পৃথিবীতে ঈশ্বরের প্রতিনিধি, মানুষকে মুক্তির পথে চালাইয়া লইবার জন্য ঈশ্বর ইহাদিগকে বাছিয়া বাছিয়া পবিত্র উপদেষ্টা করিয়া পাঠাইয়াছেন—এ কথা মানিয়া লইলে ইহাদের হাতে গিয়া পড়ে নিরঙ্কুশ ক্ষমতা।"[৬]

৬ গড এণ্ড দি স্টেট, মাদার আর্থ পাবলিশিং এসোসিয়েশন, নিউ ইয়র্ক সিটি। ২৪ পৃষ্ঠা।

এইরূপে মানুষ আপনার দেবায়িত ছায়াকে বিচারবুদ্ধি ও ন্যায়বোধ সমর্পণ করে। সে হয় প্রভুর ভয়ে তটস্থ, প্রভুর দয়ার কাঙাল জানোয়ারের সামিল।

> "মনে কর একটি পোষা কুকুর প্রভুর একটু আদরের জন্য, একটু কৃপাদৃষ্টির জন্য আবেদন করিতেছে। তাহার চেহারায় কি ঈশ্বরের নিকট নতজানু ভক্তের ছাপ ফুটিয়া ওঠে না? পরিবেশের প্রাকৃতিক শক্তিকে আয়ত্ত করিতে না পারিয়া মানুষ তাহা আরোপ করিয়াছে ঈশ্বরে। ঐ কুকুরটাও কি তেমন তার কল্পনা ও অভিজ্ঞতালব্ধ ক্ষীণ চিন্তাশক্তি দিয়া প্রকৃতির পরম শক্তিকে প্রভুর মধ্যে দেখিতেছে না?" ('ফেডারেলিজ্‌ম্‌, সোস্যালিজ্‌ম্‌ এণ্ড এন্টি-থিয়লজিজ্‌ম্‌', ম্যাক্সিমফ, ১০৯)

ভলতের বলেছিলেন ঈশ্বর যদি নাও থাকে মানুষকে নিজের দরকারে তাকে সৃষ্টি করতে হয়। বাকুনিন তাঁর কথা উলটিয়ে বললেন "ঈশ্বর যদি থাকেও তাহলে তাকে বাতিল করা দরকার।" বাতিল তাকে হতেই হবে। জৈব প্রকৃতির অমানিশা পিছনে ফেলে মানুষ এসেছে বুদ্ধির মুক্ত দিবালোকে। আমাদের প্রথম পূর্বপুরুষরা বন্য পশুর সামিল হলেও দুটি বৈশিষ্ট্যের অধিকারী ছিল—'চিন্তার ক্ষমতা ও বিদ্রোহের প্রবৃত্তি।' ধর্ম, দর্শন ও আইনের শাস্ত্র যত মিথ্যা আমদানি করেছে সমস্তের বিরুদ্ধে বুদ্ধি করেছে বিদ্রোহ ঘোষণা। আজ বুদ্ধি শানিত হয়েছে বিজ্ঞানে, বিজ্ঞান বিদ্রোহীর প্রচণ্ড হাতিয়ার। মুষ্টিমেয় বিদ্যাবিলাসীর হাত থেকে এ হাতিয়ার ছিনিয়ে নিয়ে তুলে দিতে হবে জনতার হাতে। এই হাতিয়ার নিয়ে মুক্তবুদ্ধি জনতা চড়াও হবে স্বর্গের ওপর, লুণ্ঠন করবে স্বর্গের ঐশ্বর্য।

গডউইনের মত বাকুনিনও শান্তশুদ্ধ প্রাকৃতিক সমাজের ওপর বিজ্ঞানের আলোকপাত করেছেন, একে পশুর স্বর্গ বলে বিদ্রূপ করেছেন। প্রকৃতির কোলের মুক্ত বর্বর যেন মায়ের কোলের দুষ্টু ছেলে! কল্পনাটি আকাশের ফুলের মত সুন্দর এবং অলীক। বস্তুত মানুষ কোনকালে প্রকৃতির দাস ছিল না, প্রভুও ছিল না। তার মুক্তি আপেক্ষিক। সে প্রকৃতির অংশ কাজেই প্রকৃতির কার্যকারণ নিয়মে আবদ্ধ।

> "মানুষের স্বাধীনতা বলিতে কেবল ইহাই বুঝায়—যে সে প্রাকৃতিক নিয়মের বাধ্য নিজ হইতে ইহাকে নিয়ম বলিয়া বুঝিয়াছে তাই,

বাহির হইতে অপরের ইচ্ছায় তাগিদে নহে,—তা সে ইচ্ছা দৈব কিংবা মানসিক, যৌথ কিংবা একক যাহাই হউক না কেন।"[৭]

মানুষ নীতিবোধ নিয়ে জন্মায় না। সে পরিবেশের সৃষ্টি, সামাজিক আবহাওয়ায় তার নীতিবোধ গড়ে ওঠে। গডউইনের মত বাকুনিনও অপরাধের জন্যে দায়ী করেছেন সমাজব্যবস্থাকে। শাস্তির মত অন্যায় আর নেই, কারণ

"যে প্রাকৃতিক ও সামাজিক পরিবেশে সে ভূমিষ্ঠ ও লালিত হইয়াছে এবং যাহার আওতায় সে এখনও বর্তমান, ব্যক্তি তাহারই অনিচ্ছাকৃত উৎপন্ন জীব।"[৮]

অতএব হিতোপদেশে কিছু হয় না।

"মানুষকে নীতিবান করিতে হইলে দরকার তাহার সমাজপরিবেশকে নীতিবান করা। ইহার উপায় মাত্র একটি,—সকলকে ন্যায্য প্রাপ্যের প্রতিশ্রুতি দেওয়া, অর্থাৎ সকলের সম্পূর্ণ সমতার মধ্যে প্রত্যেকের অবাধ স্বাধীনতা।" ('ইন্টিগ্র্যাল এডুকেশন,' ম্যাক্সিমফ, ১৫৫)

ঐশ্বরিক নীতিশাস্ত্র দাঁড়িয়ে আছে প্রভুত্ব ও মানুষের অবনতির ওপর, মানবিক নীতিবোধ দাঁড়িয়ে আছে মানুষের সাম্য ও মুক্তির ওপর। ঐশ্বরিক নীতিশাস্ত্র শ্রমকে বলেছে পাপের শাস্তি, মানবিক নীতিবোধ শ্রমকে দিয়েছে মর্যাদা।

"আমরা বিপ্লবের সন্তান, বিপ্লবের নিকট হইতে উত্তরাধিকার সূত্রে পাইয়াছি মানবতার ধর্ম, দেবতার ধর্মের ধ্বংসাবশেষের উপর আমাদিগকে ইহার প্রতিষ্ঠা করিতে হইবে।" ('ফেডারেলিজ্‌ম্‌', ম্যাক্সিমফ ১৪২)

এসব প্রুদঁর কথার পুনরাবৃত্তি। ঐতিহাসিক জড়বাদের শিক্ষাও বাকুনিন প্রথম পান প্রুদঁর কাছে—

"হাঁ, প্রুদঁ ঠিক বলিয়াছেন, আদর্শ একটি ফুল যার শিকড় জীবনের বাস্তব অবস্থায় নিহিত। মানুষের দার্শনিক, নৈতিক, রাষ্ট্রিক ও সামাজিক ইতিহাস কেবল আর্থিক ইতিহাসের প্রতিফলন।" ('গড এণ্ড দি স্টেট', ৯)

---

৭ গড এণ্ড দি স্টেট, ৩০ পৃষ্ঠা।

৮ ইণ্টারন্যাশন্যাল এলায়েন্স অব সোস্যাল ডিমক্রাসীর কার্যসূচী।

এ তত্ত্ব পূর্ণাঙ্গ হয়েছে মার্ক্সের কলমে। তাঁর কাছে বাকুনিন ঋণ স্বীকার করেছেন। তাঁর অজস্র পত্রে ও পুস্তিকায় আছে মার্ক্সের ধনতান্ত্রিক শোষণ, প্রতিযোগিতা, একচেটিয়া অধিকার, শ্রেণীসংগ্রাম, শ্রমিক শ্রেণীর আন্তর্জাতিক ঐক্য ইত্যাদি সূত্রের পুনরুক্তি। সম্পত্তিপ্রথার বিশ্লেষণে, ইতিহাসের অর্থনৈতিক ব্যাখ্যায় তিনি মার্ক্সের অনুগামী। কিন্তু একটি বিষয়ে আছে মৌলিক পার্থক্য। তিনি সম্পত্তিকে এনেছেন রাষ্ট্রের আগে নয়, পরে। মার্ক্সের মতে রাষ্ট্রিক অবস্থার উৎপত্তি আর্থিক অবস্থা থেকে,

> "সে বলে দারিদ্র্য রাষ্ট্র ও তাহার দাসত্বের জন্ম দেয়। সে সায় দিবে না যদি কথাটা ঘুরাইয়া বলা হয়—রাষ্ট্র এবং তাহার দাসত্বও নিজেদের বজায় রাখিবার জন্য দারিদ্র্য সৃষ্টি করে ও জীয়াইয়া রাখে, এবং দারিদ্র্য দূর করিতে হইলে রাষ্ট্রকে নাশ করা দরকার।"[১]

শ্রমিককে শোষণ করে জমা হয় সম্পত্তি ও পুঁজি। রাষ্ট্রের প্রথম কাজ হল আইনের বলে সম্পত্তিকে রক্ষা করা অর্থাৎ শ্রমিককে শোষণ করবার অধিকারটিকে কায়েম করা। সুতরাং রাষ্ট্রকে আগে উচ্ছেদ করা দরকার। রাষ্ট্রকে করায়ত্ত করবার কথা বলে মার্ক্স বুর্জোয়া গণতন্ত্রবাদীদের সঙ্গে সুর মিলিয়েছেন। বুর্জোয়া শাসিত গণতান্ত্রিক রাষ্ট্র আর শ্রমিক-শাসিত একতান্ত্রিক রাষ্ট্র দুয়ে আসলে কোন তফাত নেই। এ বিষয়ে বাকুনিনের মন্ত্রগুরু প্রুধঁ। ব্যক্তিস্বাতন্ত্র্য, যুক্তকরণ ও নৈরাজ্যের আদর্শ তাঁর কাছ থেকেই পাওয়া। বাকুনিনের বিদ্রোহী স্বভাব যে একটা নাশাত্মক দর্শনে উত্তীর্ণ হতে চেয়েছিল তার কৃতিত্ব প্রুধঁর। প্রুধঁর দর্শনের জোরেই তিনি পরে মার্ক্সের সঙ্গে লড়তে পেরেছিলেন।

বাকুনিনের চিন্তাগুলি ধারালো উজ্জ্বল, কিন্তু তাতে দর্শনের পরিণতি ও সামঞ্জস্য নেই। তাঁর দার্শনিক দৃষ্টি আচ্ছন্ন হয়ে যেত আবেগে। প্রজ্ঞাকে ছাপিয়ে উঠত কর্মের নেশা। তাঁর রাজনীতিতে ছিল বেশ কিছু জাত্যন্ধতার খাদ। শ্লাভপ্রীতি, ইহুদী ও জার্মান বিদ্বেষ ছিল তাঁর অস্থিমজ্জায়। ১৮৬২ সালে ভ্রাতৃবধূ নাটালীকে তিনি এক পত্রে লিখছেন—

> "পোল, রুশ ও শ্লাভজাতির ইষ্টকামনায় আমি কর্মব্যস্ত হইয়া আছি এবং নিয়মিতভাবে একান্ত বিশ্বাসের সহিত জার্মানদের বিরুদ্ধে

১ মাক্সিমভ্‌, ফ্রীডম এণ্ড দি স্টেট, অনুবাদ ও সম্পাদনা, কে. জে, কেনাফিক, লণ্ডন। ৪৮-৪৯ পৃষ্ঠা।

বিদ্বেষ ছড়াইতেছি। ঈশ্বর প্রসঙ্গে ভলতেরের উক্তির অনুকরণ করিয়া আমি বলি যদি জার্মানরা নাও থাকিত তাহা হইলেও জার্মানদিগকে আবিষ্কার করিতে হইত কারণ সুগভীর জার্মান বিদ্বেষ শ্লাভদিগকে যেমন একতাবদ্ধ করিতে পারে তেমন আর কিছুতে নয়।"[১০]

মার্ক্স্ ছিলেন জার্মান ইহুদী, বাকুনিন শ্লাভ রুশ। উভয়ে যে অহিনকুল সম্পর্ক দাঁড়াবে তা আর বিচিত্র কি?

উইটলিং ও প্রুদঁ বাকুনিনের কানে যে মন্ত্র দিয়েছিলেন তাতে তিনি সিদ্ধ হলেন সাইবেরিয়া থেকে পালিয়ে আসার পর। "বিপ্লবের বিতর্কিকা" ও পরবর্তী লেখায় তাঁর আক্রমণের লক্ষ্য হল সর্ববিধ কর্তৃত্ব। কর্তৃত্ব কর্তা ও দাস দুজনকেই হেয় করে—কারণ তার কাজের ধারা জবরদস্তি, বুদ্ধি ও অন্তরের কাছে আবেদন নয়। জোরজুলুম আদিম কালের চাল, সভ্যতার অগ্রগতির সঙ্গে এ চাল অচল হবে। জোরজুলুম সমাজে তিন আকারে অধিষ্ঠিত—ধর্ম, রাষ্ট্র ও সম্পত্তি। "ফেডারেলিজ্ম্, সোস্যালিজ্ম্ এণ্ড এণ্টিথিয়লজিজ্ম্" ইস্তাহারে তিনি এদের অপসারণ করবার উপায় বাতলালেন। ধর্মকে সরকারী ও শিক্ষার ক্ষেত্র থেকে বার করে দিতে হবে, ধর্ম হবে যার যার ব্যক্তিগত বিবেকের ব্যাপার। রাষ্ট্র তুলে দিতে হবে, তার জায়গায় থাকবে সমাধিকারী ব্যক্তি, স্বাতন্ত্র্যশীল কমিউন ও প্রদেশ এবং পরস্পরের সহযোগ। বর্তমান সম্পত্তিপ্রথার আমূল পরিবর্তন করে বিত্ত, শ্রম, অবসর ও শিক্ষা সকলকে সমানভাবে ভাগ করে দিতে হবে।

সকল প্রকার কর্তৃত্বের ভিত্তিপ্রস্তর হল রাষ্ট্র। সম্পত্তি ও ধর্মের জুলুম রাষ্ট্রশাসনের ওপর ভর করে আছে। রাষ্ট্র ভেঙে পড়লে এরা হবে নিরালম্ব। সুতরাং নৈরাজ্যবাদীর লড়াই প্রধানত রাষ্ট্রের সঙ্গে।

"পশুবলের উপর বিধাতার আশীর্বাদ লইয়া রাষ্ট্রের জন্ম। ইহা স্বাভাবিক সুস্থ সমাজ নহে যেখানে সকলের যৌথ জীবন প্রত্যেকের জীবনকে ধারণ করিয়া আছে। ঠিক তার বিপরীত। ইহাতে প্রত্যেকটি ব্যক্তি ও আঞ্চলিক প্রতিষ্ঠানের বলিদান হয়। জীবন্ত

১০ ই. এইচ. কার: মাইকেল বাকুনিন। ২৫১ পৃষ্ঠা।

সমাজকে নষ্ট করিয়া ইহা তাহার কায়াহীন ছায়া লইয়া দাঁড়ায়। সর্বসাধারণের স্বার্থের নাম করিয়া ইহা প্রত্যেক ব্যক্তির অধিকারকে সঙ্কুচিত, এমন কি সমূলে বিনাশ করে, তাহার জীবনকে পঙ্গু করে। এ এক সর্বগ্রাসী সার্বজনীনতা যার বেদীমূলে স্বাভাবিক সমাজের বলিদান হয়।" ( 'দেশপ্রেমের পত্রাবলী', ম্যাক্সিমফ, ২১৬ )

রাষ্ট্রের কোন নীতির বালাই নেই। পরস্পর বিবাদ বিদ্বেষ ও অবিরাম যুদ্ধ এই ঐদের কারবার। চুরি, বাটপাড়ি, ডাকাতি, প্রতারণা, বিশ্বাসঘাতকতা এমন কোন দুষ্কর্ম নেই যা রাজনৈতিক ধুরন্ধররা রাষ্ট্রস্বার্থের নামে অহরহ না করে থাকেন।

"সুতরাং রাষ্ট্র কখনো সৎ ন্যায়বান ও নীতিবান হইতে পারে না। সকল রাষ্ট্র এই অর্থে মন্দ যে তাহারা যে ধাতুতে যে উদ্দেশ্যে গড়া সেই স্বভাবদোষে মানবিক ন্যায় নীতি ও মুক্তির আমূল পরিপন্থী।[১১]"

রাজনীতি জনতাকে শাসন ও শোষণ করবার ফিকির। প্রভুত্বের সূত্র হল এই যে,

"যেহেতু জনগণ কখনই আপনাদিগকে শাসন করিতে পারে না সেহেতু তাহাদিগকে সদাসর্বদা কোন না কোন কল্যাণকামী জ্ঞানী ও বিচারকের শাসন মানিয়া চলিতে হইবে।... জনগণ কর্তৃক এই প্রকারে স্বীকৃত ও সম্মানিত প্রভুত্ব তিন উপায়ে আসিতে পারে—বল, ধর্ম ও উচ্চতর বুদ্ধি। আর এ সবগুলি থাকে লঘুতর সংখ্যার জিম্মায়।"[১২]

গণতন্ত্রের আইনে জনসাধারণ রাষ্ট্রের প্রভু। কিন্তু তাদের না আছে শিক্ষা, দিনগত পাপক্ষয়ের পর না আছে অবসর। বাধ্য হয়ে তারা প্রভুত্ব ছেড়ে দেয় কায়েমীস্বার্থদের হাতে। তারা মাস্টার জনতা বেয়াড়া ছাত্র, তারা মেষপাল জনতা মেষ।

"মেষপালক হইতে সাবধান। কারণ যেখানে ভেড়ার পাল আছে সেখানে আছে মেষপালক তাহাদের পশম ও পেট কাটিবার জন্য।" ( 'গড এণ্ড দি স্টেট', ৩৯ )

---

১১ লীগ অব পীস এণ্ড ফ্রীডম-এর কংগ্রেসে দেওয়া বক্তৃতা। কার: ৩৪৩ পৃষ্ঠা।

১২ মার্ক্সিজম্ ফ্রীডম এণ্ড দি স্টেট, ৩৭ পৃষ্ঠা।

এক অপ্রতিদ্বন্দ্বী রাজা কিংবা গণভোটে নির্বাচিত প্রতিনিধিবর্গ যে বা যারাই দেশ শাসন করুক, তাতে রাষ্ট্রের চরিত্র বদলায় না। অনতিবিলম্বে প্রতিনিধিবর্গ হয়ে দাঁড়ায় এক শ্রেণীর রাজনীতিবিদ যারা জাত হাকিম, শাসন চালানো যাদের এখ্‌তিয়ার। যদিও বা গুণী ও সৎ লোকেরা নির্বাচিত হয় হুকুম করার অভ্যাস তাদের চরিত্র নষ্ট করে, ক্ষমতা ও সুবিধার মোহে তারা ভ্রষ্ট হয়। ক্ষমতার অবধারিত পরিণাম জনতার প্রতি অবজ্ঞা ও আত্মপ্রসাদের অতিরঞ্জন। শ্রমিকরাও এই নিয়মের ব্যতিক্রম নয়। একবার পার্লামেণ্টে এলে তাদেরও মাথা ঘুরে যায়। বুর্জোয়াদের পার্লামেণ্টারী কায়দাকানুন রপ্ত হবার পর তারা আর শ্রমিক থাকে না তারা হয় রাজনীতিজ্ঞ, পলিটিশিয়ান।

প্রুধঁ বলেছিলেন সার্বজনীন ভোটাধিকার বিপ্লব-বিরোধী। বাকুনিন এই বচনের বিস্তার করেছেন।

> "যতক্ষণ লঘুসংখ্যক লোক দেশের বিত্ত ও পুঁজি করায়ত্ত করিয়া জনগণ তথা শ্রমিক সাধারণের উপর আর্থিক আধিপত্য খাটায় ততক্ষণ জনসাধারণ রাজনৈতিক অর্থে মুক্ত ও স্বাধীন হইলেও তাহাদের সার্বজনীন ভোটের নির্বাচন ফলত ছলনাময় ও অগণতান্ত্রিক হইয়া দাঁড়ায়। নির্বাচনের ফল জনসাধারণের প্রয়োজন, প্রবৃত্তি ও প্রত্যাশার প্রতিকূল হওয়া অবশ্যম্ভাবী।" ('নাউটো-জার্মান সাম্রাজ্য', ম্যাক্সিমফ, ২১৩)

প্রুধঁর ন্যায় বাকুনিনেরও ছিল সংবিধান ও আইনসভায় বিতৃষ্ণা। ইয়োরোপের পার্লামেণ্ট ও কংগ্রেসগুলিতে জনপ্রতিনিধিদের কার্যকলাপ দেখে তিনি হতাশ হয়েছিলেন। এদের দলাদলি, বাক্‌বিতণ্ডা এবং কথা ও কাজে আকাশ পাতাল পার্থক্য দেখে তিনি বুঝেছিলেন এরা জনতার মানুষ নয়। 'জারের প্রতি স্বীকারোক্তি'তে তিনি লিখছেন—

> "প্রতিনিধিমূলক শাসন, বৈধানিক ব্যবস্থা, পার্লামেণ্টের অভিজাত শ্রেণী এবং তথাকথিত ক্ষমতার ভারসাম্য—যাহাতে রাষ্ট্রের অঙ্গ-প্রত্যঙ্গ এমনভাবে বিন্যস্ত হয় যে কোনটিই কার্যকরী হইতে পারে না,—এককথায় পাশ্চাত্য উদারনৈতিকদের চুলচেরা সুচতুর অন্তঃসারশূন্য রাষ্ট্রদর্শনের বাক্যজাল,— এ সকলকে আমি কখনও প্রশংসা, সহানুভূতি ও সম্মানের চক্ষে দেখিতে পারি নাই। তারপর যখন আমি ফ্রান্স, জার্মানী, এমন কি শ্লাভ কংগ্রেসেও পার্লামেণ্টারী

গণতন্ত্রের পরিণাম দেখিতে পাইলাম তখন হইতে এ সকলকে আমি আরো বেশি অবজ্ঞা করিতে শুরু করিয়াছি।" ( 'কার', ১৭২ )

পার্লামেন্টারী শাসন আসলে গণতন্ত্রের ছদ্মবেশধারী স্বৈরশাসন। মানুষকে নিজের অধিকার নিজের হাতে রাখতে হবে। নূতন সমাজের বনিয়াদ হবে যে স্বাধীনতা তা প্রতিনিধি দ্বারা সুরক্ষিত হতে পারে না।

"রাষ্ট্রাধিকারের সাম্য এবং গণতান্ত্রিক রাষ্ট্র এই কথাগুলির মধ্যে এক জাজ্বল্যমান বৈষম্য রহিয়াছে। রাষ্ট্র অথবা রাষ্ট্রাধিকার বলিতে বুঝায় বল, কর্তৃত্ব, আধিপত্য, তার মানে অসাম্য। যেখানে সকলেই শাসক, সেখানে কেহ শাসিত নয়, সেখানে রাষ্ট্র নাই। যেখানে সকলে সমান মানবাধিকার ভোগ করে সেখানে রাষ্ট্রাধিকার থাকিবার কোন যুক্তি নাই। রাষ্ট্রাধিকার অর্থ রাষ্ট্রের নাগরিক হিসাবে বিশেষ সুবিধা। যেখানে সকলের সুযোগ সুবিধা সমান সেখানে বিশেষ সুবিধার জায়গা নাই, রাষ্ট্রাধিকারও নাই। সুতরাং গণতান্ত্রিক রাষ্ট্র ও রাষ্ট্রাধিকারের সমতা বলিতে বুঝায় রাষ্ট্রের বিনাশ ও যাবতীয় রাষ্ট্রাধিকারের বিলোপন।" ( 'সমাজ বিপ্লবীদের আন্তর্জাতিক মৈত্রী', ম্যাক্সিমফ, ২২২-২৩ )

স্বাধীনতাকে ভেঙে টুকরা টুকরা করা যায় না। কিছুটা স্বাধীনতা খর্ব করে বাকিটুকু রাষ্ট্রের মারফত সুরক্ষিত করার যুক্তি একেবারে অসার।

"ঐ যেটুকু স্বাধীনতা কাড়িয়া লওয়া হইতেছে ঐটুকু আমার সব, আমার স্বাধীনতার সার। অতি স্বাভাবিক অনিবার্য প্রয়োজনে আমার স্বাধীনতার আকাঙ্ক্ষা ঠিক ঐ জায়গাটুকুর মধ্যে আসিয়া জড় হইয়াছে।" ( 'ফেডারেলিজ্ম্', ম্যাক্সিমফ, ২০৯ )

মুক্তির মূল সমাজে। একে পাওয়া যাবে তখনই যখন রাষ্ট্রকে ভেঙে দিয়ে ব্যক্তি সকল রকম কর্তৃত্ব থেকে ছাড়া পাবে, সকলে সমাজের সমান সভ্য হয়ে দাঁড়াবে।

"রাষ্ট্রের আত্মা দেশপ্রেম। স্বভাবজাত দেশপ্রেম একটি জৈব বৃত্তি। এ এক যূথজনীন আত্মম্ভরিতা, যে পৈত্রিক বা ঐতিহ্যবাহী জীবনশৈলী সমাজের স্বীকৃতি পাইয়াছে তাহার প্রতি জন্মগত যুক্তিহীন যন্ত্রপর আকর্ষণ, এবং অন্যবিধ জীবনশৈলীর বিরুদ্ধে তেমনি অন্ধ যন্ত্রবৎ শত্রুতা।" ( 'দেশপ্রেমের পত্রাবলী,' ম্যাক্সিমফ, ২২৭ )

গাঁয়ের কুকুরগুলো যেমন স্বাধীনভাবে চলেফেরে যে যার ওপর পারে জোর খাটায়, কিন্তু ভিনগাঁয়ের একটি কুকুর যদি তাদের সামনে এসে পড়ে অমনি সারমেয়গণতন্ত্রের যত বিশিষ্ট নাগরিক হৈ হল্লা করে হতভাগ্য আগন্তুকের ওপর একসঙ্গে ঝাঁপিয়ে পড়বে দেশপ্রেমিকরাও ঠিক তেমনি।

যে জাতি যত পিছিয়ে আছে অভ্যস্ত জীবনের ওপর জৈবিক টান ও অনভ্যস্ত অন্য জীবনের ওপর ঘৃণা তার তত বেশি। ইতিহাসের সূচনায় বর্বরদের মধ্যে ভাষা, দেবদেবী, পুরোহিত এবং জাদুকরকে নিয়ে যে গোষ্ঠীপ্রীতি জাগরূক ছিল, যা জাতিযূথের বাইরে কোন কিছু মানত না, দেশপ্রেমের সূত্রপাত সেইখান থেকে। মেরুদেশের লোকেরা এখনো বাস করে পশুর মত, অতি সামান্য প্রয়োজনও তাদের মেটাবার সাধ্য নেই, তবু তারা অন্যত্র নিজেদের খাপ খাওয়াতে পারে না। আর ফরাসী জার্মান ও ইংরাজ, যারা প্রগতির পুরোভাগে চলছে তারা পৃথিবীর সর্বত্র ছড়িয়ে পড়ছে।

স্বদেশের প্রতি ভালবাসা একটি স্বাভাবিক বৃত্তি। এ নিয়ে বড়াই করবার কিছু নেই। অহংকারে অন্ধ হয়ে পিতৃভূমির গৌরব ও প্রতাপ বাড়াবার জন্যে মাতামাতি করা একটা বিকার।

> "জাতীয়তা একটা বাস্তব সত্য, যেমন ব্যক্তিত্ব বাস্তব সত্য—ইহা কোন নীতি নয়। ছোট বড় সকল জাতির নিজের স্বভাবধর্মে বসবাস করিবার অবিসংবাদী অধিকার আছে। ইহা সর্বপ্রযুজ্য স্বাধীনতা-নীতির অনুসিদ্ধান্ত।" ('নাউটো-জার্মান সাম্রাজ্য,' ম্যাক্সিমফ, ৩২৫)

দম্ভ ও উচ্চাকাঙ্ক্ষা বাদ দিলে স্বাভাবিক দেশপ্রীতি সমাজে স্বচ্ছন্দ সহ-যোগিতার আকার নেয়।

> "সামাজিক একতার অভ্যুদয় হয় ঐতিহ্য, অভ্যাস, প্রথা, ভাবধারা, বর্তমান অনুষ্ঠান এবং সমবেত আশাআকাঙ্ক্ষার যোগাযোগে। ইহা সচল সফল বাস্তব একতা। আর রাষ্ট্রীয় একতা মিথ্যা, একতার ছলনা। ইহার মধ্যে বৈষম্য লুকাইয়া আছে। শুধু তাহাই নয়। যেখানে রাষ্ট্র হস্তক্ষেপ না করিলে একটি সক্রিয় ঐক্য অবশ্য গড়িয়া উঠিত সেখানে ইহা কৃত্রিম উপায়ে বৈষম্য সৃষ্টি করে।" ( 'ইটালীর বন্ধুদের প্রতি পত্র' ম্যাক্সিমফ, ২৭২ )

ম্যাটসিনি ও গ্যারিবল্ডি ইতালীতে যে জাগরণের ঢেউ এনেছেন তার গৌরব একতাবদ্ধ জাতীয় রাষ্ট্র সংগঠনে নয়। বরং এইটেই হয়েছে তাদের ভুল,

কারণ স্বাধীনতা ও জনগণের উন্নতি না হারিয়ে রাষ্ট্রীয় ঐক্য লাভ করা যায় না। এর সার্থকতা এইখানে যে এই আন্দোলন ইতালীয় জনতার সামাজিক সংহতির বিঘ্নস্বরূপ ছোট ছোট প্রভুত্বশীল রাজ্যগুলিকে বিনাশ করেছে।

আধুনিক রাষ্ট্রে দেশপ্রেম মানে সুবিধাভোগীদের স্বার্থে মানবতার বিরুদ্ধাচার। প্রজার ধর্ম রাষ্ট্রানুগত্য, রাষ্ট্রের কাজ শোষকদের স্বার্থ বাঁচিয়ে চলা। এই স্বার্থ যখন বিপন্ন হয় তখন সুবিধাভোগীরা দেশের স্বাধীনতা বিদেশীর পায় সঁপে দিতে কসুর করে না, যেমন ১৮৭০ সালে ফরাসী বুর্জোয়ারা জার্মানদের পায় তাদের স্বাধীনতা সঁপেছিল। কিন্তু যদি তাদের স্বার্থ শ্রমিকদের হাতে বিপন্ন হয়, এবং যদিও বা শ্রমিকরা স্বাধীনতার জন্যে লড়তে থাকে তাহলে গায়ের জোরে তাদের দমন করতে ইতস্তত করে না, যেমন ১৮৭১ সালে তারা পারী কমিউনকে দমন করেছিল। তাদের কাছে বিদেশীর আক্রমণের চেয়ে সমাজবিপ্লব গুরুতর সংকট। খাঁটি দেশভক্ত হল প্রলিতারিয়রা যারা দেশরক্ষার জন্যে এগিয়ে এসেছিল, যদিও তাদের পিতৃভূমি প্রসারিত হয়েছিল দুনিয়ার মজদুরকে নিয়ে। ( 'রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ' )

১৮৪২ সালে বাকুনিন 'জার্মানীতে প্রতিক্রিয়াশীল শাসন' প্রবন্ধের উপসংহারে বলেছিলেন

> "আমরা সেই চিরন্তন চিৎশক্তির উপর আস্থা রাখিব যাহা ধ্বংস ও বিলোপ করে জীবনের অজ্ঞেয় অবিরাম সৃষ্টি-উৎস বলিয়াই। বিনাশের বাসনা সৃষ্টিরই বাসনা।"

দুর্দান্ত নাশবৃত্তির সঙ্গে হেগেলীয় দ্বন্দ্ববাদ মিলিয়ে রচিত হয়েছে বাকুনিনের বিপ্লববাদ। নৈরাজ্যবাদে আসবার আগেই এর খসড়া তৈরি হয়েছিল। ১৮৪৮ সালে 'শ্লাভদের প্রতি আবেদন'-এ তিনি লিখছেন,

> "এই স্থবির সমাজ জগৎকে আপাদমস্তক উপড়াইয়া ফেলিতে হইবে, ঊষর অক্ষম এই সমাজের সাধ্য নাই এই প্রচণ্ড মুক্তির উচ্ছ্বাসকে ধারণ করে। সকলের আগে শোধন করিতে হইবে আবহাওয়া, বদলাইতে হইবে আমাদের জীবনের পরিবেশ যাহা আমাদের বৃত্তি ও বাসনা কলুষিত করিতেছে, অন্তর ও বুদ্ধি সংকুচিত করিতেছে। সামাজিক প্রশ্ন প্রধানত বর্তমান সমাজের উচ্ছেদের প্রশ্ন।" ( 'কার' ১৭৩ )

"বিপ্লবের বিতর্কিকা"য় নাশকতা নৈরাজ্যবাদের সঙ্গে সংযুক্ত হল। নিরাজ সমাজের ভূমিকা হল মহাপ্রলয়।

"বিপ্লব মানে যুদ্ধ আর যুদ্ধ মানে মানুষ ও বস্তুর বিনাশ। বড়ই দুঃখের কথা আজ পর্যন্ত অগ্রগতির কোন শান্তিপূর্ণ উপায় আবিষ্কার হয় নাই, রক্তস্নানের মধ্য দিয়া ইতিহাস তার প্রত্যেকটি পা ফেলিয়া অগ্রসর হইয়াছে। ইহার জন্য প্রতিক্রিয়া বিপ্লবে দোষারোপ করিতে পারে না কারণ বিপ্লবের অপেক্ষা প্রতিক্রিয়ার হাতে রক্তপাত হইয়াছে বেশি।"

গড়বার ভাবনা এখন নয়। এযুগে শুধু নাশ, ধ্বংস, কোন কিছুর অবশেষ থাকবে না। এযে কেবল বিপ্লবীর নেশা তা নয়। সে কাল বয়ে এনেছিল মহাকালের পদধ্বনি, আকাশে ছিল মেঘের গর্জন বাতাসে ঝড়ের নিঃস্বন। ১৮৪৮-এর ধূলিসাৎ আশা-আকাঙ্ক্ষা পুনরুজ্জীবিত হয়ে উঠেছিল সংহার মন্ত্রে। হাবুৎজেনের মত একজন স্থিতধী প্রচারকও তাঁর "ঝড়ের পরে" বইতে এই জাগরণের সম্বর্ধনা করেছিলেন—'গোল্লায় যাক সারা দুনিয়া, ধ্বংস ও উচ্ছৃঙ্খলার জয় হোক।' আদর্শবাদীর শেষ স্বপ্ন ছিল প্রজাতান্ত্রিক রাষ্ট্র, যা সমাজে আনবে ন্যায়ের বিধান। সে স্বপ্নসাধ মিলিয়ে যাবার পর আশার আর কোন আশ্রয় রইল না। ইয়োরোপের জনমানসকে অধিকার করে বসেছিল এক ভয়ংকর সর্বনাশা নেতিবাদ যা স্টার্নারের মত দর্শনে আবদ্ধ নয়, যার যুক্তি কথায় নয়, হিংসাত্মক কর্মে। এই অব্যক্ত আবেগকে ভাষা দিলেন বাকুনিন, তাঁর বিপ্লববাদ সমকালীন ক্ষিপ্ত যুযুৎসার তূর্যধ্বনি।

১৮৬৯ সালে রুশের তরুণ পলাতক বিপ্লবী সার্জী নেচাএভ জেনেভায় এসে বাকুনিনের সঙ্গে মিলিত হন। ইনি ছিলেন বাকুনিনের চেয়েও উগ্র, ন্যায়নীতির ধার ধারতেন না। গুরুশিষ্য মিলে তিনটি বেনামী ইস্তাহার রচনা করলেন, "বিপ্লবের প্রশ্ন কি আকারে আসিয়াছে", "বিপ্লবের নীতিকথা" এবং "বিপ্লবের বিতর্কিকা"[১৩]। তিনখানি পুস্তিকায় আছে নাশকতার পাঠ, নির্মম নির্বিবেক হিংসাত্মক কাজের ফিরিস্তি।

১৩ এটি ১৮৬৬ সালের বিতর্কিকা থেকে স্বতন্ত্র। বাকুনিনের ভক্তরা স্বীকার করেন না যে বই তিনটির মুসাবিদায় তাঁর কোন হাত ছিল। কেনাফিক "মার্কস্‌বাদ, মুক্তি ও রাষ্ট্রে"র ভূমিকায় বাকুনিনের দায়িত্ব অস্বীকার করেছেন। ম্যাক্সিমফ তাঁর সংকলনে এই ইস্তাহারগুলিকে ও 'জারের

প্রথমটি রুশ কৃষাণদের চিরাচরিত বিদ্রোহ-প্রণালী দস্যুবৃত্তির বন্দনা।

"দস্যুবৃত্তি রুশ জাতীয় জীবনের অতি সম্মানিত বৈশিষ্ট্য।...একমাত্র খাঁটি বিপ্লবী রুশের দস্যু, যে গরম কথায় ও কেতাবী বিদ্যায় বিপ্লবী নয়, আপোসহীন ক্লান্তিহীন দুর্দমনীয় কর্মের বিপ্লবী।.. যে রুশে ষড়যন্ত্র করিয়া গণবিপ্লব সাধন করিতে চায় তাহাকে ঐ রাজ্যে যাইতে হইবে। স্টেংকা রাজিন ও পুগাচেভের বর্ষতিথি সমাগত। এই জনযোদ্ধাদের সম্মানে উৎসব পালনের সময় আসিয়াছে।"[১৪]

দ্বিতীয় ইস্তাহারটির নির্দেশ আরো সরল সুস্পষ্ট।

"আমরা নাশকার্য ছাড়া অন্য কাজের মূল্য বুঝি না। অবশ্য আমরা স্বীকার করি এ কাজ নানা আকার লইতে পারে—যথা, বিষ, ছুরি, দড়ি ইত্যাদি। এই যুদ্ধে যাবতীয় কুকর্ম বিপ্লবের ছোঁয়ায় পবিত্র হইয়া যায়।" ('কার' ৩৭৯-৮০)

তৃতীয় পুস্তিকা "বিপ্লবের বিতর্কিকা" গুপ্ত ষড়যন্ত্রের নির্দেশিকা। এতে আছে গুপ্ত সমিতির নিয়মকানুন ও সভ্যদের কর্তব্য সম্বন্ধে কঠোর নির্দেশ।

"বিপ্লবীর জীবন উৎসর্জিত। তাহার সর্বস্ব দখল করিয়া থাকিবে এক আগ্রহ, এক চিন্তা, এক কামনা—বিপ্লব (ধারা ১)।

আজিকার নীতিশাস্ত্র, ইহার ভিতরের অভিসন্ধি ও বাহিরের অভিব্যক্তি তাহার নিকট জঘন্য ও বর্জনীয়। তাহার কাছে যাহা বিপ্লবের অনুকূল তাহাই নীতি-সঙ্গত, যাহা প্রতিকূল তাহাই অপরাধ ও অন্যায় (ধারা ৪)।

'প্রতি স্বীকারোক্তি'-কে স্থান দেননি, সম্ভবত লেখকের যশের হানি হয় বলে। নেট্‌ল, কার প্রভৃতি লেখক বাকুনিনকে দায়মুক্ত করতে রাজী নন কারণ তাঁর রচনাভঙ্গী ও শব্দসম্ভার বইগুলিতে স্পষ্ট হয়ে দেখা দিয়েছে।

১৪ ১৬৭০ সালে ডনতীরের কসাক স্টেংকা রাজিন দক্ষিণপূর্ব অঞ্চলে জার আলেক্সিসের বিরুদ্ধে এক চাষীবিদ্রোহ পরিচালনা করেন। তাঁর দল কয়েকমাস ধরে গ্রামের পর গ্রাম জ্বালিয়ে পুড়িয়ে লুটপাট করে বেড়িয়েছিল। মৃত্যুর পর তাঁকে নিয়ে অনেক উপকথার সৃষ্টি হয়। এর ঠিক একশ বছর পরে মহারানী ক্যাথারিনের সময়ে এমিলিয়ান পুগাচেভ আরো ভয়ঙ্কর এক কিষাণ বিদ্রোহ পরিচালনা করেন। এক প্রতিসরকার গঠন করে তিনি চাষীদের মুক্তি, জমিদারদের মৃত্যুদণ্ড ও তাদের সম্পত্তির বাজেয়াপ্তি ঘোষণা করেন। দু বছর ধরে ভলগা উপত্যকার বহুল অংশ তাঁর অধিকারে ছিল এবং তিনি সাম্রাজ্যের বিভীষিকা হয়ে উঠেছিলেন।

একটি মাত্র বিজ্ঞান তাহার জানা আছে, ধ্বংসের বিজ্ঞান। কেবল এই উদ্দেশ্যে সে বলবিজ্ঞান, পদার্থবিজ্ঞান, রসায়ন এবং সম্ভব হইলে চিকিৎসাবিজ্ঞান অধ্যয়ন করে ( ধারা ৫ )।

অহোরাত্র তাহার এক ধ্যান এক জ্ঞান—নির্দয় সংহার (ধারা ৬)।"[১৫]

পরের ধারাগুলি কুটিলতা ও নৃশংসতায় অতুলনীয়।

বিপ্লবীর প্রাথমিক কাজ রাষ্ট্রের বিনাশ। সরকারী দপ্তর, আইন সভা, আদালত, সেনা, পুলিস, চার্চ, বিশ্ববিদ্যালয়, ব্যাঙ্ক, সম্পত্তির দলিল সব দূর করতে হবে। দেনাদাররা ধার শোধ দেবে না। প্রজারা খাজনা দেবে না। আইনের দেওয়া অধিকার, দলিলপত্র, দানপত্র, উইল, কবালা, আদালতের সমন—কেউ এসব মানবে না। পুঁজি ও কলকারখানা শ্রমিকসংঘের হাতে চলে আসবে এবং সামুদায়িক উদ্যোগে ব্যবহৃত হবে। চার্চ ও সরকারের সম্পত্তি এবং ব্যক্তির জমানো সোনারূপা বাজেয়াপ্ত হবে। সরকারী নথিপত্র পুড়িয়ে ফেলা হবে।

প্রাগের বিদ্রোহে ( ১৮৪৮ ) তিনি যা যা করতে চেয়েছিলেন 'জারের প্রতি স্বীকারোক্তি'-তে বাকুনিন তার ফিরিস্তি দিয়েছেন।

> "আমি স্থির করিয়াছিলাম অভিজাত ও বিরুদ্ধাচারী যাজকদিগকে তাড়াইয়া দিব এবং নির্বিচারে সমস্ত ভূসম্পত্তি বাজেয়াপ্ত করিয়া তাহার কিছু অংশ ভূমিহীন কৃষাণদের মধ্যে বিলি করিব যাহাতে তাহারা বিপ্লবের পক্ষে যোগ দেয়, আর বাকি অংশ রাখিব বৈপ্লবিক তহবিলে। আমি স্থির করিয়াছিলাম অভিজাতদের দুর্গগুলি ভাঙিয়া ফেলিব, বোহেমিয়ার যেখানে যত দলিলের তাড়া আছে, লাল ফিতায় বাঁধা যত সরকারী কাগজপত্র সব পুড়াইয়া ফেলিব, সমস্ত বন্ধকী তমসুক ও দু হাজার গিল্ডেনের উপর যত দেনার খত সব মকুব করিয়া দিব। মোট কথা আমার পরিকল্পিত বিপ্লব ছিল ভয়ঙ্কর অভূতপূর্ব, যদিও ইহার আঘাত ছিল মানুষের অপেক্ষা বস্তুর উপরে বেশি।" ( ১৯৮ পৃষ্ঠা )

---

১৫ ম্যাক্স নোম্যাড : এপসল্‌স অব রিভল্যুশন, বস্টন, ১৯৩০, ২২৮ ও পরবর্তী পৃষ্ঠা। অতিগর্হিত ধারাগুলোর মুসাবিদায় সম্ভবতঃ বাকুনিনের হাত ছিল না। তাঁর হৃদয় ছিল অত্যন্ত কোমল. তিনি ভালবাসতে জানতেন। স্ত্রী, বন্ধু, ভাই সকলের প্রতি তাঁর ছিল গভীর দরদ। পরে এই সকল দুর্নীতির জন্যে নেচায়েভের সঙ্গে তাঁর ছাড়াছাড়ি হয়ে যায়।

লিয়ঁর বিদ্রোহের ( ১৮৭০ ) সময়ে 'দেশরক্ষার যুক্ত সমিতি'র পক্ষ থেকে বাকুনিন একটি ঘোষণাপত্র প্রচার করেন। এতে নির্দেশ ছিল সরকারী শাসন-যন্ত্র রদ হয়ে যাবে, দেওয়ানী ও ফৌজদারী আদালত উঠে যাবে, তার জায়গায় আসবে পঞ্চায়েতী বিচার, খাজনা দেওয়া বন্ধ হবে, তার বদলে কমিউনগুলি দেশরক্ষার প্রয়োজন অনুসারে বডলোকদের কাছ থেকে চৌথ আদায় করবে এবং তার কিছু ভাগ যুক্তসমিতির তহবিলে দেবে। দায় দেনা সব দূর হবে। পৌরসভাগুলি ভেঙে দিয়ে তাদের জায়গায় বসবে দেশরক্ষা সমিতি, এরা জনগণের তদারকে সর্বোচ্চ ক্ষমতার অধিকারী হবে ( 'কার', ৪০২-০৩ )।

এ সকল বিবর্তন গৃহযুদ্ধ ছাড়া সম্ভব নয়। তাতে ভয় পেলে চলবে না।

> "গৃহযুদ্ধ রাষ্ট্রশক্তির কাছে অতি ভয়াবহ। আর এই কারণেই ইহা জনতার আত্মপ্রয়াস জাগাইয়া তুলিবার এবং তাহাদের মানসিক, নৈতিক এমন কি আর্থিক উন্নতির পক্ষে সহায়ক। ইহার কারণ খুব সরল। সরকার পক্ষের আকাঙ্ক্ষা জনসাধারণ ভেড়ার পালের মত শান্ত হইয়া থাকুক যাহাতে মেষপালকরা ইচ্ছামত তাহাদিগকে চরাইতে ও তাহাদের পশম ছাঁটিতে পারে। গৃহযুদ্ধ জনতার এই মেষসুলভ নিষ্ক্রিয়তা ভাঙিয়া দেয়।" ( 'নাউটো-জার্মান সাম্রাজ্য', ম্যাক্সিমফ, ৪০৭ )

গৃহযুদ্ধ অনন্তকাল ধরে চলে না—কিছুকাল পরে আপনি থেমে যায়। আত্মরক্ষার সহজ প্রবৃত্তি মানুষকে ধ্বংস থেকে বাঁচাবে। কিছুকাল লড়াই করবার পর তারা একটা বোঝাপড়ায় আসবে।

> "আহার ও সন্তানপালনের প্রয়োজন এবং তার জন্য জমি চাষ করিবার ও ক্ষেতের কাজ চালাইয়া যাইবার প্রয়োজন, গৃহ পরিবার এবং আপন প্রাণ বাঁচাইবার প্রয়োজন, এই সকল প্রয়োজন তাহাদিগকে পরস্পরে আপোস করিতে বাধ্য করিবে।" ( 'একজন ফরাসীর প্রতি পত্র', ম্যাক্সিমফ, ৪০৭ )

ফতোয়া জারি করে বিপ্লব হয় না, জনতাকে নিষ্ক্রিয় রেখে বিপ্লবীদল আচমকা কেন্দ্রীয় শক্তি দখল করলেও বিপ্লব হয় না। আসল কথা গণ-অভ্যুত্থান। বহু রাষ্ট্রবিপ্লব ঘটেছে ব্যক্তির নেতৃত্বে। সমাজবিপ্লবে ব্যক্তিনেতৃত্ব অচল, শুধু তাই নয়, এর যে প্রধান লক্ষ্য জনগণের মুক্তিসাধন তার পক্ষে বিশেষ ক্ষতিকর।

> "সমাজবিপ্লব সর্বপ্রকারে রাষ্ট্রবিপ্লবের ঠিক বিপরীত। ইহাতে ব্যক্তির বীর্যবত্তার কোন দাম নাই, জনতার স্বতঃস্ফূর্ত কার্যকলাপই সব। ব্যক্তির কাজ শুধু গণচেতনার অনুসারী চিন্তাধারার বিস্তার, ব্যাখ্যান ও প্রচার, অবিরাম প্রচেষ্টায় জনতার স্বভাবশক্তির বৈপ্লবিক সংগঠন, ইহার অধিক কিছু নয়। বাকি যা কিছু কাজ তাহা জনগণের হাতে ছাড়িয়া দিতে হইবে।" ( 'পারী কমিউন ও রাষ্ট্র', ম্যাক্সিমফ, ৩২ )

বিপ্লবের সামনে থাকবে জনতা পিছনে থাকবে নেতৃত্ব। নেতৃত্ব জনতাকে উস্‌কানি দেবে, কাড়াকাড়ি লুটপাটের কাজ তাদের দিয়ে করিয়ে নেবে। এই কায়দাটি খোলাখুলি বুঝিয়ে দেওয়া হয়েছে 'একজন ফরাসীর প্রতি পত্রে'।

> "জনসাধারণ নিজেরাই যাজকদের উপর হাত তুলিবে আর বিপ্লবী কর্তৃপক্ষ ধর্মীয় স্বাধীনতার নাম করিয়া যাজকদিগকে রক্ষা করিবার ভান করিবে। আমাদের শত্রুদের চালাকি আমরা নকল করিব। দেখ না সরকার বাহাদুররা কেমন বড় গলায় স্বাধীনতার কথা বলে আর কাজের বেলা তাহারা পুরাদস্তুর প্রতিক্রিয়াশীল। বিপ্লবী কর্তৃপক্ষও তেমন মিষ্টিকথা বলিতে সংকোচ করিবে না। তাহারা একদিকে যথাসম্ভব শান্তিপূর্ণ ও সংযত ভাষা প্রয়োগ করিবে অন্যদিকে বিপ্লব সৃষ্টি করিয়া যাইবে।" ( ম্যাক্সিমফ, ৩৯৬ )

যদিও জনশক্তিই বিপ্লবের প্রাণ তবু তাকে সংহতভাবে স্থির লক্ষ্যে পরিচালনা করবার জন্যে বিপ্লবী সংগঠনের প্রয়োজন আছে। এই উদ্দেশ্যে আদর্শে নিবেদিত বিপ্লবীদের নিয়ে গুপ্ত সমিতি গড়তে হবে। এর খসড়া দেওয়া হয়েছে 'স্বীকারোক্তি'তে।

> "গুপ্ত সমিতিতে থাকিবে তিনটি বিভাগ, পরস্পরে কোন যোগাযোগ ও পরিচয় থাকিবে না। একটি নগরবাসীদের জন্য, একটি তরুণদের জন্য, একটি কৃষকদের জন্য। প্রত্যেক বিভাগ নিজ নিজ শ্রেণীর পরিবেশ অনুযায়ী আন্দোলনের ধারা স্থির করিবে। প্রত্যেক বিভাগ ঊর্ধ্বতন কর্তৃপক্ষের অধীনে কঠোর নিয়ম শৃঙ্খলা মানিয়া চলিবে। সকলের উপরে থাকিবে তিনজন কি বড়জোর পাঁচজন লইয়া একটি কেন্দ্রীয় গুপ্ত সমিতি। বিপ্লব সার্থক হইলে সমিতি ভাঙিয়া দেওয়া হইবে না, বরং ইহাকে আরও বিস্তার করিয়া

শক্তিশালী করিয়া পুনর্গঠনের কাজে বহাল রাখা হইবে।" (২০৮-০৯ পৃষ্ঠা)

১৮৬৬ সালে নেপ্‌ল্‌স্‌-এ বাকুনিন 'আন্তর্জাতিক ভ্রাতৃসংঘ' নাম দিয়ে একটি গুপ্ত সমিতি গড়বার চেষ্টা করেন। এর মাথায় ছিল 'আন্তর্জাতিক পরিবার', অধস্তন 'জাতীয় পরিবার'গুলির হর্তাকর্তা। প্রত্যেক 'জাতীয় পরিবারে' ছিল কার্যসভা, তার নির্দেশ সভ্যদের নির্বিচারে মানতে হত। জাতীয় কার্যসভা নিবিচারে মানত কেন্দ্রীয় কার্যসভার নির্দেশ। সভ্য ছিল দুই প্রকার—সক্রিয় কর্মী ও নিষ্ক্রিয় সমর্থক। শেষোক্তরা ধনী ও প্রতিষ্ঠাবান লোক। প্রথমোক্তদের একটি ছোরা স্পর্শ করে শপথ নিতে হত, শপথ ভঙ্গ করলে তার হত চরম দণ্ড। ভ্রাতৃসংঘের ওপর ভার ছিল জনবাহিনীকে পরিচালনা করা এবং বিপ্লবোত্তর কালে যাতে রাষ্ট্রের পুনরাবির্ভাব না হয় তার প্রহরা দেওয়া।

এমন অজস্র পরিকল্পনা বাকুনিনের মাথায় কিলবিল করত। কিন্তু তাঁর মগজের ও কাগজের বাইরে এরা স্থান পেত না, কদাচিৎ বাস্তবে ফুটে উঠলেও বুদবুদের মত মিলিয়ে যেত।

রাষ্ট্রদ্রোহী বিপ্লবের বাহক মধ্যবিত্তরা নয়। মধ্যবিত্তের জাতীয় আশা-আকাঙ্ক্ষা বরাবর কৃষাণ ও ভূমিদাসদের মুক্তিকামনার বিরোধিতা করে এসেছে। পোল জাতীয়তার ধুরন্ধররা দমন করেছে রুথেনীয় ভূমিদাসদের, ম্যাগিয়ার বিদ্রোহীরা ক্রোয়াট কৃষাণদের। বিপ্লবের বাহক হবে গ্রামের চাষী। রুশোর মত বাকুনিনও বিশ্বাস করতেন মানুষের যে স্বাভাবিক সততা সমাজ ও রাষ্ট্রের চাপে বিকৃত হয়ে যায় চাষীদের মধ্যে এখনও তার কিঞ্চিৎ অবশেষ আছে আর এই 'বলিষ্ঠ বর্বর উপাদানে' নতুন সমাজ তৈরি হবে। ছেলেবেলায় দেশের গাঁয়ে তিনি চাষী ও ভূমিদাসদের ঘনিষ্ঠভাবে জানবার সুযোগ পেয়েছিলেন আর রুশে এই শ্রেণীর লোকই কারখানায় গিয়ে মজুর হত। তাঁর শ্লাভপ্রীতিও তাঁকে আকর্ষণ করত গ্রামের দিকে। রুশের গ্রাম্য কমিউন 'মির'কে ঘিরে ছিল আদিম যুগের যৌথ ভূমিস্বত্বের ঐতিহ্য। এই প্রাচীন বর্বর শক্তির ধারক রুশ মুজিক পারবে নতুন স্বর্ণযুগ রচনা করতে।

শিল্পাঞ্চলের শ্রমিকরা শহরের বিকার থেকে মুক্ত নয়। তাদের সমাজবাদ বুর্জোয়াভাবাপন্ন। গ্রামের সরল স্বাভাবিক যৌথজীবনের প্রতি তারা উন্নাসিক। চাষীও শ্রমিককে বুর্জোয়ার লেজুড় বলে ঘৃণা করে এবং তাতে বিপক্ষরা

লাভবান হয়। শ্রমিকচাষীর এই মনোমালিন্য ইয়োরোপের বিপ্লব প্রচেষ্টাকে অসাড় করে ফেলেছে।

একবার যদি চাষীরা বোঝে যে তারা জমি দখল করতে পারবে এবং সে জমি ফিরিয়ে নেওয়া হবে না আর তাদের ইচ্ছার বিরুদ্ধে তাদের ওপর কোন বন্দোবস্ত চাপিয়ে দেওয়া হবে না তাহলেই তারা শ্রমিকদের সঙ্গে হাত মেলাবে। এতে ব্যক্তিসম্পত্তি ফিরে আসবে এমন আশঙ্কা নেই। যেখানে মালিকানার সরকারী সমর্থন নেই, দায়াধিকার নেই, সেখানে স্বত্ব মানে হবে প্রত্যেকের কিছু কিছু জোত চাষ করার ও ভোগ করার অধিকার।

বাকুনিন বিশ্বাস করতেন ইতালী, স্পেন ও ইংল্যাণ্ডে সমাজবিপ্লব আসন্ন এবং একবার শুরু হলে তা দেশদেশান্তরে ছড়িয়ে পড়বে। পশ্চিম ইয়োরোপে বিপ্লবের অগ্রদূত হবে শহরের শ্রমিক, রুশ পোল্যাণ্ড ও শ্লাভদেশগুলিতে গ্রামের চাষী। পশ্চিম ইয়োরোপের শিল্পপ্রধান দেশগুলিতে শ্রমিকরা সমাজ-বিপ্লবের চেতনায় উদ্বুদ্ধ হয়েছে। কিন্তু

> "শুধু শ্রমিক অভ্যুত্থান যথেষ্ট নয়। ইহা হইতে একটা রাষ্ট্রবিপ্লব ঘটিবে মাত্র আর চাষীদের মধ্যে অনিবার্য হইয়া দেখা দিবে এক স্বাভাবিক ও সঙ্গত প্রতিক্রিয়া। যদি তাহারা কেবল উদাসীন হইয়া থাকে তাহা হইলেও শহরে নিবদ্ধ বিপ্লবের অকালমৃত্যু হইবে, যেমন সম্প্রতি হইয়াছে ফ্রান্সে।"[১৬] ('ইতালীর বন্ধুদের প্রতি পত্র,' ম্যাক্সিমফ, ৩৭৮)

চাষীজাগরণের ওপর বেশি জোর দিলেও বাকুনিন শ্রমিকশক্তিকে উপেক্ষা করেননি। শ্রম ও পুঁজির দ্বন্দ্বে শ্রমিক ধর্মঘটের বিপুল সম্ভাবনা তাঁর দৃষ্টি এড়ায়নি। ধর্মঘট সাধারণ ধর্মঘটে পরিণত হলে সমাজবিপ্লবের সূচনা হয়। এই প্রসঙ্গে "ইন্টারন্যাশন্যাল এলায়েন্স অব সোস্যাল ডিমক্র্যাসী"তে তিনি লিখছেন—

> "স্ট্রাইক মানে সংগ্রাম আর সংগ্রামের মধ্য দিয়াই জনগণ সংঘবদ্ধ হয়, সাধারণ শ্রমিক তাহার একঘেয়ে জীবনযাত্রা ঝাড়িয়া ফেলিয়া নিরর্থক নিরানন্দ নিরাসক্ত একাকীত্ব হইতে বাহির হইয়া আসে। সংগ্রাম তাহাকে এক আবেগ ও এক লক্ষ্যের প্রেরণায় অন্য শ্রমিকদের

---

১৬ প্যারী কমিউন ১৮৭১

সঙ্গে মিলাইয়া দেয়…যে সমাজবিপ্লবী প্রবৃত্তি জনগণের হৃদয়ে সুপ্ত হইয়া আছে, যে সম্বন্ধে তাহারা সচেতনও নয়, ধর্মঘট সেই প্রবৃত্তি জাগাইয়া তোলে।…

বুর্জোয়া শ্রেণী ও জনসাধারণের মধ্যে যে ব্যবধান ধর্মঘট তাহা আরো বাড়াইয়া দেয়, ইহা শ্রমিকদিগকে স্পষ্ট করিয়া দেখাইয়া দেয় যে পুঁজিপতি ও বিত্তবানদের স্বার্থের সঙ্গে তাহাদের স্বার্থের বৈষম্য আমূল। ধর্মঘট আরো মূল্যবান এইজন্য যে ইহা দলিত শোষিত জনসাধারণের মন হইতে শত্রুর সঙ্গে আপোস মীমাংসার সমস্ত সম্ভাবনা দূর করিয়া দেয়। ইহা বুর্জোয়াদের সমাজবাদ শিকড়সমেত উপড়াইয়া ফেলে এবং জনস্বার্থকে বিত্তবান শ্রেণীর রাষ্ট্রিক ও আর্থিক জালে জড়াইয়া পড়িতে দেয় না। বুর্জোয়াদের রাজনৈতিক প্রভাব হইতে শ্রমিকদিগকে মুক্ত রাখিতে হইলে ধর্মঘটের অপেক্ষা প্রকৃষ্ট উপায় আর নাই।" ( ম্যাক্সিমফ, ৩৮৪ )

হুবহু সিণ্ডিক্যালিস্টদের কথা। চল্লিশ বছর পরে জর্জ সরেল ঠিক এই ভাষায় এই যুক্তিতে ধর্মঘটের প্রশস্তি করেছেন।

নির্বিশেষ ধ্বংসের উদ্গাতা বাকুনিনেরও মতিভ্রম হয়েছে, দু এক জায়গায় তিনি বিপ্লবোত্তর সংগঠনের কথা উত্থাপন করেছেন। "রাষ্ট্রবাদ ও নৈরাজ্য-বাদ"-এ তিনি বিপ্লবীকে ভবিষ্যত সমাজের একটা পরিষ্কার ধারণা করে নেবার জন্যে সতর্ক করে দিচ্ছেন।

"ভবিষ্যতের ধারণা যত স্পষ্ট হইবে বিনাশের শক্তি তত প্রবল হইবে। আর এই ধারণা সত্যের যত নিকটবর্তী হইবে অর্থাৎ বর্তমান সমাজপরিস্থিতির অবধারিত পরিণতির সঙ্গে যত খাপ খাইবে ধ্বংসাত্মক কাজ তত সার্থক ও সফল হইবে।" ( "প্রটেস্টেশন্স অব দি এলায়েন্স", ম্যাক্সিমফ, ৩৮১ )

এলায়েন্সের কার্যক্রমে নববিধানের একটা নক্সা দেবার চেষ্টা হয়েছে। এর মূল নীতি দায়াধিকার রদ, নরনারীর সমান অধিকার, ভূমি পুঁজি ও যন্ত্রের যৌথকরণ[১১], শিল্পীসংঘগুলির যুক্তকরণ, জাতির আত্মস্বাতন্ত্র্য এবং রাষ্ট্রের

---

১১ কৃষকের ভূমিদখল নীতির সঙ্গে অসঙ্গতি লক্ষণীয়।

অবসান। সকলের আগে হবে অর্থ নৈতিক পুনর্গঠন। বিপ্লবের পর প্রথম কাজ নরনারী নির্বিশেষে সকলকে সমান সুযোগ সুবিধা দেওয়া, শ্রমিক শোষণ বন্ধ করে শ্রেণীভেদ দূর করা। শ্রমিকসংঘগুলি মূলধন ও যন্ত্র হাতে নেবে, গ্রামের চাষী-কমিউনগুলি জমির মালিক হবে ও জমি চাষ করবে। শ্রমিক ও চাষী পরস্পরের চাহিদা মেটাবে, শিল্প ও কৃষির সঙ্গে হাত মেলাবে বিজ্ঞান, চারুকলা ও সাহিত্যের বৃত্তি—সহযোগিতা ও যুক্তকরণের ধাপে ধাপে উঠবে নতুন সমাজ।

সকলকে সমান পরিশ্রম করতে হবে, কেউ সমাজের ঘাড়ে বসে খেতে পারবে না। বড় বড় মনীষীরাও কায়িক শ্রম থেকে রেহাই পাবেন না। এতে মনীষার মান কিছুটা নামবে বটে কিন্তু সাধারণ বুদ্ধির মান অনেক ওপরে উঠবে। মনীষীদেরও দেহের ও মনের জোর বাড়বে এবং তাঁদের মধ্যে জনসাধারণের সঙ্গে একাত্মবোধ জন্মাবে। কায়িক শ্রমকে মর্যাদা দান করবার এবং মানুষে মানুষে সমভাব সৃষ্টি করবার এই একমাত্র উপায়।

উত্তরাধিকারের সঙ্গে সঙ্গে বাতিল হবে বিবাহ ও পরিবার। শাস্ত্র ও আইনের বিবাহ-বন্ধনের জায়গায় আসবে প্রেমের অবাধ মিলন। উভয় পক্ষের সমান অধিকার থাকবে অপর পক্ষের সম্মতি ছাড়া তালাক দেবার। সন্তানদের ওপর বাপমার হক থাকবে না। মাতৃগর্ভে আসবার পর থেকে সাবালক হওয়া পর্যন্ত তাদের ভরণপোষণ ও শিক্ষাদীক্ষার দায়িত্ব নেবে সমাজ।

> "পিতামাতার অধিকার সীমাবদ্ধ হইবে সন্তানদের ভালবাসায়। বাৎসল্যের জোরে তাহারা যৎসামান্য কর্তৃত্ব খাটাইতে পারিবে, কিন্তু দেখিতে হইবে এই কর্তৃত্ব সন্তানদের নীতিজ্ঞান, বুদ্ধির বিকাশ ও ভবিষ্যত স্বাধীনতায় ব্যাঘাত না জন্মায়।" (এলায়েন্সের কার্যক্রম, ম্যাক্সিমফ, ৩২৭)

নতুন সমাজের বনিয়াদ হবে স্বাধীনতা, সরকারী দপ্তরের ছাড়পত্র নেওয়া স্বাধীনতা নয়, বুর্জোয়া উদারনৈতিকদের হিসাব করা মাপাজোখা স্বাধীনতা নয়।

> "আমি বলিতেছি স্বাধীনতা নামের যোগ্য খাঁটি স্বাধীনতার কথা, যে স্বাধীনতা বলিতে বুঝায় প্রত্যেকের ভিতরে যে বাস্তব মানসিক ও নৈতিক সম্ভাবনা লুকাইয়া আছে তাহার পূর্ণ বিকাশের সুযোগ, যে স্বাধীনতা আমাদের স্বভাবগত নিয়মের বাহিরে আর কোন বন্ধন স্বীকার করে না।…

আমি বলিতেছি প্রত্যেক ব্যক্তির সেই স্বাধীনতার কথা যাহা অন্যের স্বাধীনতার সীমান্তে আসিয়া থামিয়া যায় না, বরং অন্যের স্বাধীনতায় সমর্থন লাভ করে, অনন্তে বিস্তৃত হয়, সকলের স্বাধীনতায় মিশিয়া প্রত্যেকের স্বাধীনতা হয় নিরঙ্কুশ, যাহা হইল ঐক্যের স্বাধীনতা, সাম্যের স্বাধীনতা।" ( কেনাফিক, ১৭ )

স্বাধীনতার দুটি দিক আছে। একদিকে ইহা প্রকৃতির নিয়মের প্রতি আনুগত্য, যে নিয়ম আমাদের ভিতরে ও বাহিরে সক্রিয়। অন্য দিকে ইহা সর্ববিধ বহিরাগত মানবিক শাসনের অস্বীকৃতি। মানুষের প্রকৃতি যূথগামী। সুতরাং স্বাধীনতা ব্যক্তিপরায়ণ হতে পারে না।

"প্রথম মানবিক নিয়ম সমাজ-ঐক্য, দ্বিতীয় নিয়ম স্বাধীনতা। দুই নিয়ম পরস্পরে বিজড়িত অবিচ্ছেদ্য এবং ইহাই মানবতার সত্তা। অতএব স্বাধীনতা একতার পরিপন্থী নয়, বরং একতার পরিপূরক, মানবত্বে পরিণতি।" ( এলায়েন্সের কার্যক্রম, ম্যাক্সিমফ, ১৫৬ )

চারদিকে সকলে যখন সমান স্বাধীন তখনই আমার স্বাধীনতা বাস্তব হল। একের স্বাধীনতা অপরের স্বাধীনতার সর্তসাপেক্ষ। দাসপতি স্বাধীন নয় কারণ দাসের মানবত্ব অবজ্ঞা করে সে নিজের মানবত্ব হারিয়েছে। স্বাধীনতা একটি সামাজিক ধন সমাজের মধ্যে একে পেতে হয়। সমাজবাদ মানে সমাজসাম্য যা নইলে স্বাধীনতা আসে না।

"সমাজবাদকে বাদ দিলে স্বাধীনতা হইয়া দাঁড়ায় অন্যায় সুবিধা ভোগ। স্বাধীনতাকে বাদ দিলে সমাজবাদ হইয়া দাঁড়ায় দাসত্ব ও পাশবিকতা।" ( "ফেডারেলিজ্ম্" ম্যাক্সিমফ, ২৬৯ )

মানুষ তখনই নিজেকে স্বাধীন বলে বোধ করবে যখন দেখবে অন্যেও তার মত স্বাধীনতা ভোগ করছে। কারণ বিচ্ছিন্ন একক জীবনে মুক্তির স্বাদ নেই, আদানপ্রদান ও সহযোগিতার ভেতর দিয়ে মানুষ অধিকার অনুভব করে। কাজেই মুক্ত সমাজের গাঁথুনি হবে সহযোগিতা। বর্তমান আইন কানুন ও বাধ্যবাধকতার বদলে আসবে পারস্পরিক চুক্তি ও স্বেচ্ছায় মিলিত সমিতি সংসদ। স্বাভাবিক প্রয়োজন ও প্রবৃত্তির তাগিদে মিলনের আসর বাড়তে থাকবে। 'লীগ অব পীস এণ্ড ফ্রীডম'-এর কংগ্রেসে বাকুনিন সার্বভৌম যৌথ সমাজের চিত্র তুলে ধরেছেন।

"এতদিন সংহতি গড়িয়া উঠিয়াছে শাসন ও হিংসার জোরে উপর

হইতে নীচের দিকে। এবার জনতার স্বার্থ, প্রয়োজন ও স্বাভাবিক আকর্ষণের ভিত্তিতে নূতন সংহতির ইমারত উঠিবে নীচ হইতে উপরের দিকে। ব্যক্তিরা ইচ্ছামত যুক্ত হইবে কমিউনে, কমিউন যুক্ত হইবে প্রদেশে, প্রদেশ যুক্ত হইবে জাতিতে, জাতির মিলনভূমি হইবে ইয়োরোপের যুক্তরাষ্ট্র এবং সর্বশীর্ষে উঠিবে সারা বিশ্বের যুক্তরাষ্ট্র।" ( ম্যাক্সিমফ, ২৭৪ )

যুক্তরাষ্ট্র বস্তুত রাষ্ট্র নয়, নিরাজ গণতন্ত্র। প্রুদঁ ও বাকুনিনের রাষ্ট্রহীন সমাজতন্ত্রের সঙ্গে সঁ্যা সিমঁ, লুই ব্লাঁক ও কার্ল মার্ক্স-এর রাষ্ট্রাশ্রয়ী সমাজতন্ত্রের পার্থক্য মৌলিক। প্রথমটিতে ব্যক্তি থেকে জাতি পর্যন্ত নিরাজ যুক্তসভার অঙ্গপ্রত্যঙ্গগুলির বিচ্ছিন্ন হয়ে যাবার অধিকার আছে। এ অধিকার না থাকলে যুক্তসভা কেন্দ্রায়িত রাষ্ট্রে পর্যবসিত হবে। বাকুনিনের দৃঢ় বিশ্বাস ছিল এ অধিকার পেয়েও কেউ প্রয়োগ করবে না। পরস্পরে স্বার্থ ও সুবিধার বন্ধন এত নিবিড় যে কেউ সরে যেতে চাইবে না, পারবেও না।

সত্যিই কি বাকুনিন বিশ্বাস করতেন যে বেপরোয়া ভাঙনের পালা শেষ হলে স্বর্গরাজ্য এত সহজে নেমে আসবে? একথা বোঝা যায় যে ভাঙনের কাজ যত নিখুঁত হবে পুরাতন ব্যবস্থার পুনরাবর্তন তত কঠিন হবে। কিন্তু নূতন ব্যবস্থা যে আসবে তার নিশ্চিতি কি? এর উত্তরে বাকুনিন দ্বান্দ্বিক সূত্রের শরণাপন্ন হয়েছেন, বলছেন রাষ্ট্রবাদ হল ভাব, ধ্বংস ও শূন্যবাদ হল প্রতিভাব, উভয়ের দ্বন্দ্বের অবসান হবে নিরাজ গণতন্ত্রের সম্ভাবে। অবশ্য অন্ধ বিশ্বাস ও দর্শনের সূত্র ছাড়াও তাঁর আর একটি ভরসা ছিল—সেটি গুপ্ত সমিতি। নাশযজ্ঞের পর সমিতি হবে ভবিষ্যতের স্রষ্টা, নববিধানের প্রহরী। গুপ্ত সমিতির প্রহরায় ও প্রচেষ্টায় কেমন করে স্বেচ্ছাপ্রণোদিত জনসমিতি গড়ে উঠতে পারে, যে আমলাশাসন রুখবার জন্যে গুপ্ত সমিতি কায়েম হবে তার সঙ্গে বস্তুত এর কোন তফাত আছে কিনা, এসব কূট প্রশ্নের জবাব দেবার দরকার তিনি বোধ করেন নি।

মার্ক্স-এর সঙ্গে বাকুনিনের পঁচিশ বৎসরব্যাপী দ্বৈরথ সমর ইতিহাসে সুপরিচিত। স্বভাবচরিত্রে ও চিন্তাভাবনায় দুজনায় ছিলেন ঠিক বিপরীত। বাকুনিন ছিলেন প্রখর ব্যক্তিত্বশালী, আবেগপ্রবণ, কর্মচঞ্চল। মার্ক্স ছিলেন ধীর স্থির হিসেবী, দল ও আদর্শের সংগঠনে একাগ্র। বাকুনিনের কথায় ও

কলমে আগুন ছুটত, আর পতঙ্গের মত তিনিও ছুটতেন আগুনের দিকে। মার্ক্স হাতাহাতি লড়াই এড়িয়ে চলতেন, পড়তেন আর লিখতেন মত প্রতিষ্ঠার জন্যে। বাকুনিন ছিলেন এনার্কিজ্‌ম্‌-এর যোদ্ধা, মার্ক্স ছিলেন কমিউনিজ্‌ম্‌-এর গুরু। বাকুনিনের মৃত্যুর পর রইল তাঁর কাহিনী ও উপকথা। মার্ক্স-এর মৃত্যুর পর রইল তাঁর মতবাদ ও দলীয় আদর্শ।

দুজনেই ছিলেন দুর্জয় আশাবাদী যা প্রত্যেক বিপ্লবীকে হতে হয়। মার্ক্স মনে করেছিলেন ধনতন্ত্রের দিন ফুরিয়ে এসেছে এবং ইয়োরোপে সমাজতন্ত্রের আবির্ভাব অদূরবর্তী। বাকুনিন ভেবেছিলেন অচিরে সারা ইয়োরোপের রাষ্ট্রকাঠাম ভেঙে পড়বে এবং শতকান্তের আগেই দেখা দেবে নিরাজ সমাজতন্ত্র। উভয়েই বিপ্লবমন্ত্রে দীক্ষা পেয়েছিলেন হেগেল ও ফয়েরব্যাক থেকে এবং উভয়েই বিশ্বাস করতেন সমাজদ্বন্দ্বের অবধারিত পরিণাম বিপ্লব।

এ মিল বাহ্য। এর আড়ালে অমিল ছিল গভীর অতলস্পর্শী। ঝগড়ার সূত্রপাত প্রুদঁ ও মার্ক্স-এর মতদ্বন্দ্ব থেকে। এই প্রসঙ্গে ক্রপট্‌কিন বলছেন—'এ ব্যক্তিগত বিবাদ নয়, নীতির বিবাদ, যুক্তকরণ ও কেন্দ্রীকরণ, মুক্ত কমিউন ও রাষ্ট্রকর্তৃত্ব, জনসাধারণের স্বাধীন কর্মপরতা আর আইনের জোরে ধনতান্ত্রিক অনিষ্টের প্রতিকার দুই বিরোধী নীতির দ্বন্দ্ব। এ দ্বন্দ্ব ল্যাটিন ও জার্মান ভাবের দ্বন্দ্ব। ফ্রান্সের পরাজয়ের পর জার্মান ভাবের বাহকরা বিজ্ঞান রাষ্ট্রনীতি দর্শন এমন কি সমাজবাদেও তাদের প্রভুত্ব জাহির করতে লাগল, প্রচার করল তাদের সমাজবাদ বৈজ্ঞানিক আর সব সমাজবাদ কাল্পনিক।'[১৮] 'লীগ অব পীস এণ্ড ফ্রীডম'-এর কংগ্রেসে (১৮৬৮) বাকুনিন মার্ক্স-এর সঙ্গে তাঁর মৌলিক মতভেদ কোথায় তা স্পষ্ট করে বলেছেন।

> "আমি কমিউনিজ্‌ম্‌কে ঘৃণা করি, কারণ ইহা মানুষের স্বাধিকার গ্রাস করে এবং স্বাধিকার বাদ দিয়া আমি মানুষকে ভাবিতে পারি না। আমি কমিউনিস্ট নই কারণ কমিউনিজ্‌ম্‌ রাষ্ট্রের সম্প্রসারণের জন্য সমাজের যাবতীয় শক্তিকে কেন্দ্রায়িত ও আত্মসাৎ করে, কারণ ইহা অনিবার্যভাবে সকল বিত্ত রাষ্ট্রের মুঠায় আনিয়া দেয়। পক্ষান্তরে আমি চাই রাষ্ট্রের অবসান—যে রাষ্ট্র মানুষের সভ্যতা ও নৈতিক মান উন্নয়ন করিবার অছিলায় এতদিন শোষণ ও অত্যাচার

১৮ মেময়র্‌স্‌ অব এ রিভলিউশনিস্ট, লণ্ডন, ১৮৯৯। খণ্ড ২, ১৯২ পৃষ্ঠা।

চালাইয়াছে, মানুষকে দাসত্বে পরিণত ও কলুষিত করিয়াছে—তাহার প্রভুত্ব ও অভিভাবকত্বের নিঃশেষ বিলুপ্তি। আমি চাই সমাজ ও যৌথ বিত্ত উপর হইতে কোন প্রকার কর্তৃত্বের শাসনে পরিচালিত হইবে না, পরন্তু স্বাধীন সমবায়ের মাধ্যমে নীচ হইতে উপরে গড়িয়া উঠিবে। রাষ্ট্রের উচ্ছেদ যেমন আমি চাই, তেমন দায়লব্ধ ব্যক্তিসম্পত্তির উচ্ছেদও আমার কাম্য। মহাশয়গণ, আমি এই অর্থে কলেক্টিভিস্ট কিন্তু কমিউনিস্ট নই।" (কার, ৩৪১)

মার্ক্স বা বাকুনিন কারও প্রতিনিধিমূলক সরকারে আস্থা ছিল না। তবে দুজনের অনাস্থা জন্মেছিল দুই প্রকারে। মার্ক্স মনে করতেন যে ভোটপ্রথা বুর্জোয়াদের শাসন ও শোষণ কায়েম রাখবার একটা ফিকির। রাজতন্ত্র ও অভিজাততন্ত্রের মত গণতন্ত্রও প্রভুশ্রেণীর শাসন। বাকুনিনের ধারণাও তাই ছিল, কাজেই তিনি চেয়েছেন সকল তন্ত্র ঘুচিয়ে দিয়ে মুক্ত সমাজ আনতে। তাঁর মতে মার্ক্স-এর সর্বহারার একনায়কত্ব আর বুর্জোয়াদের প্রতিনিধিমূলক গণতন্ত্র উভয়ের সারবস্তু এক—

"অধিক সংখ্যক লোক মূর্খ ও অল্প সংখ্যক লোক বুদ্ধিমান এই অজুহাতে সংখ্যালঘু কর্তৃক সংখ্যাগুরুদের শাসন।" ("রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ", ম্যাক্সিমফ, ২৮৬)

বিপ্লবী একনায়কত্বের অবশ্যম্ভাবী পরিণাম দলনায়কত্ব। এর শাসন আরো কঠোর কারণ এখানে শাসকরা জনতাকে প্রভু বানিয়ে জনতার ইচ্ছা পরিপূরণ করার ভড়ং করে। মার্ক্স ও বিসমার্ক দুই জার্মানের এক জায়গায় সুন্দর মিল আছে—সে হল রাষ্ট্রপূজা।

রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ দুই আদর্শের গোড়ায় ছিল দুই ভিন্ন বাস্তব পরিবেশ। মার্ক্স-এর দৃষ্টি নিবদ্ধ ছিল মধ্য ইয়োরোপে যেখানে যন্ত্রশিল্পের প্রসারের ফলে শ্রেণী-সচেতন সর্বহারার সংগ্রাম ঘনিয়ে উঠেছে। বাকুনিনের আকর্ষণ ছিল পূর্ব ইয়োরোপের কৃষিপ্রধান স্লাভ দেশগুলিতে যেখানে চাষীরা তখনও সামন্ত প্রভুদের ভূমিদাস। মার্ক্স-এর মতে চাষীরা স্বভাবত রক্ষণশীল, তাদের ঝোঁক প্রতিক্রিয়ার দিকে। বাকুনিনের মতে তাদের মধ্যে আছে খাঁটি বিপ্লবশক্তি, শুধু শ্রমিকের হঠকারিতা তাদেরকে বিপক্ষে ঠেলে দেয়।

কম্যুনিস্ট ইস্তাহারে মার্ক্স ও এঙ্গেলস্ বলেছেন বিপ্লবের প্রথম পদক্ষেপ হবে সর্বহারাদের শাসকশ্রেণীর জায়গায় বসানো। বাকুনিন প্রশ্ন করছেন—

> "তাহারা কাহাদিগকে শাসন করিবে?...এই নয়া শাসনের নয়া রাষ্ট্রের অধীনে থাকিবে আর এক সর্বহারার দল। হইতে পারে ইহারা ছোটলোক চাষী, মার্ক্সবাদীদের কাছে যাহাদের বিশেষ খাতির নাই, যাহারা শিক্ষাদীক্ষায় অনগ্রসর হওয়ার দরুন শহর ও কারখানার শ্রমিকদের তাঁবেদারি করিবে। কিংবা জাতির দিক দিয়া দেখিতে গেলে হয়ত বা শ্লাভরা ঠিক একই কারণে বিজয়ী জার্মান সর্বহারাদের দাসত্ব করিবে, যেমন ইহারা এখন স্বদেশের বুর্জোয়াদের দাসত্ব করিতেছে।" ("রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ", ম্যাক্সিমফ, ২৮৬-৮৭)

মার্ক্স প্রলিতারিয় রাষ্ট্রের যে ছক এঁকেছেন তার প্রত্যয় স্ববিরোধী। এ যদি জনগণের রাষ্ট্র হয় তবে এ বিলীন হবে কেন? আর যদি এর উদ্দেশ্য হয় জনগণের মুক্তিসাধন তবে এ জনগণের রাষ্ট্র হয় কেমন করে?

> "আপনাকে জীয়াইয়া রাখা ছাড়া একনায়কত্বের আর কোন লক্ষ্য থাকিতে পারে না, যাহারা ইহাকে সহ্য করে তাহাদের মনে দাস্যভাব জন্মানো ছাড়া ইহার আর কোন কাজ হইতে পারে না। কেবল মুক্তি দিয়াই মুক্তি সৃষ্টি করা যায়।" ("রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ," ম্যাক্সিমফ, ২৮৮)

আর একনায়কত্ব কি সত্যিই সর্বহারাদের হাতে থাকবে? তাদের নামে গদিতে বসবে দল। যদিও বা জনকয়েক শ্রমিক সেখানে জায়গা পায় তারা তখন আর শ্রমিক থাকবে না, তারা হবে হুজুর মালিক, প্রতিনিধিত্ব করবে নিজের নিজের। অবশিষ্ট শ্রমিকরা অভাবের চাপে এবং ন্যায্য ভাগবাঁটোয়ারার আশায় স্বাধীনতা বিসর্জন দেবে। কে তাদের বোঝাবে নিজের স্বাধীন অধিকার ছেড়ে দিলে আর্থিক সমতা ও ন্যায় অপরের দয়ায় পাওয়া যায় না?

> "বস্তুত শ্রমিক সাধারণের জন্য ইহা হইবে সেনাবাসের জীবন, যেখানে পুরুষ ও নারী শ্রমিক বাহিনী কলের পুতুলের মত ঢাকের বাদ্যে জাগিবে ঘুমাইবে খাটিবে বাঁচিবে। আর জাতীয় ব্যাঙ্কের টাকা দেশ বিদেশে খাটাইয়া পকেট ভারি করিবার মস্ত সুযোগ আসিবে, ভাগ্যসন্ধানীদের হইবে পৌষ মাস।" (কেনাফিক, ৫২)

মার্ক্স-এর আক্রমণ সম্পত্তি ও শোষণের ওপর, বাকুনিনের আক্রোশ রাষ্ট্র ও শাসনের ওপর। মার্ক্স-এর মতে রাষ্ট্র যেমন বুর্জোয়ার হাতে শোষণের কল,

তেমন শ্রমিকের হাতে হবে শোষণ বন্ধ করবার কল। বাকুনিনের মতে রাষ্ট্রের ধর্ম শোষণের সংরক্ষণ, তার বিপরীত কাজ একে দিয়ে হয় না। রাষ্ট্র বিকল হলে সঙ্গে সঙ্গে সম্পত্তি ও শোষণও দূর হবে। মার্ক্স-এর বিশ্বাস ছিল একনায়কত্বের ফলে শ্রেণীভেদ ঘুচে যাবে এবং তারপর রাষ্ট্র আপনিই লোপ পাবে। বাকুনিনের আশঙ্কা ছিল রাষ্ট্র ক্রমশ বলশালী হবে এবং তার আশ্রয়ে নতুন সুবিধাবাদী শ্রেণী গজিয়ে উঠবে।

রাজনীতির সংঘর্ষ শুধু আদর্শের সংঘর্ষ নয়, তার সঙ্গে আসে চালবাজি ও ষড়যন্ত্রের লড়াই। একাজে দুই মহারথী ছিলেন সমান তৎপর। প্রথম প্রথম বাকুনিন মার্ক্স-এর চিন্তার মৌলিকতা দেখে তাঁর দিকে আকৃষ্ট হয়েছিলেন। তাঁর শ্রদ্ধার অনেকখানি শেষ পর্যন্ত বজায় ছিল। যুগের শ্রেষ্ঠ অর্থনৈতিক ও সমাজবাদী পণ্ডিত বলে তিনি মার্ক্স-এর সুখ্যাতি করেছেন, স্বীকার করেছেন

> "সমাজতন্ত্রের প্রতি তাহার অতুল অবদান, আমি তাহাকে জানিবার পর পঁচিশ বৎসর ধরিয়া সে অক্লান্ত ও একনিষ্ঠভাবে যাহার সেবা করিয়া আসিয়াছে এবং যে কাজে আমাদের সবাইকে সে ছাড়াইয়া গিয়াছে।" (কার, ৩৭০)

শ্রদ্ধার সঙ্গে অনেকখানি বিদ্বেষের খাদ মেশানো ছিল মার্ক্স শুধু জার্মান ও ইহুদী বলে নয়। আরো যা কারণ ছিল তা প্রকাশ পেয়েছে ১৮৪৮ সালে ব্রাসেল্‌স্ থেকে বন্ধু হেরওয়েকে লেখা এক পত্রে।

> "জার্মানরা, মানে ঐ ধড়িবাজ বার্নস্টেড, মার্ক্স ও এঙ্গেল্‌স্ বিশেষ করিয়া মার্ক্স তাহাদের অভ্যাসমাফিক অপকর্মের ফন্দি আঁটিতেছে। দম্ভ, বিদ্বেষ, বিবাদ, পরমত-অসহিষ্ণুতা, কার্যক্ষেত্রে কাপুরুষতা আর মতবাদের কচকচানি…একটি শব্দ 'বুর্জোয়া' সর্বদা তাহাদের মুখে লাগিয়া আছে, যদিও তাহারা নিজেরা আপাদমস্তক হাড়ে হাড়ে বুর্জোয়া। এককথায় মিথ্যাচার ও মূঢ়তা, মূঢ়তা ও মিথ্যাচার। ইহাদের সংসর্গে অবাধে শ্বাস প্রশ্বাস লওয়া যায় না।[১৯] (কার, ১৫৬)

১৯ বাকুনিনের সঙ্গে নিঃসম্পর্কিত মার্ক্স-এর আর একজন সহকর্মী ঠিক এই বছর তাঁর সম্বন্ধে মন্তব্য করেছেন : 'নিজের বিষয়ে যথেষ্ট পণ্ডিত বলিয়া তাহার খ্যাতি ছিল এবং সত্যই সে যাহা বলিত তাহা পরিষ্কার, যুক্তিসঙ্গত ও মূল্যবান। কিন্তু এমন অপমানজনক, অসহ্য ঔদ্ধত্য আমি আর কোথাও দেখি নাই। যে মত তাহার নিজের মতের সঙ্গে মেলে না তাহাকে ভদ্রভাবে বিচার করিবার সম্মান সে দিত না। কাহারও যুক্তি তাহার ভাল না লাগিলে সে তাহাকে অজ্ঞ মূঢ় বলিয়া তামাসা

এই প্রশস্তিবাচনের কয়েকমাস বাদে মার্ক্স তাঁর পত্রিকা "নয়া রাইন্ সমাচারে" এক খবর ছাপলেন,—বাকুনিন রুশের বেতনভোগী গুপ্তচর। দুর্নামটা আগেও ছিল, এবার গায় লেগে রইল আঠার মত।

বাকুনিনের মনের ঝালের সঙ্গে ছিল জাতীয়তার ঝাঁঝ, আদর্শের তর্ক ছাপিয়ে যার উগ্র গন্ধ টের পাওয়া যায়।

> "মার্ক্স ও এঙ্গেল্স্ দুই দণ্ডমুণ্ডের কর্তার অধীন জার্মান শ্রমিকদের যে সোশ্যাল ডিমক্রেটিক দল, যাতে আছে বেবেল, লাইব্নেক্ট্ এবং জনকয়েক ইহুদী সাহিত্যিক, আমরা আমাদের শ্লাভ ভাইদিগকে তাহাতে ভিড়িতে প্ররোচিত করিব না। আমরা কখনই শ্লাভ সর্বহারাদিগকে ঐ দলে যোগ দিয়া আত্মহত্যা করিতে দিব না, যে দল স্বভাবে, আদর্শে, কার্যপ্রণালীতে জনগণের দল নয় আসল বুর্জোয়ার দল, অধিকন্তু জার্মান অর্থাৎ শ্লাভবিরোধী দল।" ( "রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ", ম্যাক্সিমফ, ২৮৩ )

জাতিবৈরিতা ছাড়াও দুজনের মধ্যে ছিল ব্যক্তিগত ঈর্ষা ও মনমেজাজের সংঘাত। কারও ধাতে সমান সাথী সইত না, যারা কাছে আসবে তাদের হতে হবে শিষ্য কিংবা শত্রু। একে অন্যকে কেন বরদাস্ত করতে পারতেন না বাকুনিন তার একটি সুন্দর কৈফিয়ত দিয়েছেন।

> "আমাদের মধ্যে কোন সময়ে সত্যকার অন্তরঙ্গতা ছিল না। আমাদের মেজাজ তাহা হইতে দেয় নাই। সে আমাকে বলিত ভাবপ্রবণ, আদর্শবাদী এবং সে ঠিক বলিত। আমি তাহাকে বলিতাম বিষণ্ণ, দাম্ভিক, বিশ্বাসঘাতক এবং আমিও ঠিক বলিতাম।" ( কার, ১৩০ )

অবশ্য বাকুনিন অত নরম গালাগালি খেয়ে পার পান নি।

১৮৬৮ সালে বাকুনিন 'লীগ অব পীস এণ্ড ফ্রীডম' ভেঙে দিয়ে গড়লেন 'ইণ্টারন্যাশন্যাল এলায়েন্স অব সোশ্যাল ডিমক্রেসী'। পরের বছর বাসেলের কংগ্রেসে তিনি দলবল নিয়ে মার্ক্স-এর আন্তর্জাতিক শ্রমিক সংঘে প্রবেশ

করিত কিংবা অভিসন্ধির ইঙ্গিত দিয়া তাহার চরিত্রের উপর কটাক্ষ করিত। আমার মনে আছে কী গভীর ঘৃণার সহিত সে 'বুর্জোয়া' শব্দটি উচ্চারণ করিত, বলিত থুতু ফেলার মত করিয়া। যে কেহ তাহার মতের বিরুদ্ধে কথা বলিত তাহাকেই সে 'বুর্জোয়া' বলিয়া গালি দিত—যে গালির অর্থ নৈতিক ও আত্মিক অধঃপাতের একটি নিভু‍্র্ল দৃষ্টান্ত।' হ্যাম্পডেন জ্যাকসন: মার্ক্স, প্রুদোঁ এণ্ড ইয়োরোপীয়ান সোশ্যালিজ্‌ম্, লণ্ডন, ১৯৫৭, ৯৩ পৃষ্ঠা।

[illegible] কিন্তু তিনি এলায়েন্স ভাঙতে চাইলেন না। তাঁর মতলব ছিল এর [illegible]কৃত আন্তর্জাতিকের নেতৃত্ব হাতে নেওয়া। কিন্তু এ খেলায় মার্ক্স ও তাঁর সাকরেদরা ছিলেন বাকুনিনের চেয়ে পাকা। আন্তর্জাতিক দুর্গে ট্রয়ের ঘোড়াকে ঢোকাবেন এত নির্বোধ তাঁরা ছিলেন না। বাকুনিন নালিশ আনলেন মার্ক্স ও জেনারেল কাউন্সিল

> "আন্তর্জাতিককে একটি দানবীয় রাষ্ট্রে পরিণত করিবার চেষ্টা করিতেছে, তাহারা ইহাকে একটি মাত্র সরকারী মতের অধীনে রাখিতে চায়—যে মতের মুখপাত্র এক শক্তিমান কেন্দ্রীয় কর্তৃত্ব।"

তিনি মার্ক্সকে এই বলে অভিযুক্ত করলেন যে তিনি জার্মান সাম্রাজ্য স্থাপন করবার উদ্দেশ্যে আন্তর্জাতিককে হাতিয়ার হিসাবে ব্যবহার করছেন।

> "যে আন্তর্জাতিক কংগ্রেস তথাকথিত বিপ্লবের স্বার্থে সারা দুনিয়ার সর্বহারাদের উপর এক সর্বশক্তিমান সরকার চাপাইয়া দেয়, ইহাকে তথাকথিত সরকারী নীতির দোহাই দিয়া আঞ্চলিক যুক্তসভা বাতিল করিবার এবং গোটা জাতির উপর নিষেধাজ্ঞা জারি করিবার চূড়ান্ত ক্ষমতা দেয়, যখন এই সরকারী নীতি মিথ্যা ভোটগরিষ্ঠতার জোরে পরম সত্যরূপে প্রতিষ্ঠিত মার্ক্স এর ব্যক্তিগত মত ছাড়া আর কিছুই নহে তখন ইহাকে কি বলিব?" (কেনাফিক, ৪৫)

বিভিন্ন দেশের এত রকমারি অবস্থা, স্বার্থ ও চিন্তাধারার বৈচিত্র্য, কয়েকটি-মাত্র লোক তা আয়ত্ত করে সারা দুনিয়ার বিপ্লবী আন্দোলনকে চালনা করবে—এ অতি অসম্ভব কথা।

১৮৭২ সালে হেগ কংগ্রেসে বাকুনিন আন্তর্জাতিক থেকে বিতাড়িত হলেন। সহকর্মীদের নিয়ে সুইজার্ল্যাণ্ডে ঘাঁটি করে তিনি এক পাল্টা আন্তর্জাতিক গড়লেন যার বাঁধুনি হল 'মিত্রতা একতা ও আত্মরক্ষার চুক্তি'। পূর্ববর্তী সংগঠনগুলির মত এরও আয়ু বেশীদিন রইল না। কিন্তু মার্ক্স-এর আন্তর্জাতিক এই ভাঙনের চোট সামলে উঠতে পারেনি। তিনি এর দপ্তর সরিয়ে নিলেন নিউ ইয়র্কে। সেখানে কাঁচের ঘরে তাঁর চারাগাছটি ঝড়ঝাপটা থেকে বাঁচল বটে কিন্তু জলবায়ুর অভাবে শুকিয়ে গেল।

বাকুনিন নিজে যেমন তেমন তাঁর চিন্তাও উচ্ছৃঙ্খল। স্থির হয়ে ভেবে চিন্তে ধারণাগুলিকে সুসম্বদ্ধ করে বৈজ্ঞানিক শৃঙ্খলায় প্রকাশ করবার মত ধৈর্য ও

সংযম তাঁর ছিল না। তাঁর ভাবনাগুলি বিদ্যুতের মত ক্ষণপ্রভ, চমক লাগিয়ে নিভে যায়, প্রজ্ঞার আলো তাতে নেই। তাঁর দর্শনের সূত্র নির্ধারিত হত তাঁর রাগবিরাগ পছন্দ-অপছন্দ দিয়ে। ইতিহাসের অর্থনৈতিক নিয়ন্ত্রণ, বিপ্লবে শ্রমিক শ্রেণীর ভূমিকা, কৃষকের ভূমিস্বত্ব, বৈপ্লবিক কার্যকলাপে ন্যায় অন্যায়ের মাপকাঠি ইত্যাদি প্রসঙ্গে পারিবেশিক অবস্থার চাপে অথবা সাময়িক উচ্ছ্বাসের বশে তিনি উল্টোপাল্টা মন্তব্য করেছেন। তাঁর রাষ্ট্রদর্শনে চরম দুর্বলতা, লক্ষ্য ও উপলক্ষ্যে আমূল অসঙ্গতি। আন্তর্জাতিকের জন্যে তিনি চাইলেন এক শিথিল বিকেন্দ্রিত সংগঠন আর নিজস্ব এলায়েন্সের বেলায় রাখলেন এক-নায়কত্ব ও কঠোর নিয়মানুবর্তিতা। তাঁর 'আন্তর্জাতিক ভ্রাতৃসংঘে' কেন্দ্রীয় কার্যসভার ক্ষমতা যে কোন স্বৈরাচারী সরকারের চেয়ে বেশি। একটি বিধিতে জাতীয় কার্যসভাগুলিকে নির্দেশ দেওয়া হচ্ছে

> "নিজ নিজ দেশে সংঘের প্রভাব বদ্ধমূল করিবার জন্য এবং নিজ নিজ দেশকে আন্তর্জাতিক শক্তির অসপত্ন পরিচালনায় সমর্পণ করিবার জন্য তাহারা যেন কোনপ্রকার উপায় অবলম্বন করিতে কসুর না করে।"

এই আন্তর্জাতিক শক্তি তিনজন অজ্ঞাতনামা ব্যক্তির একটি গুপ্ত সভা, সারা দুনিয়ার গণবিপ্লব তারা পরিচালনা করবে। বিপ্লবের পরেও রাষ্ট্রের পুনরাবর্তন রোধ করবার জন্যে তারা বহাল থাকবে। সংঘে আদর্শের বন্ধনের ওপর আছে কেন্দ্রীয় শাসনের নাগপাশ। মার্ক্স চেয়েছিলেন শ্রেণীবিদ্বেষের মাধ্যমে সহযোগিতার সত্যযুগ আনতে, বাকুনিন ভেবেছিলেন রামরাজ্য আনবে গুপ্ত নায়কের আজ্ঞাবাহী যো-হুকুমের দল। তাঁর দল যে মুক্ত সমাজের স্বাধীন নাগরিক গডবার উপযুক্ত শিক্ষাগার ছিল না তা বলা বাহুল্য।

বিপ্লবীকে হতে হয় স্থিতপ্রজ্ঞ, গভীর মননশীলতায় অচলপ্রতিষ্ঠ। তা নইলে লক্ষ্যে স্থিরতা থাকে না, চিন্তায় সামঞ্জস্য আসে না। বাকুনিনের ছিল না চিত্তসংযম, আত্মসমাধি, তাই বিক্ষিপ্ত মন নিয়ে তিনি জাতীয়তার নিন্দা করেছেন আর শ্লাভপ্রেমে আত্মহারা হয়েছেন, রাষ্ট্রপ্রভুত্ব ভাঙবার জন্যে বিপ্লবী একনায়কত্বের জয়গান করেছেন। তাই জার নিকলাস অথবা সেনাপতি মুরাভিয়েভকে রুশ বিপ্লবের নায়কত্বে বরণ করতে তাঁর বাধেনি।[২০] চিন্তার

২০ তাঁর সম্বন্ধে রুশের গুপ্তচর বলে অপবাদ এ থেকে প্রশ্রয় পেয়েছে।

শিথিলতা ও চরিত্রের দুর্বলতা তাঁর দর্শনের ইমারতে বারবার ফাটল ধরিয়েছে। দায়াধিকার রদ করবার জন্যে যিনি বিপ্লবী আন্তর্জাতিক কংগ্রেসে মার্ক্সবাদীদের সঙ্গে দীর্ঘকাল ধরে সংগ্রাম করেছেন তিনিই অভাবের পীড়নে বারবার ভাইদের তাগাদা দিয়েছেন পিতৃসম্পত্তি ভাগ করে তাঁর পাওনা পাঠিয়ে দেবার জন্যে। আজীবন ব্যক্তিসম্পত্তির ওপর বাক্যবান বর্ষণ করে জীবনসায়াহ্নে এক ভক্ত বন্ধুর টাকায় পরিবার নিয়ে ঘর বাঁধবার জন্যে তিনি পাগল হয়ে উঠলেন। হাসপাতালে মৃত্যুশয্যায় ধ্বংসবাদী জড়বাদী যোদ্ধার মনে পড়ল সাতাশ বছর আগে ভাগনারের সংগীত শুনেছিলেন, বললেন 'সব চলে যাবে, পৃথিবী ধ্বংস হয়ে যাবে, কিন্তু থাকবে নাইন্‌থ্‌ সিম্‌ফনী।' বাকুনিন যখন হেগেলবাদ পেরিয়ে সমাজবাদে আসেন তখন বন্ধু বেলেন্‌স্কী তাঁর সম্বন্ধে লিখেছিলেন—'সে জন্মেছে এবং মরবে রহস্যবাদী, আদর্শবাদী ও ভাবপ্রবণ হয়ে। দর্শন বদলালেই তো আর মানুষের স্বভাব বদলায় না।' বোধ হয় লেখক নিজেও জানতেন না তাঁর উক্তি এমন অক্ষরে অক্ষরে ফলবে।

বাকুনিনের রক্তে ছিল সংহার ও ষড়যন্ত্রের নেশা। কিন্তু এ কাজে যে নির্মম চরিত্র ও কুটিল বুদ্ধির দরকার তা তাঁর ছিল না। তাঁর হৃদয় ছিল অত্যন্ত কোমল, ন্যায়নীতির বালাইও তিনি কাটিয়ে উঠতে পারেননি। চক্রান্তের কারুশিল্পেও তিনি ছিলেন নেহাত আনাড়ি। প্রশংসায় তিনি গলে যেতেন এবং একজন অপরিচিত লোক তাঁর কাজকর্মের তারিফ করলে তাকে সব গোপনকথা বলে ফেলতেন। কখনো বা তিনি সাংকেতিক ভাষায় পত্র লিখে সংকেতটি চিঠির ভেতরই পুরে দিতেন। বিদেশী গুপ্তচর, নেচাএভের মত ধাপ্পাবাজ, কাউকে বিশ্বাস করতে তাঁর আটকাত না। নিজে বাস করতেন এক স্বপ্নের মায়াপুরীতে, গুটিপোকার মত রেশমের কোষ দিয়ে বাস্তবকে আড়াল করে। তাই ছলনায় প্রতারণায় তাঁর আত্মপর ভেদ ছিল না, যত সহজে নিজেকে ঠকাতেন তত অনায়াসে অন্যকে ধাপ্পা দিয়ে চলতেন।

তাই তাঁর তর্ক ও সমালোচনায় কথার ধার যেমন আছে যুক্তির ধার তেমন নেই। ধর্মের ওপর তাঁর আক্রমণ ভল্‌তের ও প্রুদঁর বচনের প্রতিধ্বনি কিংবা স্ট্রাউস ও ফয়েরব্যাকের সমালোচনার পুনরাবৃত্তি। কেবল তাঁর উষ্মা ও কটুতা বেশি। ধর্মের ওপর ঘৃণার বিদ্বেষে তাঁর বিচারশক্তি আচ্ছন্ন হয়ে গিয়েছিল। তা নইলে তিনি দেখতে পেতেন যে-ধর্মের মোহে মধ্যযুগের চার্চ এত অত্যাচার

করেছে, সেই ধর্মের প্রেরণায় চার্চদ্রোহী রাষ্ট্রবিরোধী সংগ্রামও হয়েছে একাধিকবার।

সৃষ্টিরহস্যের অন্তরালে বাকুনিন দেখেছেন চিরন্তন বিবর্তন। তাই সমাজ-বিপ্লবও অবিরাম। এই তত্ত্ব দিয়ে তিনি তাঁর নাশকতার পাগলামিকে দর্শনের সাজ পরিয়েছিলেন। বিপ্লব যদি অবিরাম হয় তা হলে গৃহযুদ্ধ থামবে কেন, নিরাজ সমাজই বা টিকবে কি করে এসব প্রশ্ন তাঁর মনে আসেনি। ইতিহাসের যেমন চণ্ডমূর্তি আছে তেমন শান্তরূপ আছে, যেমন গতি আছে তেমন স্থিতি আছে, বিপ্লবের পাশাপাশি আছে বিরাম ও বিকাশ—এ সহজ ছন্দটি তিনি ধরতে পারেন নি কারণ যা তাঁর মেজাজে পোষায় না তা তাঁর যুক্তিতে আসে না।

যে বিপুল সামাজিক দায়িত্ব এখন কর্তৃত্বশীল প্রতিষ্ঠানগুলো বহন করছে সে দায় কাঁধে নেবার আগে জনতার কোন শিক্ষার দরকার নেই, নূতন অভ্যাস নীতিমান মূল্যবোধ গড়ে তোলার দরকার নেই, কেবল একবার সব নিঃশেষে ভেঙে চুরে দিতে পারলেই ভোজবাজির মত নিরাজ ভ্রাতৃসমাজ এসে হাজির হবে এ বিশ্বাস সম্ভব একমাত্র শিশু ও কবির পক্ষে। মাঝে মাঝে তাঁর খেয়াল হত এ কল্পনা কত অবাস্তব। "স্বীকারোক্তি"-তে তিনি স্বীকার করেছেন—বিপ্লবের সর্বাত্মক নাশকতা ও অবাধ মুক্তি অন্ধ বিশ্বাসে আঁকড়ে ধরা একটা প্রতিজ্ঞা। 'আমার অন্তরের বাণী কানে কানে বলত এ আশা বাতুলতা—সে বাণীকে অমানুষিক চেষ্টায় রুদ্ধ করে আমি আমার প্রতিজ্ঞা বাঁচিয়ে রেখেছিলাম।' সর্বভুক্ শূন্যবাদের ওপর কোন কিছু দাঁড়াতে পারে না—তখন পশুবল হয় ধ্বংসকর্তার একমাত্র অবলম্বন।

সার্থক বিপ্লবী রহস্য ও রোমাঞ্চের টানে আত্মহারা হয় না। আর বাকুনিন এর পিছনে মাতালের মত ছুটতেন। যখন তিনি পথে পা বাড়াতেন ভাবতেন না পথ তাঁকে কোথায় নিয়ে যাবে। নিজ চরিত্রের এই পাগলামির কথা তাঁর অজানা ছিল না। "স্বীকারোক্তি"-তে তিনি সুন্দর আত্মপরিচয় দিয়েছেন।

> "আমার চরিত্রে একটি মারাত্মক দোষ অদ্ভুতের প্রতি আকর্ষণ। গতানুগতিকের বাহিরে দুঃসাহসিক কর্মপ্রয়াস যার সম্মুখে উন্মুক্ত হয় এক অনন্ত দিক্‌চক্রবাল এবং যাহার সীমানা কেহই দেখিতে পায় না, তার টানে আমি আত্মহারা হইয়া যাই।"

এক বন্ধু জিজ্ঞাসা করেছিলেন যদি তাঁর সকল স্বপ্ন সফল হয় তা হলে তিনি কি করবেন। তিনি জবাব দেন 'আমি তৎক্ষণাৎ আমার গড়া জিনিসগুলো ভাঙতে শুরু করব।' ঠিক 'চিরন্তন বিপ্লবী'র মত কথা। এই নির্বোধ বিনাশবৃত্তি, উদ্দেশ্য ও উপায়ের অসঙ্গতি এবং বাস্তববোধের অভাব—এই তিন দোষে বাকুনিনের বিপ্লব সাধনা ব্যর্থ হয়ে গেল। বন্ধু বিরুভভ তাঁর সম্বন্ধে ঠিকই বলেছেন, 'যতবার তিনি রাষ্ট্রিক ও সামাজিক বিপ্লবের ছক কেটেছেন ততবারই সেই আয়োজন তাঁর কাঁধের ওপর ধ্বসে পড়েছে। সারাজীবন তিনি সিসিফাসের খেলা খেলে গেলেন।' ( কার, ৪৪০ )

তা বলে কি মানুষের মুক্তি-অভিযানে বাকুনিনের কিছুই অবদান রইল না ? এ কথা ঠিক নৈরাজ্যবাদী দর্শনে তাঁর বিশেষ কোন মৌলিক অবদান নেই। কিন্তু কে অস্বীকার করবে একথা যে তাঁর তেজস্বী ব্যক্তিত্ব ও নিরলস সংগ্রাম নৈরাজ্যবাদকে বিশ্বের সামনে তুলে ধরেছে, পণ্ডিতের আসর থেকে নিয়ে এসেছে যোদ্ধার কুরুক্ষেত্রে, দার্শনিকের মিনার থেকে নামিয়ে এনেছে পথে ঘাটে বস্তিতে পল্লীতে ? বিদগ্ধরা দেখেছে তাঁর যুক্তির হেত্বাভাস, দর্শনের দারিদ্র্য, মানুষ শুনেছে সর্বাঙ্গীন বিপ্লবের বাণী, ধ্বংসের আহ্বান, তারা প্রতিশ্রুতি পেয়েছে সাম্রাজ্য নিপাত হবে, রাজমুকুটগুলি খসে পড়বে, ধনীর বিত্ত আসবে গরীবের ঘরে, চাষী পাবে মুক্ত জীবন, ছোট ছোট স্বাধীন গণতন্ত্রের স্বেচ্ছাকৃত সম্মিলনে সৃষ্টি হবে নতুন সমাজ, আর এই উদাত্ত আহ্বানের পিছনে দেখেছে এক আত্মভোলা সর্বত্যাগী পরমক্ষত্রিয়কে। উত্তরকাল তাঁর রাজনৈতিক দূরদর্শিতারও পরিচয় পেয়েছে। ১৮৪৮ সালে 'শ্লাভদের প্রতি আবেদনে' তিনি অস্ট্রীয় সাম্রাজ্যকে টুকরো টুকরো করে শ্লাভরাষ্ট্রগুলির একটি সংহতি সৃষ্টি করবার নকশা দেন। সত্তর বৎসর পরে ১৯১৮ সালে দক্ষিণপূর্ব ইয়োরোপের মানচিত্র সেইভাবে চিত্রিত হল। ১৮৭২ সালে "রাষ্ট্রবাদ ও নৈরাজ্যবাদ"-এ তিনি আশঙ্কা প্রকাশ করেছিলেন জার্মান ঐক্যের আবেগ জার্মান স্বাধীনতাকে বলি দিয়ে ইয়োরোপে বিভীষিকা সৃষ্টি করবে। পঁচিশ বছরের মধ্যে এই চেতাবনির বাস্তবতা প্রমাণিত হল।

উনিশ শতকের শেষার্ধের সকল প্রকার বিপ্লব আন্দোলনে বাকুনিনের ব্যক্তিত্ব, কৌশল ও চিন্তার ছাপ আছে। তাঁর কাছ থেকে প্রেরণা পেয়েছে ক্রপট্‌কিনের নৈরাজ্যবাদ, ফ্রান্সের সিণ্ডিক্যালিজ্‌ম্‌, রুশের নিহিলিজ্‌ম্‌ ও বলশেভিজ্‌ম্‌।

বাকুনিন প্রুদঁর শিষ্য হলেও তাঁর নৈরাজ্যবাদের নিরিখ আলাদা। প্রুদঁর নৈরাজ্যবাদ প্রজ্ঞানশীল, তার আবেদন বুদ্ধি ও বিবেকে। বাকুনিনের নৈরাজ্যবাদ বিপ্লবনিষ্ঠ, তার আবেদন সংগঠন ও সংগ্রামে। প্রুদঁর কেন্দ্র ব্যক্তি, বাকুনিনের কেন্দ্র সমাজ। বাকুনিনের কলেক্‌টিভিজ‌্ম্ সমর্পিত হল তাঁর উত্তরসূরী ক্রপট্‌কিনের হাতে, এর নূতন রূপায়ণ ও নামকরণ হল এনার্কিস্ট কমিউনিজ‌্ম্।

নিহিলিজ‌্ম্-এর মন্ত্রগুরু বাকুনিন। তাঁর ধ্বংসবাদ শূন্যবাদের ভূমিকা। আবার তাঁরই আহ্বান গিয়ে পৌঁছল এই নেতিবাদী তরুণদের কানে,—বিশ্ববিদ্যালয়ের মোহ ছেড়ে গ্রামে যেতে হবে, চাষীদের জাগিয়ে তুলতে হবে। দ্বিতীয় পর্যায়ে নেচাএভের গর্হিত ষড়যন্ত্র প্রচেষ্টাও তাঁর কাছে সমান ঋণী, তাঁর রোমাঞ্চপ্রীতির এ এক অশুভ প্রতিফলন। তারপর এল যে মৃত্যুঞ্জয়ী শহীদের দল তাদের সামনেও ছিল এই অকুতোভয় অগ্নিহোত্রী সন্ন্যাসীর জীবন্ত বিগ্রহ।

সিণ্ডিক্যালিজ‌্ম্-এর মন্ত্রগুরু যদিও প্রুদঁ, তবু এর সঙ্গে বাকুনিনের চিন্তার সামীপ্য অধিক। শ্রেণীসংগ্রাম ও হিংসার সমর্থন, শ্রমিক ধর্মঘটের শক্তি, রাজনৈতিক দলগঠন ও আন্দোলনে অবিশ্বাস, শিল্পীসমবায়ের মালিকানায় কারখানা পরিচালনা ইত্যাদি যাবতীয় সিণ্ডিক্যালিস্ট সূত্র বাকুনিনের রচনায় বিদ্যমান। নিরাজ সমাজের যে রেখাচিত্র তিনি তুলে ধরেছেন শতকের শেষে তাতেই রং দিয়েছেন পেলুতিয়ে ও সরেল।

তারপর বলশেভিজ‌ম্ বা লেনিনবাদ। আলবের কাম্যু-র কথায় বলতে গেলে 'লেনিনের মতবাদে বাকুনিনের দান তাঁর শত্রু মার্ক্‌স্-এর চেয়ে কিছু কম নয়। অধিকন্তু বিপ্লবী শ্লাভ সাম্রাজ্যের যে স্বপ্ন তিনি দেখেছিলেন এবং তার যে চিত্র তিনি জারের সামনে তুলে ধরেছিলেন তা পুঙ্খানুপুঙ্খ প্রতিটি সীমান্তসমেত রূপ পেয়েছে স্টালিনের হাতে'।[২১] বিপ্লবের কৌশল ও দলগঠনের নীতি লেনিন মার্ক্স-এর চেয়ে বাকুনিনের কাছ থেকে শিখেছেন বেশি। ফরাসী-প্রাশিয়ান যুদ্ধের সময়ে বাকুনিন ফরাসী মজুরদের ডেকে বলেছিলেন এ যুদ্ধকে গৃহযুদ্ধে নিয়ে যেতে। সাতচল্লিশ বছর পরে লেনিন রুশ শ্রমিকদের ডেকে বলেছিলেন ঠিক এই কথা। লেনিনের শ্রেণীসংগ্রামকে

২১ ল্যম্‌ রেভল্‌তে ( বিদ্রোহী ), অনুবাদ এন্টনী বাওয়ার, লণ্ডন, ১৯৫৪, ১৩০ পৃষ্ঠা।

গ্রামে নিয়ে যাওয়া এবং চাষীদের জমি দখল করতে প্ররোচিত করার বিপ্লবী নীতিও বাকুনিনের কাছ থেকে পাওয়া। আদর্শের ঐক্যে ও নিয়মশৃঙ্খলায় দৃঢ়বদ্ধ বিপ্লবী সংগঠনের যে পরিকল্পনা বাকুনিন দিয়েছিলেন তার সার্থক রূপায়ণ হয়েছিল বলশেভিক ও তৃতীয় আন্তর্জাতিকের অন্যান্য দলে। বিপ্লবী সংঘের ঐক্যবদ্ধ সামরিক নেতৃত্ব, মতবাদে একনিষ্ঠ আনুগত্য, বিপ্লবের পরে অসপত্ন কর্তৃত্ব, এর কাঠাম ও বাইরের সম্পর্ক, এসব লেনিনবাদের পূর্বাভাস। "বিপ্লবের বিতর্কিকা"য় (১৮৬৬) সংগঠনের নিয়মপ্রসঙ্গে প্রত্যেক সভ্যকে স্বাধীন মত ব্যক্ত করবার অধিকার দেওয়া হয়েছে,

> "কিন্তু যে মুহূর্তে কার্যসভা অধিকাংশের মতানুসারে উচ্চতম কর্তৃপক্ষের নামে তাহার বিপক্ষে সিদ্ধান্ত লইবে সেই মুহূর্ত হইতে চূড়ান্ত সিদ্ধান্তের বিরুদ্ধে জনমত প্রভাবিত করিবার কোন অধিকার তাহার থাকিবে না।"

এই সাংগঠনিক নীতি ধার করে বলশেভিকরা আখ্যা দিয়েছে 'ডিমক্রেটিক সেণ্টেলিজ্‌ম্' বা 'গণতান্ত্রিক কেন্দ্রায়ন'। বাকুনিন গুপ্ত সমিতির সভ্যদের 'কর্মী' ও 'সমর্থক' দুই ভাগে ভাগ করেছেন। শেষোক্তদের সামনে দাঁড় করিয়ে এবং তাদের নামের আকাঙ্ক্ষা তৃপ্ত করে সমিতি নিজের কাজ হাসিল করবে। এই কৌশল কমিউনিস্ট দলে চালু হয়েছে এবং এই জয়ঢাক বইবার লোকেরা 'ফেলো-ট্রাভলার' বা সহযাত্রী বলে পরিচিত। "স্বীকারোক্তি"-তে বাকুনিন বলছেন,

> "আমার বিশ্বাস অন্য যে কোন জায়গা অপেক্ষা রুশে এক সুদৃঢ় একনায়কশক্তি অপরিহার্য যে শক্তির একমাত্র কাজ হইবে চাষীদিগের শিক্ষা ও জীবনের মান উন্নয়ন, যে শক্তির প্রেরণা ও চালনা হইবে অব্যাহত, যাহাতে কোন পার্লামেণ্টারী অধিকার থাকিবে না, যাহা স্বাধীনতার ভাবধারা প্রকাশ করিয়া বই ছাপিবে, কিন্তু যাহাতে মুদ্রাযন্ত্রের স্বাধীনতা থাকিবে না, যাহাকে ঘিরিয়া থাকিবে একমতাবলম্বী জনতা, যাহা মুক্ত স্বাধীন পঞ্চায়েতী শাসনের উপর প্রতিষ্ঠিত।" (১৭৯ পৃষ্ঠা)

বিস্ময়ের কিছু নেই যে বাকুনিনের রচনাবলীর সোভিয়েত রুশ সংকলক য়ুরি স্টেক্‌লভ্ পুলকিত হয়ে বলছেন এ চিত্র রাষ্ট্রান্তক বিপ্লবের নয়, কমিউনিস্ট বিপ্লবের। 'নৈরাজ্যবাদ বলতে যা বোঝায় এ সে বস্তু নয়, বরং এ হল

সোভিয়েত শক্তি, সর্বহারার একনায়কত্ব'।[২২] খুব ভুল তিনি করেননি। ১৯১৭ সালের অক্টোবর মাসে লেনিন তিন দফা শ্লোগান দিয়েছিলেন 'চাষীকে জমি দাও', 'মজুরকে কারখানা দাও' আর 'সকল ক্ষমতা যাক পঞ্চায়েতের হাতে'। সেই থেকে শুরু করে স্টালিনের পার্টি শোধন ও কমিউনিস্ট সাম্রাজ্য বিস্তার পর্যন্ত সমস্ত পদক্ষেপের ইঙ্গিত বাকুনিন দিয়ে গেছেন। ম্যাসারিক একটি সুচিন্তিত প্রবন্ধে মন্তব্য করেছেন, 'বলশেভিকরা মার্ক্সবাদকে নিয়ে বড়াই করে যে তারাই এর একনিষ্ঠ ভক্ত। তারা বোঝে না মার্ক্স-এর প্রতিদ্বন্দ্বী বাকুনিনের কাছে তাদের ঋণ কতখানি'।[২৩]

নিয়তির কি নির্মম পরিহাস? এই ব্যক্তিই প্রতিদ্বন্দ্বীর সঙ্গে জীবনপণ যুদ্ধে লিপ্ত হয়ে ভবিষ্যদ্বাণী করেছিলেন যে মার্ক্স-এর সর্বহারার একনায়কত্ব এক অভূতপূর্ব স্বৈরশাসন নিয়ে আসবে, সর্বহারাদের দেবে 'সেনাবাসের স্বাধীনতা'। এই ব্যক্তিই তাঁর সকল স্ববিরোধী উক্তি ও কার্যকলাপ সত্ত্বেও মানবজাতির মুক্তিযজ্ঞের হোমশিখার মত ইতিহাসের পাতা উজ্জ্বল করে আছেন। বাকুনিন ইতিহাসের একটি মূর্তিমান দ্বন্দ্ব। মুক্তি ও ধ্বংস, লক্ষ্য ও উপলক্ষ্য, আদর্শ ও আবেগ বিপ্লবী আত্মার এই চিরন্তন সংঘাত বাকুনিনের জীবনে সামঞ্জস্যের আস্তরণ চূর্ণ করে আত্মঘাতী বিস্ফোরণে ফেটে পড়েছে। সেই সংঘাতের চিহ্ন বহন করেছে ইতিহাস, তাতে ধ্বংস হয়েছেন বাকুনিন।

## ৯। রুশ: নিহিলিজ্‌ম্‌

উনিশ শতকের মাঝামাঝি জার্মান পর্যটক ব্যারন ফন হক্সথাউসেন রুশে এসে আবিষ্কার করলেন এক সামুদায়িক ভূমি ব্যবস্থা। তিনি দেখলেন এখানকার গ্রামগুলি এক একটি চাষী-কমিউন, যাকে তারা বলে 'মির'। এর মাথায় আছে একজন প্রধান, গৃহকর্তাদের সঙ্গে বসে সে গ্রামকৃত্য নির্বাহ করে। সভায় স্থির হয় জমিতে এবার কোন কোন ফসল তোলা হবে, আর জমির উর্বরতা রক্ষার জন্যে ফসলের আবর্তন হবে কি প্রকারে। যখন কোন কোন পরিবার আয়তনে বেড়েছে, কোন কোন পরিবার কমেছে তখন সকলের মধ্যে সমতা রাখবার জন্যে নতুন করে জমির ভাগ বাটোয়ারা হয়।

---

২২ বাকুনিনের রচনাবলী, খণ্ড ১, ৩৪৫ পৃষ্ঠা।

২৩ সর ল্যা বলশেভিজ্‌ম্‌, জেনেভা, ১৯২১, ২৯ পৃষ্ঠা।

অবশ্য চাষীরা তখন ভূমিদাস এবং মালিকের অধিকার ছিল বাটোয়ারা রদবদল করবার।

চাষীরা যে নির্বিবাদে মালিকের অধিকার মেনে নিত, অথবা মালিক যে সর্বদা নিজ অধিকার খাটাতে পারত তা নয়। ভূমিদাস চাষীদের দাবি ছিল —"আমরা তোমার সম্পত্তি বটে কিন্তু জমি আমাদের সম্পত্তি।"

কমিউনে ছিল তিন প্রকারের জমি ও স্বত্ব। বাস্তুভিটা ও বাগান ছিল চাষীর। মাঠ, গোচর ও জঙ্গল ছিল গ্রামের। খেতখামারগুলিতে স্বত্ব ছিল যৌথ কিন্তু আবাদ হত পৃথক। এর ভাগ বিলি করত কমিউন। এ প্রথা ক্রমশ লোপ পেয়ে যাচ্ছিল এবং বহু জায়গায় জোতগুলি চাষীর দখলে চলে এসেছিল।

জমি বিলি করা ও চাষের তদারক করা ছাড়া কমিউনের আরও কাজ ছিল। মির ছিল গ্রামীণ স্বায়ত্ত শাসনের পীঠ। রাস্তাঘাট, সাঁকো ইত্যাদি মেরামত করবার কাজ ভাগ করে দেওয়া, অকালের জন্যে খাদ্যশস্য মজুত রাখা, যৌথভূমির তত্ত্বাবধান করা, অগ্নিকাণ্ড ও চুরি-ডাকাতির বিরুদ্ধে সতর্কতা অবলম্বন করা, ঝগড়াঝাটির সালিশি, এমন কি বিবাহ-বিচ্ছেদের হুকুম দেওয়া —এসব ছিল মিরের এখ্‌তিয়ারে।

আদিম যূথ সমাজের সার্বজনীন ধারা বহন করে আসছিল রুশের এই গ্রামগোষ্ঠী। ব্যারনের নিজের দেশে তখন ধ্বংসাত্মক চিন্তাভাবনার ধাক্কা এসেছে,—তিনি বিদেশের গ্রামে প্রাচীন ঐতিহ্যের একটা আশ্রয় খুঁজে পেলেন। কিন্তু রুশের প্রগতিবাদীরা এর মধ্যেই পেল নূতন সমাজের ইঙ্গিত। আলেকজাণ্ডার হার্ৎজেন দেখতে পেলেন এক নবীন রুশের চিত্র, যেখানে মির ও মুজিকের বনিয়াদের ওপর গড়ে উঠেছে কৃষিকেন্দ্রিক সমাজতন্ত্র, তার সঙ্গে সংযুক্ত হয়েছে কারিগরদের সমবায় সমিতি বা আর্তেল। মুক্ত কমিউনগুলির সম্মিলনে তৈরী হবে নবীন রুশ। "বিপ্লবী ভাবনার ইতিহাস" নামক গ্রন্থে তিনি দেখালেন যে এই বিকেন্দ্রিত সমাজতন্ত্রের ভিত্তি তৈরী হয়েই আছে। জাতির প্রাণশক্তি নিহিত মির এবং আর্তেলে—রোমানভ্‌ সম্রাটরা তার ওপর চাপিয়েছে ভূমিদাসত্ব, অভিজাত ও আমলাতন্ত্রের অবান্তর বোঝা। এর ওপর এসে জুটেছে গ্রীক চার্চ। এই রক্তশোষা পরগাছাগুলিকে সমূলে উৎপাটন করতে হবে, কিন্তু জোরজবরদস্তি করে নয়। জনতার মনে সাড়া তুলতে হবে। তারা সচেতন না হলে বিপ্লব অসম্ভব। ইয়োরোপে নির্বাসনে

বসে হার্ৎজেন "কলকল" বা "ঘণ্টা" নাম দিয়ে এক পত্রিকা বার করলেন। সীমান্তের বেড়া ডিঙিয়ে রুশের ঘরে ঘরে এই পত্রিকা তাঁর আদর্শ প্রচার করতে লাগল।

হার্ৎজেনের সমসময়ে শতকের ষষ্ঠ দশকে নিকলাস চের্নিশেভস্কি তাঁর "সমকালীন" পত্রিকার মাধ্যমে একই প্রকার আদর্শ ছড়াতে লাগলেন। তিনিও পেলেন চাষীর মির ও কারিগরের আর্তেলে সমাজতন্ত্রের বীজ। রুশ সরাসরি সামন্ততন্ত্র থেকে সমাজতন্ত্রে উত্তীর্ণ হবে, ইয়োরোপের মত তাকে ধনতন্ত্রের দুঃসহ যন্ত্রণার মধ্য দিয়ে যেতে হবে না। জারের শাসনে বসে এসব কথা বলার যা পরিণাম চের্নিশেভ্স্কির কপালে তাই জুটল। জেলখানায় বসে তিনি একটা উপন্যাস লিখলেন—"কি করতে হবে?" তাতে আঁকলেন তাঁর স্বপ্ন মুক্ত কমিউনের ছবি।

এদিকে তখন রুশ তরুণদের বুকে বারুদ জমছে। তারা চায় সর্বাঙ্গীন মুক্তি, সকলের আগে বুদ্ধির মুক্তি। বুদ্ধির ওপর কোন শাসন নেই। সভ্যসমাজ মিথ্যাচারের নাগপাশে ব্যক্তিকে আপাদমস্তক আবদ্ধ করেছে, ছিঁড়তে হবে সে বন্ধন। এই গোষ্ঠীর একজন উত্তর-সাধকের কথায়

> "এই বিদ্রোহের মূলকথা সমাজ, পরিবার ও ধর্ম ব্যক্তির উপর যত বাধকতা আরোপ করিয়াছে স্বাধীনতা অর্জনের জন্য তাহা সম্পূর্ণ অস্বীকার করা।"[১]

ইয়োরোপে ফরাসী বিপ্লবের সম্ভাবনা নিঃশেষ হয়েছে, গণতন্ত্রের স্বপ্ন বিলীয়মান। স্বৈরাচারী জারের শাসনে মুক্তিপিপাসু তরুণ নির্বিচার নেতিবাদ ভিন্ন আর কোন রাস্তা দেখতে পেল না।

টুর্গেনিভ তাঁর "পিতা ও পুত্র" উপন্যাসে (১৮৬২) এই দৃষ্টিভঙ্গির নামকরণ করলেন নিহিলিজ্‌ম্‌ বা শূন্যবাদ।[২] উপন্যাসের নায়ক বাজারভ খাঁটি মুক্তবুদ্ধি অবিশ্বাসী। তার চেলা আর্কেডির কথায় নিহিলিস্ট হল এমন ব্যক্তি যে কোন কর্তার কাছে মাথা নোয়ায় না, কোন নীতিকে অন্ধ বিশ্বাসে গ্রহণ করে না— সে নীতি যত পবিত্রই হোক না কেন। তার একনিষ্ঠ আনুগত্য বিচারবুদ্ধির প্রতি। সে মুখপোড়া, স্পষ্টবাদী, রেখে ঢেকে কথা কয় না। বিবাহ, প্রেম,

---

১ স্টেপনিয়াক: আণ্ডারগ্রাউণ্ড রাশ্যা, লণ্ডন, ১৮৮৩, ৪ পৃষ্ঠা।

২ 'নিহিল' অর্থ 'কিছু না'।

বন্ধুতা তার কাছে ভুয়া। বাজারভ বলছে, "যদি কোন নারীকে তোমার ভাল লেগে যায়, তবে কাজ হাসিল করবার চেষ্টা কর। কিন্তু যদি বিফল হও, বেশ ত—ছেড়ে দাও তাকে, সমুদ্রে ঝাঁকে ঝাঁকে ভাল মাছ আছে।" আদব কায়দা, ভদ্রতা, আবেগ, উচ্ছ্বাস এসব তার উপহাসের বস্তু। তার একাগ্র নিষ্ঠা বিজ্ঞানে, বিজ্ঞানের তত্ত্বকথায় নয়, ব্যবহারিক প্রয়োগে।

এই দলের চিন্তানায়ক ছিলেন দ্মিত্রি পিসারেভ,[৩] "রুশ্‌কোয়ে স্লোভো" বা "রুশের কথা" পত্রিকার নিয়মিত লেখক। টুর্গেনিভের চিত্রিত নিহিলিস্ট চরিত্রকে তিনি সাদরে স্বীকৃতি দিলেন। নিহিলিস্ট খাপছাড়া—চলতি দুনিয়ার সঙ্গে সে তাল রেখে চলে না। পিসারেভ চারদিকে তাঁর বাক্যবান বর্ষণ করতে লাগলেন। দর্শন, ধর্ম, সভ্যতা, নীতিশাস্ত্র,—শেষে বিজ্ঞান, শিক্ষা, চারুকলা কিছু বাদ রইল না। শিক্ষা ব্যক্তিত্বের ওপর জুলুমবাজি আর চারুকলা রূপের ব্যবসা।

> "র‍্যাফেলের চেয়ে একজন মুচির কদর বেশি; কারণ মুচির হাতে কাজের জিনিস তৈয়ারী হয়, আর র‍্যাফেল যাহা তৈয়ার করেন তাহা কোন কাজে লাগে না।"

এই আত্মসর্বস্ব কাজের লোকেরা যদি নিজ নিজ ভবিষ্যত গুছিয়ে নিয়ে ভড্‌কার টেবিলে বসে সমালোচনার তুবড়ি ছোটাত তাহলে সেটা মানাত ভাল। কিন্তু তা হল না। প্রাকৃতিক বিজ্ঞান ও ফলিত দর্শন নিয়ে তারা যেমন মাতামাতি শুরু করল তা গোঁড়া ধর্মান্ধদের হার মানায়। বুয়েক্‌নারের 'স্টফ আণ্ড ক্রাফ্‌ট্' বা 'শক্তি ও পদার্থ' হল তাদের বেদ। একজনের স্বীকারোক্তি: 'আমরা প্রত্যেকে মলেশ' ও ডারউইনের জন্যে হাড়িকাঠে মাথা পেতে দিতে প্রস্তুত ছিলাম।' এই প্রকারে বস্তুর ওপর এসে দাঁড়াল বস্তুবাদ, বিচারবুদ্ধির সঙ্গে মিশল বিশ্বাসের সংস্কার। নাস্তিকদের পাণ্টা চার্চ তৈরী হল, আস্তিকরা হল মহাপাতক।

পিসারেভ বললেন বাসনা চরিতার্থ করা মানে ইন্দ্রিয় সেবা নয়। খাঁটি বাস্তববাদী জানে যে তার গুণপনা সমাজের জিনিস, সে নির্বোধ ভোগবিলাসে তা ক্ষয় করে না। তোমার মনের ঠিক ঠিক তৃপ্তি হবে তখন 'যখন বুঝতে

---

৩ পিসারেভের লেখার সংকলন করেছেন এ. ককার: দ্মিত্রি পিসারেভ এ. লিদেঅলজি দ্য নিহিলিজ্‌ম্ রুশ, পারী, ১৯৪৬।

পারবে যে তুমি মানুষের কোন কাজে লেগেছ, তোমার সঞ্চিত ঋণের বোঝা থেকে কিছু কিছু তুমি শোধ করছ।' এই প্রকারে যুক্তিশীল নেতিবাদকে ছাপিয়ে প্রতিষ্ঠিত হল সামাজিক ন্যায়ের আদর্শ—

> "অন্নহীন ও বস্ত্রহীনের অনিবার্য সমস্যার স্থায়ী সমাধান—এই প্রশ্নের বাহিরে কোন কিছু নাই যাহা লইয়া মাথা ঘামাইবার অথবা হৈ-চৈ করিবার কোন সার্থকতা আছে।"

কাব্য ও কলা, বিজ্ঞান ও দর্শন হবে সমাজনিষ্ঠ, এদের ওজন হবে সমাজের মানদণ্ডে। সামাজিক প্রশ্নের জবাব যাতে নেই তার থাকবার অধিকার নেই। বর্তমান সমাজকে নির্মমভাবে নাশ করতে হবে, তবেই আসবে নূতন সমাজ, নূতন জীবনমূল্য নিয়ে। পিসারেভ লিখলেন

> "যাহা চূর্ণ হইবার তাহা চূর্ণ করিয়া দাও। যাহা আঘাত সামলাইয়া উঠিতে পারিবে তাহা টিকিয়া থাকিবার যোগ্য, যাহা টুকরা টুকরা হইয়া যাইবে তাহা জীর্ণ। যাহাই হউক, ডাইনে বামে আঘাত হানো—তাহাতে কোন ক্ষতি হইবে না, হইতে পারে না।"

নেতিবাদ ও নাশকতার দার্শনিক বিস্তারে যদি এরা ক্ষান্ত হত তাতে রুশের কারও নিদ্রাভঙ্গ হত না। পিসারেভ যখন রাষ্ট্রের বিরুদ্ধে কলম ধরলেন তখন জারের টনক নড়ল।

> "যুক্তির আঘাতে স্থবির স্বেচ্ছাচার, জরাজীর্ণ ধর্ম এবং সরকারী নীতিশাস্ত্রের ঘুণধরা তক্তাগুলি ভাঙিয়া পড়ুক,…রোমানভ বংশ ও সেণ্ট পিটার্সবার্গের আমলাবর্গ নিপাত হউক…যাহা ক্ষয়িষ্ণু আপনা হইতে তাহা কবরে গিয়া পড়িবে। আমাদের কাজ শুধু শেষ ধাক্কাটা দেওয়া এবং উহাদের পূতিগন্ধ শবদেহের উপর ধূলি বর্ষণ করা।"

স্বেচ্ছাচারী সরকারকে লক্ষ্য করে পিসারেভ লিখলেন তার হাতে আছে প্রচারের যন্ত্র ও পশুবল। এর সঙ্গে যখন খোলাখুলি পাল্লা দেবার উপায় নেই তখন জনতাকে গোপন প্রচারের আশ্রয় নিতে হবে।

এর পর জারের পুলিস চুপ করে থাকতে পারে না। প্রচারপুস্তিকাটি বাজেয়াপ্ত করে রচয়িতাকে তারা পিটার এণ্ড পল দুর্গে পাঠিয়ে দিল। ১৮৬২ সালের জুলাই থেকে ১৮৬৬ সালের নভেম্বর মাস পর্যন্ত চার বছর জেলে কাটল। তাঁর অধিকাংশ রচনা এই সময়কার। মুক্তির পর দুই বৎসরের মধ্যে

ল্যাটভিয়ার উপকূলে স্নান করতে গিয়ে তিনি জলমগ্ন হন। তখন তাঁর বয়স সাতাশ বছর। এর মধ্যেই রুশ তরুণের বুকে তিনি আগুন ছুঁইয়ে গেলেন।

আত্মপর যুক্তিসর্বস্ব নিহিলিস্ট দর্শন থেকে উৎপন্ন হওয়া উচিত ছিল তার্কিক ভোগবাদী, আসলে উৎপন্ন হল কঠোর বৈরাগী—যার কাছে কেবল ধনসম্পদ নয়, শিল্পকলা, দর্শন ও অধ্যাত্মতত্ত্বও পঙ্কিল বিলাসিতা। নিহিলিস্ট শুরুতে ছিল মুক্তবুদ্ধি সংশয়ী, আখেরে হল আত্মত্যাগী সমাজবাদী। নীতি-শাস্ত্রকে নস্যাৎ করে সে এমন এক কৃচ্ছ্রসাধনায় মগ্ন হল যার তুলনা পাওয়া কঠিন। খাঁটি নিহিলিস্টের কাছে আপন মুক্তি ও সুখ সকলের উপরে—সে নিষ্প্রেম, নির্বিবেক, বেপরোয়া। যখন নিজের মুক্তি ও সুখ বিসর্জন দিয়ে সে সমাজের মুক্তি ও সুখের জন্যে সংগ্রামে অবতীর্ণ হল, তখন স্বধর্ম থেকে ভ্রষ্ট হয়ে সে হল সমাজবিপ্লবী।

১৮৬২ সালে 'জমি ও মুক্তি' নামে এক বিপ্লবী সমিতি গঠিত হল। ১৮৬৬ সালে কারাকাজভ নামে একটি যুবক জারকে হত্যা করবার চেষ্টা করে ব্যর্থ হল। পুলিসের তৎপরতায় বিপ্লবীরা ছত্রভঙ্গ হল। এদের মধ্যে একজন, পিটার লাভরভ (১৮২৩-১৯০০) নির্বাসনে বসে লিখলেন "ঐতিহাসিক পত্রাবলী" (১৮৬৮-৬৯)। পরের বছর সুইৎজারল্যাণ্ডে পালিয়ে এসে তিনি "ভ্পিরিওদ" বা "অগ্রগামী" নামে এক পত্রিকা বের করলেন। শিক্ষিত তরুণদের তিনি দেখালেন গ্রামের রাস্তা, ঘুমন্ত মুজিকদের জাগিয়ে তুলবার কাজ তাদের। যাদের আছে ভাববার, বিচার করবার শক্তি সমাজের উন্নতি সাধনের দায় তাদের হাতে। সকলের আগে চাই নিজের সর্ববিধ শক্তির অনুশীলন, তারপর চাই সেই শক্তির প্রয়োগে সামাজিক বিধানে সত্য ও ন্যায়ের প্রতিষ্ঠা। নূতন বিধান রচিত হবে সাম্য ও স্বাধিকারের মূল মির ও আর্তেলের উপর। আশাহত গ্রাম্য জনতার দুয়ারে দুয়ারে এই বাণী পৌঁছে দিতে হবে, তাদের মূঢ় ম্লান মূক মুখে ভাষা দিতে হবে।

এর পর 'জনতার সংকল্প' নামে গঠিত হল উগ্র বিপ্লবী দল। তার সম্পাদকীয় স্তম্ভে লাভরভ যে বিপ্লবের দিগ্দর্শন দিলেন সে ষড়যন্ত্র ও সশস্ত্র অভ্যুত্থানের পথ নয়। বিদ্রোহের আগে চাই প্রস্তুতি প্রচার—সর্বসাধারণের মনে ব্যাপক অসন্তোষ ও নূতন সমাজব্যবস্থার আকাঙ্ক্ষা। গণচেতনা জাগ্রত হলে রাষ্ট্রশাসনের ইমারত আপনিই ধ্বসে পড়বে, স্বাধীন চুক্তি ও আদান প্রদানের মাধ্যমে মানুষ আপনার ভাগ্য রচনা করবে।

এদিকে পশ্চিম ইয়োরোপ থেকে রাশি রাশি সমাজবাদী ও নৈরাজ্যবাদী সাহিত্য সীমান্ত-প্রহরা ভেদ করে রুশের ভেতর ছড়িয়ে পড়ছিল। বিপ্লবী ভাবনার রস পেয়ে রুশের ঊষর মাটিতে জাগল সৃষ্টি-সম্ভাবনা। পিতৃপুরুষের শোষণলব্ধ বিত্ত পরিত্যাগ করে তরুণতরুণীরা হল পথচারী—স্বদেশতীর্থের সন্ধানে তারা গ্রাম-গ্রামান্তরে চলে গেল ডাক্তার শিক্ষক ধাত্রী সেবিকা এমন কি চাষী করিগর হয়ে—গ্রামবাসীর কানে প্রচার করতে লাগল বিপ্লবের মন্ত্র। নগরে নগরে লোকচক্ষুর আড়ালে জমল গুপ্ত সমিতি। ১৮৬৬ সালের ১৫ই এপ্রিল জারের ওপর কারাকাজভের হামলা ব্যর্থ হল। পরবর্তী মামলার সাক্ষ্য প্রমাণ থেকে দেখা গেল কারাকাজভ ও তার সহকর্মীরা সব ধনকুবেরদের সন্তান। সব ছেড়ে এসে তারা হয়েছিল শ্রমজীবী। তারা এক এক ঘরে তিন চারজন করে বাস করত, মাথাপিছু মাসে খরচ করত দশ রুবল ( ১৫৲ টাকার মত ), বাকি আয় ঢেলে দিত নিজেদের সমবায়ী কারখানায় বা সমিতিতে।

সার্গিয়েই নেচাএভ নামে একটি ভূমিদাসের ছেলে সেণ্ট পিটার্সবার্গের কলেজে পড়তে এসে কারাকাজভের দলে যোগ দেয়। হত্যা ও নাশ ছাড়া আর কিছু সে বুঝত না। তার গরম গরম কথা পুলিসের কানে পৌছতে বিলম্ব হল না। গ্রেপ্তার আসন্ন বুঝে নেচাএভ স্থির করল দেশ ছেড়ে পালাবে। কিন্তু সঙ্গে নিয়ে যাবে বীরপুরুষের গৌরব। সেণ্ট পিটার্সবার্গের স্তাবকদের উদ্দেশে[৪] সে একটি চিঠি লিখল যে জারের পুলিস তাকে গ্রেপ্তার করে এক অজানা দুর্গে নিয়ে যাচ্ছে। তার সঙ্গে সে আর একটি পত্র জুড়ে দিল সেটি যেন একজন অজ্ঞাতনামা ছাত্রের লেখা,—একটি পুলিসের গাড়ি থেকে একজন কয়েদী প্রথম পত্রটি ফেলে দিয়েছে, সেইটি কুড়িয়ে নিয়ে সে নির্দিষ্ট ঠিকানায় পাঠাচ্ছে। চিঠি পেয়ে ইউনিভার্সিটির ছেলেরা যখন তার মুক্তির দাবিতে হৈ-চৈ করছে তখন নেচাএভ একটি জাল পাসপোর্ট নিয়ে সীমান্ত পার হয়ে স্যুইৎজারল্যাণ্ডের দিকে পা বাড়াল।

জেনেভায় এসে সে তার মানসপিতা বাকুনিনের সঙ্গে সাক্ষাৎ করল এবং বিপ্লবী ভোলানাথকে কয়েকটি রূপকথার গল্প শুনিয়ে মুগ্ধ করল। সারা রুশসাম্রাজ্যব্যাপী বিপ্লবের আয়োজন করেছে রুশের কমিটি অব একশন, তারই প্রতিনিধি হয়ে সে আসছে পিটার এণ্ড পল দুর্গ থেকে পালিয়ে।

৪ চিঠিটা লেখা হয় স্বনামধন্যা বিপ্লবী মেয়ে ভেরা জাসুলিচকে।

এতদিনে মনের মতন 'ছেলে' পেলেন বাকুনিন, তৎক্ষণাৎ 'রুশ কমিটি অব একশনের' প্রতিনিধিকে সনদ দিলেন 'বিশ্ববিপ্লবী সংস্থার রুশ শাখার' প্রতিনিধিত্ব করবার। বুদ্ধিমান পুত্র এই ছাড়পত্রের চেয়ে মূল্যবান একটি জিনিস যোগাড় করে নিল। বাকুনিনের মধ্যস্থতায় এক ধনী বন্ধুর কাছ থেকে সে দশ হাজার ফ্রাঁক হস্তগত করল, অবশ্য আশ্বাস দিতে ভুলল না যে এ টাকায় ঠিক ১৮৭০ সালের উনিশে ফেব্রুয়ারী সারা রুশে বিপ্লবের আগুন জ্বলবে।

দলের আদর্শ ও কার্যকলাপ লিপিবদ্ধ হল তিনটি পুস্তিকায়—"বিপ্লবের প্রশ্ন কি আকারে আসিয়াছে", "বিপ্লবের নীতি" এবং "বিপ্লবের বিতর্কিকা"।[৫] প্রথমটি রুশ চাষীর বন্দনা ও তার নাশাত্মক ঐতিহ্যের প্রতি আবেদন। দ্বিতীয়টি নাশাত্মক উপায়ের বর্ণনা—'বিষ, ছুরি, দড়ি ইত্যাদি।' তৃতীয়টিতে আছে ষড়যন্ত্র ও নাশকতার বিশদ ব্যাখ্যান এবং বিপ্লবী চরিত্রের মান নির্ধারণ।

> "১। বিপ্লবীর আপনার বলিতে কিছুই নাই—না কোন ইচ্ছা, আকাঙ্ক্ষা, আকর্ষণ, বিত্ত, এমন কি নাম। তাহার সর্বস্ব ডুবিয়া গিয়াছে এক স্বার্থে, এক চিন্তায়, এক নেশায়—বিপ্লবে।
>
> ৩। একটি মাত্র বিজ্ঞান তাহার জানা আছে—ধ্বংসের বিজ্ঞান। শুধু এই উদ্দেশ্যে সে বলবিজ্ঞান, পদার্থবিজ্ঞান, রসায়ন ও সম্ভব হইলে চিকিৎসা শাস্ত্র অধ্যয়ন করে।…
>
> ৪। ·· তাহার ন্যায় অন্যায়ের বালাই নাই। যাহা বিপ্লবের জয়লাভে সহায়ক তাহা ন্যায়সঙ্গত, আর যাহা তার প্রতিবন্ধক তাহা অন্যায় ও অপরাধ।…
>
> ৬। নিজের উপর সে যেমন কঠিন অন্যের প্রতিও তাহাকে তেমন কঠিন হইতে হইবে। তাহার হৃদয়ে আত্মীয়তা, বন্ধুতা, প্রেম, কৃতজ্ঞতা ইত্যাদি কোমল অনুভূতির স্থান নাই, বুক জুড়িয়া আছে বিপ্লবী সাধনার কঠোর আবেগ। তাহার তৃপ্তি, সান্ত্বনা ও আনন্দ কেবল বিপ্লবের সফলতায়। অহোরাত্র তাহার এক ধ্যান এক জ্ঞান,—নির্মম সংহার।…

৫ এই পুস্তিকাগুলিতে বাকুনিনের দান কতখানি তা নির্ণয় করা কঠিন। বাকুনিন নেচাএভের মত হৃদয়হীন ছিলেন না এ নিঃসন্দেহ। কোথাও কোথাও বাকুনিনের চিন্তার ছাপ সুস্পষ্ট, যেমন 'বিতর্কিকা'র শেষ চার অনুচ্ছেদ (২৩-২৬) যেখানে রাষ্ট্র, সম্পত্তি, অভিজাত, আমলাতন্ত্র ও পাদরিদের মুণ্ডপাত এবং দস্যুবৃত্তির প্রশস্তি পাঠ হয়েছে তাঁর স্বভাবসিদ্ধ ভঙ্গিতে।

> ৮। বিপ্লবীর বন্ধুতা ও আকর্ষণ থাকিবে শুধু তাহাদের প্রতি যাহারা কাজের মধ্য দিয়া তাহার মত বিপ্লবী বলিয়া প্রমাণিত হইয়াছে। সাথীর প্রতি তাহার বন্ধুতা, অনুরাগ ও দায়িত্ব নিরূপিত হইবে সর্বধ্বংসী বিপ্লবে সাথী কতটা কার্যকরী তাহা দিয়া।"

পরবর্তী কয়েকটি ধারায় সমাজের উপরতলার লোকদের ছয় ভাগে ভাগ করা হয়েছে। বিপ্লবের কাজে সবচেয়ে অনিষ্টকর লোকগুলি প্রথম পর্যায়ভুক্ত। তাদের অবিলম্বে শেষ করে দিতে হবে।

> "১৬। লোকটা কত বদমাস কিংবা দল অথবা জনসাধারণ তাহাকে কত ঘৃণা করে এই মাপকাঠিতে তালিকা তৈয়ারী হইবে না। জনতাকে ক্ষেপাইয়া তুলিবার পক্ষে বরং এই বদমাসি ও ঘৃণা কাজে লাগিতেও পারে।...
>
> ১৭। দ্বিতীয় পর্যায়ে থাকিবে এমন সব লোক যাহাদিগকে আপাতত হত্যা করা হইবে না যাহাতে তাহারা পাশবিক অত্যাচারে জনতাকে অনিবার্য বিদ্রোহের পথে ঠেলিয়া দিতে পারে।"

তৃতীয় পর্যায়ে থাকবে 'উচ্চপদস্থ পশুর দল।' তাদের ফাঁদে ফেলে কাজে লাগাতে হবে। চতুর্থ পর্যায়ে থাকবে উচ্চাভিলাষী উদারপন্থীরা। তাদের কার্যক্রম গ্রহণ করবার ভান করে তাদের গোপন অভিসন্ধি ধরতে হবে—তারপর হাতের মুঠোয় এনে তাদের খেলাতে হবে। পঞ্চম পর্যায়ে থাকবে বাক্যবিলাসীরা। তাদের খুঁচিয়ে খুঁচিয়ে গরম গরম বিবৃতি দেওয়াতে হবে যাতে তারা ধরা পড়ে জেলে যায় এবং তাদের সমালোচনা থেকে অব্যাহতি পেয়ে অল্পসংখ্যক খাঁটি বিপ্লবী তৈরী হতে পারে। ষষ্ঠ পর্যায়ে থাকবে মেয়েরা। তাদের মধ্যে যারা স্বার্থপর ও ছিদ্রান্বেষী তাদের প্রতি ঐ প্রকৃতির পুরুষদের মত আচরণ করা হবে আর যারা খাঁটি 'তারা আমাদের অমূল্য রত্ন।'

> "২২। জাতির উপর দিয়া যত প্রকার উৎপীড়ন ও দুর্যোগ চলিতেছে দলের কাজ হইবে সকল উপায়ে সকল শক্তি দিয়া সেগুলিকে বাড়াইয়া তোলা যাহাতে অবশেষে জনতা ধৈর্য হারাইয়া ব্যাপক গণ-অভ্যুত্থানে নামিয়া পড়িতে বাধ্য হয়।"[৬]

নীতি, কৌশল ও কার্যপদ্ধতি সকলই অভূতপূর্ব। তার চেয়েও প্রধান

৬ ম্যাক্স্ নোমাড: এপস্‌লস্ অব দি রিভল্যুশন, বস্টন, ১৯৩৯, ২২৮ ও পরবর্তী পৃষ্ঠা।

বৈশিষ্ট্য এর হৃদয়হীনতা। এতদিন বিপ্লবী শত্রুকে আঘাত করেছে জনসমাজের শুভার্থে। ঘর ও সমাজের বাঁধন ছিঁড়ে যারা এই দুশ্চর ব্রত গ্রহণ করেছে তাদের মধ্যে গড়ে উঠেছে ভ্রাতৃসম্বন্ধ, পরস্পরকে ভালবেসে তারা শূন্য মণিকোঠা পূরণ করেছে। এবার বিপ্লবের পাষাণদেবতা চলে গেল ভালবাসার ঊর্ধ্বে, যাদের জন্যে বিপ্লব এবং যাদের নিয়ে বিপ্লব তাদের উপরে;—হিংসা আর প্রতারণার কোন সীমা রইল না। নেচাএভের মৌলিকতা এইখানে। একমাত্র সেই নিহিলিজ্‌ম্-এর শূন্যবাদকে রাষ্ট্রবিপ্লবে প্রবর্তন করতে পেরেছিল,—যে বিপ্লব নীতিহীন, নির্বিবেক, নির্মম, যাতে কোন সাংগঠনিক উদ্যোগের নামগন্ধ নেই।

এই দর্শন আর তার সঙ্গে বাকুনিনের ছাড়পত্র ও টাকা নিয়ে নেচাএভ রুশে ফিরে এল। 'জনতার প্রতিহিংসা' কমিটি নাম দিয়ে সে এক দল গড়ল, এর প্রতীক হল কুঠার। এক একজন নায়কের পরিচালনায় পাঁচ পাঁচজনের গ্রুপে দলটা ভাগ করে দেওয়া হল যাতে এক গ্রুপের কথা অন্য গ্রুপ না জানতে পারে। অবশ্য কেন্দ্রীয় কমিটির কাছে সব খবর আসত এবং তার নির্দেশ সকল গ্রুপকে নিবিচারে মানতে হত। কেন্দ্রীয় কমিটির সঙ্গে দলের যোগসূত্র ছিল একা নেচাএভ। অনুচরদের হাতে রাখবার জন্যে নেতাদের হিংসা ও প্রতারণার আশ্রয় নেবার অধিকার ছিল। দলে লোক আনবার জন্যে সাহস ও বলিদানের প্রেরণায় আবেদন করা হত না। বিশ্বাসীদের ভাঁওতা দিয়ে, অবিশ্বাসীদের ভয় দেখিয়ে, আবেগ-প্রবণদের রোমাঞ্চকর গল্প শুনিয়ে দলে ভেড়ান হত। পরিচিত লোকদের কাছে তাদেরকে জড়িয়ে এমন সব চিঠিপত্র পাঠান হত যাতে তারা পুলিসের খপ্পরে পড়ে এবং গুপ্ত ষড়যন্ত্রে নামতে বাধ্য হয়। অত্যাচারী আমলাদের প্রশ্রয় দেওয়া ছিল দলের নীতি, কারণ জনসাধারণকে ক্ষেপিয়ে তুলতে হলে উৎপীড়নের মাত্রা বাড়িয়ে যেতে হবে। কাজেই দুর্বৃত্ত সরকারী কর্মচারীদের হত্যা করা ছিল নীতিবিরুদ্ধ।

দলের ছেলেদের নিয়ে এই ধমক ও ধাপ্পাবাজির খেলা বেশী দিন চলল না। ইভানভ নামে কেন্দ্রীয় কমিটির একটি ছেলে ইউনিভার্সিটির ছাত্রদের জন্যে সস্তাদরে একটা হোটেল চালাত। নেচাএভের হুকুম হল এর দেয়ালে একটি বিপ্লবী প্রচারপত্র এঁটে দেবার। ইভানভের মনে নেতার ওপর সন্দেহ জাগছিল। অধিকন্তু হোটেলের ওপর পোস্টার আঁটলে পুলিস ওটা ভেঙে

দেবে এবং গরীব ছেলেরা খুব অসুবিধায় পড়বে। দলের নীতি অবশ্য তাই চায়—যত অত্যাচার বাড়বে তত ভাল জমি তৈরী হবে। কিন্তু ইভানভ তার আদর্শপ্রবণ ও সেবাপরায়ণ মন নিয়ে তা বুঝতে চাইল না—নেচাএভের নির্দেশ সে অমান্য করল। পুলিসের কাছে সে সব কথা ফাঁস করে দিতে পারে এই আশঙ্কায় তার প্রাণদণ্ডের আদেশ হল। নেচাএভ ও কেন্দ্রীয় গ্রুপের আর তিনজন তাকে এক বাগানে নিয়ে গিয়ে গুলি করল হত্যাকাণ্ডে লিপ্ত এই গ্রুপের ছেলে উসপেন্স্কি প্রশ্ন করেছিল,—একটি দুরাচার অফিসারকেও যে দণ্ড দেওয়া হয় নি, ইভানভের মত একজন আত্মনিবেদিত নিষ্ঠাবান কর্মীকে সেই দণ্ড দেওয়া হল এ কি রকম বিচার? নেচাএভ তাকে বুঝিয়েছিল 'এটা ন্যায় বিচারের প্রশ্ন নয়, কর্তব্যের প্রশ্ন। আমাদের লক্ষ্যের পথে যত কিছু বাধা তাহা সরাইয়া দিবার প্রশ্ন।' বিপ্লব কোন অধিকার দেয় না, দেয় শুধু দায়িত্ব, কর্তব্য—আর তা স্থির হয় ওপর থেকে।

> "এখন তোমাদের কাজ কথা বলা নয়, কাজ করিয়া যাওয়া, এবং এসব ব্যাপারে তোমাদের অপেক্ষা যাহারা যোগ্যতর লোক তাহাদের হুকুম মত কাজ করা। তোমাদের কর্তব্য তর্ক করা নয়, আদেশ পালন করা।"[১]

এদিকে পুলিসও তাদের কর্তব্য পালনে তৎপর হল। নেচাএভের দলের শত শত ছেলে গ্রেপ্তার হল। চুরাশিজনের কারাদণ্ড হল অল্পবিস্তর মিয়াদের। নেচাএভ আবার দেশ ছেড়ে পালিয়ে গেল (১৮৭০) সুইৎজারল্যাণ্ডে। আবার সে বাকুনিনের কাছে এসে আর এক আজব গল্প ফাঁদল,—পুলিস যখন তাকে পাকড়াও করে সাইবেরিয়ায় নিয়ে যাচ্ছে তখন সাথীরা এসে তাকে ছিনিয়ে নেয় এবং সে রক্ষীদের চোখে ধুলো দিয়ে সীমান্ত পেরিয়ে এসেছে। বাকুনিন আবার তার কথায় বিশ্বাস করে তার কার্যকলাপে সাহায্য করতে লাগলেন। অবশেষে রুশ থেকে এসে উপস্থিত হল লোপাটিন নামে নেচাএভের এক পুরান সাথী। সারা রুশব্যাপী বিপ্লব ও দুই পলায়নের কাহিনী এবং ইভানভের আসল কথা সে ফাঁস করে দিল। বাকুনিন দেখলেন শিষ্য তাঁকেও খেলাচ্ছে। 'বিতর্কিকা'র উনিশ নম্বর ধারায় উচ্চাকাঙ্ক্ষীদের গোপন তথ্য হস্তগত করে তাদেরকে হাতের মুঠোয় এনে খেলাবার যে কৌশল বাতলানো

১৮৭১ জুলাই-এর মামলায় সাক্ষীর জবানবন্দী।

হয়েছে তার প্রয়োগ হচ্ছে গুরুর ওপর। এবার বাকুনিন নাচার হয়ে সহকর্মী-দের কাছে মানসপুত্রের মুখোস খুলে দিলেন। একটি পত্রে তিনি লিখছেন—

> "যদি তুমি তাহাকে তোমার বন্ধুর সঙ্গে পরিচয় করাইয়া দাও তাহা হইলে তাহার প্রথম চেষ্টা হইবে তোমাদের মধ্যে বিভেদ কুৎসা ও চক্রান্ত সৃষ্টি করিয়া ঝগড়া বাধাইবার। যদি তোমার বন্ধুর স্ত্রী অথবা কন্যা থাকে তবে সে যথাসাধ্য চেষ্টা করিবে তাহাকে ফুসলাইয়া গর্ভবতী করিবার যাহাতে তাহাকে প্রচলিত নীতিশাস্ত্রের খপ্পর হইতে ছিনাইয়া আনিয়া তাহার অনিচ্ছা সত্ত্বেও তাহাকে সমাজের বিরুদ্ধে বিদ্রোহে নামানো যাইতে পারে।"[৮]

বাকুনিনের খেয়াল ছিল না যে তাঁর নিজের যে সর্বনাশের ডাক তা থেকে প্রচলিত নীতিশাস্ত্রও বাদ পড়ে না এবং শিষ্য তারই ব্যবহারিক প্রয়োগ করছিল মাত্র। তার দর্শনে বাকুনিনের মত অসঙ্গতি ছিল না—সে যা বুঝত তাই বলত এবং তাই করত। নিহিলিস্টদের মধ্যে যুক্তি ও বিশ্বাসের যে দ্বন্দ্ব ছিল সে তা কাটিয়ে উঠে নিহিলিজম্‌কে যথার্থ শূন্যতায় পযবসিত করতে পেরেছিল।

নেচাএভ কাপুরুষ অথবা স্বার্থপর ছিল না। বাকুনিনের সঙ্গে ছাড়াছাড়ি হবার কিছু পরে স্থইস সরকার তাকে রুশ সরকারের হাতে সমর্পণ করলেন (১৮৭২)। মস্কোতে যখন তার বিচার হয় তখন সে একটুও দুর্বলতার পরিচয় দেয় নি। কুড়ি বছরের সাজা নিয়ে সে গেল কুখ্যাত পিটার এণ্ড পল দুর্গে। সেখানকার একজন অফিসার তাকে সহকর্মীদের নাম ধাম বলে দেবার জন্যে প্রলোভন দেখালে তাকে সে ঘুসি মেরে ধরাশায়ী করে দেয়। ঐখানে বসে সিপাইদের নিয়ে সে দল তৈরি করল এবং বাইরে গুপ্ত সমিতির সঙ্গে যোগাযোগ স্থাপন করল। দুর্গ থেকে তাকে বার করে নেবার একটা পরিকল্পনা দিয়ে সে 'জনতার সঙ্কল্প' দলের পরিচালকমণ্ডলীর কাছে এক চিঠি পাঠাল। এই দলের অন্যতম নায়িকা ভেরা ফিগনার পরে তাঁর স্মৃতিচারণে লিখছেন—

> "সেই চিঠি আমাদের উপর এক অপূর্ব প্রভাব বিস্তার করিল। অকস্মাৎ যেন তাহার নামের উপর হইতে সকল কালিমা মুছিয়া

---

৮ ই. এইচ. কার: মাইকেল বাকুনিন, লণ্ডন, ১৯৩৭, ৩৭৮ পৃষ্ঠা।

গেল। নিরপরাধ লোকের রক্তপাত, জোর করিয়া টাকা আদায়, গোপন পত্র হাত করিয়া লোককে নাকে দড়ি দিয়া ঘোরানো, বিপ্লবের নামে যত রকম মিথ্যাচার ও অনাচারের জালপাতা,—সব আমরা এক নিমেষে ভুলিয়া গেলাম।

আমরা দেখিলাম একটি মন যাহা বছরের পর বছর নির্জন কারাবাসে কাটাইয়া একটুও দুর্বল বা বিমর্ষ হয় নাই, একটি সংকল্প যাহা নিষ্ঠুর শাস্তির পেষণে মচকায় নাই, একটি তেজস্বী চরিত্র যাহা ব্যর্থতায় ম্রিয়মান হয় নাই। কমিটির বৈঠকে আমরা চিঠিটা পড়িলাম এবং এক চিন্তা সকলকে অধিকার করিল—তাহাকে মুক্ত করিতে হইবে।"[১]

এক প্রচণ্ড ঘটনার আলোড়নে সমস্ত যোজনা ওলটপালট হয়ে গেল। তার ঝাপটা এসে পড়ল কারাগারেও। সেখানকার জেরা ও জুলুমের চাপে একজন কয়েদী নেচাএভের গোপন কথা ফাঁস করে দিল। সিপাইদের হল জেল। নেচাএভকে অন্য সকলের কাছ থেকে সরিয়ে এক অন্ধকার কুঠরিতে অর্ধভুক্ত অবস্থায় ফেলে রাখা হল। কয়েকমাসের বেশি তাকে এ যন্ত্রণা ভুগতে হল না। ১৮৮২ সালের নভেম্বর মাসে নির্জন কারাকক্ষে সকলের অলক্ষ্যে তার প্রাণবিয়োগ হল।

নেচাএভের কর্মজীবন চার বছরের, একুশ থেকে চব্বিশ বছর বয়স পর্যন্ত। তারপর দশ বছর জেলের নিষ্ফল জীবন। যে পরিবেশে সে মানুষ তাতে সুস্থ মস্তিষ্কে কাজ করবার বয়স তার হয় নি। এনার্কিস্ট বলে আত্মপরিচয় দিলেও নৈরাজ্যবাদের কিছুই সে বুঝত না। নিহিলিজ্‌ম্‌-এর শূন্যতা, বাকুনিনের নাশকতা আর গোপন ষড়যন্ত্রের নেশা এই সব মিশিয়ে তৈরী হয়েছিল তার মানসিক ধাত। তার বিশেষত্ব এইটুকু যে বিপ্লব প্রচেষ্টাকে সে মানবত্ব থেকে সরিয়ে এনে একটা যান্ত্রিক পদ্ধতিতে পর্যবসিত করতে পেরেছিল। ধর্মীয় সংগ্রামে জেসুইটরা এবং রাষ্ট্রনীতিতে মেকিয়াভেলি যেমন ন্যায়-অন্যায়ের এক নূতন মাপকাঠি আবিষ্কার করেছিলেন, নেচাএভ বিপ্লব সাধনায় সেই কীর্তির অধিকারী। মহান উদ্দেশ্য সিদ্ধির জন্যে সকল উপায়ই মঞ্জুর, এই আপ্তবাক্যকে

[১] বাকুনিনেরও এতটা মনের জোর ছিল না। তিনি দু বছর কারাবাসের পর 'জারের প্রতি স্বীকারোক্তি' করেছিলেন।

একান্ত নিষ্ঠায় সে পালন করছে, যা বাকুনিনও পারেন নি। এর ফলে যে নৈরাজ্যবাদ ছিল মানবমূল্যে অধিষ্ঠিত এক পবিত্র আদর্শ তা হল কলঙ্কিত,—এনার্কিজ্‌ম্‌-এর সঙ্গে জড়িয়ে পড়ল হিংসা ও প্রতারণার অপবাদ। অথচ আশ্চর্য কথা যে উত্তরকালে দূরস্থান, সমকালে সহচরদের মধ্যেও তার বিপ্লবী নীতিশাস্ত্র বিশেষ আমল পায় নি। রুশের সে যুগের তরুণতরুণীরা তাদের রক্ত দিয়ে যে অবিস্মরণীয় মহাকাব্য লিখে গেছে তার মধ্যে নেচাএভ অধ্যায় একটা ক্ষণিক দুঃস্বপ্নের প্রলাপ।

রুশের ধনীর দুলালরা ঘর ছেড়েছিল মানুষকে ভালবেসে। হৃদয়বৃত্তির অপরিসীম উচ্ছ্বাস পরিবারের ছোট্ট আধারে তারা ধরে রাখতে পারে নি। তাদের বীজমন্ত্র ছিল 'ভ নারদ',—জনতার সামিল হও। কারাকাজভ, শেকোভস্কি এরা গুপ্ত সমিতি গড়ে এই মন্ত্রে দীক্ষা নিল। সেণ্ট পিটার্সবার্গ ও মস্কো থেকে দলের শাখা প্রশাখা ছড়িয়ে পড়ল শহরে শহরে—কিয়েভ, ওডেসা, ওরেল, টেগেনরগ। ছেলেমেয়েরা গ্রামে গিয়ে বসল চাষী কারিগরদের কানে তাদের মন্ত্র পৌঁছে দেবার জন্যে।

রুশের বিশ্ববিদ্যালয়গুলিতে শিক্ষার মান খুব উঁচু ছিল না। সেখানে প্রগতিশীল জ্ঞানবিজ্ঞানের চিন্তাধারা ছিল নিষিদ্ধ। সুইৎজারল্যাণ্ডে জুরিক বিশ্ববিদ্যালয়ের দরজা ছিল খোলা। সেখানে রুশের ছাত্রছাত্রীরা যেত বৈজ্ঞানিক শিক্ষালাভের জন্যে। শুধু বিজ্ঞানের বই পড়ে তাদের খিদে মিটত না। তারা বসত শ্রমিক আন্তর্জাতিকের বৈঠকে, পড়ত প্রুদঁ, মার্ক্‌স্‌, বাকুনিন। খবর পৌঁছল জারের কানে। তিনি এক ফতোয়া জারি করলেন—এই মুহূর্তে সকল রুশ নাগরিক দেশে ফিরবে, অন্যথায় তারা দেশদ্রোহী বলে গণ্য হবে। কয়েক শ' ছেলেমেয়ে বুকে বারুদ নিয়ে দেশে ফিরল, এক কান থেকে আর এক কানে ছড়াতে লাগল তাদের মারাত্মক কথাবার্তা।

স্বৈরাচারী এমনি করেই নিজের ফাঁসিকাঠ তৈরি করে। গোয়েন্দা বিভাগ ঢেলে সাজা হল, তারা লাগল ছেলেমেয়েদের পিছনে। তিলমাত্র সন্দেহে তাদের গ্রেপ্তার করে সরকার দীর্ঘ মিয়াদের কারাদণ্ড দিল। আদালতের বিচার হয়ে দাঁড়াল তামাসা। সব সময়ে এ তামাসারও দরকার হত না। অনেকে চালান হত সোজা থানা থেকে অজ্ঞাতবাসে। এদিকে চাষীরাও সাড়া দিল না। তাদের জড়তা ছুটল না। একদিকে পুলিসের ভয়, অন্যদিকে

উত্তরাধিকারসূত্রে ভাগবাটোয়ারা, প্রাকৃতিক বিপর্যয় ইত্যাদি থেকে ধনবৈষম্য বাড়তে বাড়তে আবার ধনিক-নির্ধনের ব্যবধান সৃষ্টি হওয়া কিছুই বিচিত্র নয়।

ক্রপটকিনের সমাজধর্মী নৈরাজ্যবাদকে ইংরেজদের বোধগম্য করবার জন্যে বার্নার্ড শ' এর সংজ্ঞা নির্দেশ করেছেন—

> "এমন এক ব্যবস্থা যাহাতে সকলের যা কিছু চাহিদা রাজস্ব হইতে মিটানো হয় এবং রাজস্ব দেওয়া হয় শ্রমে।" (১৩)

. সকলে স্বেচ্ছায় রাজস্ব দেয়, আদায় করবার জন্যে জোরজুলুম নেই। যদি কেউ রাজস্ব না দেয়? ক্রপটকিনের ভরসা জনমতের উপর। কিন্তু জনমত কি অপরাধী ও আদর্শবাদীদের ওপর সমান বিরূপ নয়? জনমত ত' অনেক স্বৈরাচারী রাজাকে পুজো দিয়েছে আর নৈরাজ্যবাদীদের শাপান্ত করেছে।

> "বিনা মেহনতে রুটি রুজির ব্যবস্থা হইলেও খাটিয়া খাইতে হইবে এমন কোন অকপট জনমত নাই। বরং ঠিক তাহার বিপরীত। বরং জনমত ইহাই শিখিয়াছে যে দৈনন্দিন কায়িক শ্রম ছোট-লোকদের কাজ। কিছু সম্পত্তি জুটাইয়া কাজ ছাড়িয়া বসিয়া খাওয়াই হইল সাধারণ লোকের আশা-আকাঙ্ক্ষা।" (১৪)

মানুষের মধ্যে এই যে সমাজবিমুখী স্বার্থপরতা তার জন্যে ক্রপটকিন বর্তমান দূষিত ব্যবস্থাকে দায়ী করেছেন। তাঁর বিশ্বাস এই সমাজব্যবস্থা দূর হলে লোকের স্বাভাবিক শ্রমবৃত্তি জেগে উঠবে, সে আর অন্যের ঘাড়ে চেপে অলসভাবে খেতে পরতে চাইবে না। তাই যদি হবে তা হলে আদিম যুগে যখন সবাই খেটে খেত তা থেকে সম্পত্তিপ্রথার উদ্ভব হল কেমন করে?

> "মানুষকে একটি স্বর্গভ্রষ্ট দেবদূত মনে করিয়া কোন লাভ নাই। সর্তহীন চূড়ান্ত ভালমন্দর রায় যদি ভুল বলিয়া স্বীকার করা যায় তাহা হইলে মানুষ সম্বন্ধে বরং এই ধারণাই হইবে যে সে একটি একগুঁয়ে স্বার্থপর শয়তান যে প্রকৃতির কঠোর শাসনে ধীরে ধীরে বুঝিতে বাধ্য হইতেছে যে তাহার প্রতিবেশীর সুখস্বাচ্ছন্দ্যে অবহেলা করিয়া সে নিজেরই সুখস্বাচ্ছন্দ্য বিসর্জন দিবার পথ প্রশস্ত করিতেছে।" (১৫)

বর্তমান ব্যবস্থায় যারা স্বার্থসিদ্ধিতে অভ্যস্ত হয়ে উঠেছে তারা বিনা পরিশ্রমে গ্রাসাচ্ছাদন সংগ্রহ করতে পারলেও পরিশ্রম করবে এ সম্ভাবনা কম।

নিরাজ সমাজেও তারা এ সুযোগ ছাড়বে না। সে অবস্থায় খয়রাতি ভাণ্ডারগুলি কয়দিনেই লালবাতি জ্বালবে আর নিরাজ সমাজ সমাধিস্থ হবে। সুতরাং দুটির একটি জিনিস দরকার,—হয় বাইরের চাপ, বাধ্যতামূলক শ্রম, নয়ত'-বা গভীর সামাজিক ন্যায়বোধ। পরের বস্তুটি অকস্মাৎ লভ্য নয়, দীর্ঘকাল ধরে অভ্যাস করলে পর আয়ত্ত হতে পারে। মোটামুটি এই হল ক্রপটকিন প্রসঙ্গে শ'র বিচার।

মানুষ প্রকৃতির শিকলে বাঁধা শয়তান না রক্তমাংসে কলঙ্কিত দেবদূত এ বিতর্কের শেষ নেই। তবে তার মনে যে ভ্রাতৃত্ববোধ ও সহযোগের একটা স্বাভাবিক বৃত্তি আছে সে কথা ক্রপটকিন ও নৈরাজ্যবাদীরা ছাড়া আরো অনেকে স্বীকার করেন। এই জৈব বৃত্তিগুলো বর্তমান অসম ব্যবস্থায় চাপা পড়ে আছে। ক্রপটকিন বিশ্বাস করতেন যে বিপ্লবের ধাক্কায় এই অবশ বৃত্তিগুলো জেগে উঠবে। এটা কিছু অসম্ভব অলৌকিক ব্যাপার নয়। ফরাসী বিপ্লবের সময়ে এমন 'অলৌকিক' ব্যাপার ঘটতে দেখা গেছে—যখন অভিজাতদের মধ্যে জমিদারী স্বত্ব ত্যাগ করবার একটা হিড়িক পড়ে গিয়েছিল। দরকার হল বিপ্লবের বান নেমে যাবার পরেও এই নৈতিক উচ্ছ্বাসকে জীইয়ে রাখা। সকল বিপ্লববাদীর মত ক্রপটকিনও একটু বেশী আশাবাদী ছিলেন, একটু বেশী স্বপ্ন দেখতেন। কিন্তু তিনি ভোলেননি যে নতুন নৈতিক অভ্যাস আয়ত্ত না হলে নিরাজ সমাজ টিকবে না, ভোলেননি যে শ্রমিক সংগঠনের ভেতর দিয়ে যৌথ দায়িত্বের চেতনা বিপ্লবসাধনের আগেই জাগিয়ে তুলতে হবে। রুশ বিপ্লবের পরে তিনি এও বুঝেছিলেন যে এ তপস্যা দীর্ঘকালের, ধৈর্য ও নিষ্ঠায় তপঃকাল পূর্ণ হলে তবেই আসবে আকাঙ্ক্ষিত বিপ্লব।

টাকারের ব্যক্তিকেন্দ্রিক ব্যবস্থায় প্রাকৃতিক ও ভৌগোলিক সুযোগ-সুবিধা থেকে যে আয়বৈষম্য দেখা দেয় ক্রপটকিনের সমাজকেন্দ্রিক ব্যবস্থায়ও তা একেবারে দূর হয় না। শ' দেখাচ্ছেন যে-সকল বস্তুর চাহিদা সরবরাহের চেয়ে বেশি সেগুলি যাদের ভোগে লাগবে তারা বঞ্চিতদের চেয়ে ভাগ্যবান হবে। ঈস্ট এণ্ডের বাড়ির চেয়ে রিজেণ্ট পার্কের বাড়ি লোভনীয়, অথচ রিজেণ্ট পার্কে সকলের জায়গা হবে না। পাড়াগাঁয়ের বাড়ি আর লণ্ডনের বাড়ি সমান নয়। দেশসুদ্ধ লোক এসে লণ্ডনে ভিড় করবে তাও সম্ভব নয়। কিছু লোকের কপালে জুটবে লণ্ডন এবং রিজেণ্ট পার্কে বসবাসের

সুবিধা। তার দরুণ কিছু বেশী কাজ তাদের কাছ থেকে আদায় করা খুবই ন্যায়সঙ্গত।

এগুলি ছোটখাট ব্যাপার। এমন কোন মোক্ষম দাওয়াই নেই যাতে দেখতে দেখতে সব রোগ সেরে যাবে। তবে ক্রপটকিনের নৈরাজ্যবাদে এ ব্যাধিরও চিকিৎসা আছে। শ্রম ও বৈজ্ঞানিক প্রতিভা বাধামুক্ত হলে ঘর-বাড়ির ও শ্রম পরিবেশের অনেক উন্নতি হবে—রিজেন্ট পার্ক ও ঈস্ট এণ্ডের তারতম্য, বৈজ্ঞানিক পরীক্ষাগার ও মজুরের কারখানা এ দু-এর তফাত অনেক কমে যাবে।

শ'র সমাধান কম্যুউনিজম্ ও এনার্কিজম্ এর মধ্যপন্থা। আমাদের স্বাতন্ত্র্যবোধ এত প্রবল যে জবরদস্তি যৌথকরণ আমাদের সহ্য হবে না। আমাদের এমন সততা নেই যে নিঃশাসন স্বেচ্ছা-উদ্যোগে সমাজের উৎপাদন ও ভোগে সামঞ্জস্য ঘটতে পারে। দু-এর মাঝামাঝি রাস্তা সমাজবাদী গণতন্ত্র একমাত্র চলনীয় রাস্তা। নৈরাজ্যবাদীরা এ রাস্তার ধার ধারে না কারণ তাদের মতে গণতন্ত্র অল্পের উপরে বহুর শাসন। শ' তাঁর জবাবে ঠিকই বলেছেন যে এ শাসন অব্যর্থ, এ গণতন্ত্রের দেওয়া নয়, নৈরাজ্যবাদ একে কেড়ে নিতেও পারে না। অল্পের ওপর বহুর অধিকার সোজা অঙ্কের হিসেব—'দুজন ব্যক্তি একজনের অপেক্ষা বলবান, এই মাত্র।'

গণতন্ত্র সম্বন্ধে উক্ত নালিশ টাকারের, ক্রপটকিনের নয়। ক্রপটকিন পার্লামেন্টি গণতন্ত্র চান না কারণ তাতে লোকরাজ প্রতিষ্ঠিত হয় না। আসলে নৈরাজ্যবাদীরা খাঁটি গণতন্ত্রই চায়। টাকারও বলেছেন—'তারা নির্ভীক জেফারসনীয় গণতান্ত্রিক মাত্র।' স্বেচ্ছায় গড়া জনসংহতি যখন নিজেদের খুশিমত নিজেদের কাজ চালাবে তার চেয়ে ভাল গণতন্ত্র আর কি হতে পারে? শ'র সমাজবাদী গণতন্ত্র যদি তার বিকেন্দ্রণের পথে অগ্রসর হতে থাকে তা হলে পরিণামে তা নিরাজ ব্যবস্থায় এসে পৌছবে। গণতন্ত্র মানে যদি লোকরাজ হয় তা হলে তার সঙ্গে নৈরাজ্যবাদের বিবাদ নেই।

ক্রপটকিনের মুক্ত সমাজের প্রতিরূপ বিদ্বৎসমাজ, বণিকসঙ্ঘ, শিল্পিগোষ্ঠী ইত্যাদি যাতে যে যার রুচি ও আগ্রহ অনুসারে স্বেচ্ছায় এসে মিলিত হয়। শ' মন্তব্য করছেন—

> "এই সংস্থাগুলির প্রত্যেকটিতে অধিকাংশ সভ্যের ভোট অনুসারে বৎসরের মিয়াদে একটি কর্মপরিষদ নির্বাচিত হয়, এই কর্মপরিষদের

হাতে সংস্থার শাসনভার ন্যস্ত হয়। সুতরাং ক্রপটকিন সংখ্যাধিক্যের ক্ষমতা ও গণতান্ত্রিক বিধানে আদৌ ভয় পান বলিয়া মনে হয় না।" (২২)

শ' খেয়াল করেননি যে দুটোর মধ্যে একটু তফাত আছে। স্বাধীন সমিতিতে সভ্যদের ওপর কর্মপরিষদ কোন জোর খাটাতে পারে না। বনিবনা না হলে যে কেউ সমিতি ছেড়ে দিতে পারে। গণতান্ত্রিক রাষ্ট্রশাসনে এ অধিকার নাগরিকের নেই। ব্যক্তি-অধিকার সুরক্ষিত করবার পক্ষে গণতান্ত্রিক নির্বাচন যথেষ্ট নয়।

সমাজে যদি পরস্পর সহনশীলতা না থাকে, যদি সংখ্যাগুরুরা সংখ্যালঘুদের পীড়ন করে তা'হলে রাজশাসন তুলে দিয়ে তার সুরাহা হবে এ ভরসা শ' রাখেন না।

> "শীতকালের ঠাণ্ডা জলহাওয়ার মত অসহনীয়তা আমাদের বহু অনিষ্ট করে। আমরা ওভারকোট চাপাইয়া, ছাতা মাথায় দিয়া, আগুন জ্বালাইয়া যতদূর পারি শীতকষ্ট নিবারণ করি, বাকিটুকু সহ্য করি। তেমন গণতন্ত্র, বিকেন্দ্রণ ইত্যাদি দ্বারা শাসনকার্যকে যথাসাধ্য সংযত করিবার পরও আমাদের রাষ্ট্রকে সহ্য করিতে হইবে।" (২৩)

প্রুদঁ, বাকুনিন ও ক্রপটকিন বৈধানিক গণতন্ত্রের যে আসল গলদটি তুলে ধরেছিলেন সে সম্বন্ধে শ' উচ্চবাচ্য করেননি। তাঁরা দেখিয়েছেন যে গণতন্ত্র সংখ্যাধিক্যের রাজত্ব কেবল আনুষ্ঠানিক আকারে, বাস্তবে নয়, যে গণতন্ত্রে শ্রমিকশ্রেণীর হাতে ক্ষমতা আসে না, তাদের মধ্যে যে দু'চারজন ভোট পেয়ে পার্লামেণ্টে যায় বুর্জোয়া আবহাওয়ায় পড়ে তাদের মেজাজ বদলে যায়, মজুরদের সঙ্গে তাদের আর যোগাযোগ থাকে না এবং তারা হয়ে বসে কর্তা, মুরুব্বি। আর একটি দিকে শ' ও ফেবিয়ানদের নজর পড়েনি। পার্লামেণ্টের বিধান জনস্বার্থে প্রযুক্ত হতে পারে না যদি না তার পিছনে সক্রিয় জনশক্তির চাপ থাকে। যদি জনসাধারণের এই সামাজিক শক্তি না থাকে তা হলে শাসকশ্রেণী তাদের স্বার্থে ঘা লাগা মাত্র পার্লামেণ্টের বিধিব্যবস্থাকে বরবাদ করতে কসুর করে না। ১৯৫৩ সালে তিনটি অনগ্রসর মহাদেশে এরূপ ঘটনা ঘটেছিল। আফ্রিকার ব্রিটিশ গায়নায় ডক্টর জগনের সরকার জনভোটে নির্বাচিত হয়েছিল। কিন্তু ইংরেজ প্ল্যাণ্টারদের কায়েমী স্বার্থে হাত দেওয়া

মাত্রই জগন সরকার বিতাড়িত হলেন। দক্ষিণ আমেরিকার গুয়াতেমালার জনপ্রিয় আরবন্‌স্‌ মন্ত্রিসভা মার্কিন যুক্তরাষ্ট্রের ফলব্যবসায়ীদের স্বার্থহানিকর ভূমিবন্দোবস্ত চালু করতে গিয়ে বিদেশী ফৌজের তাড়নায় গদিচ্যুত হলেন। পূর্ব পাকিস্তানে ফজলুল হক ও যুক্ত ফ্রণ্ট সাধারণ নির্বাচনে মুসলিম লীগকে ধরাশায়ী করে ক্ষমতা লাভ করলেন। কিন্তু যে মুহূর্তে নতুন সরকার পূর্ব পাকিস্তানের ওপর পশ্চিম পাকিস্তানের প্রভুত্ব আর পাক-আমেরিকান সামরিক চুক্তি নিয়ে বিরূপ মন্তব্য করতে গেলেন অমনি তাঁদের আসন ছাড়তে হল, পূর্ব পাকিস্তানের ওপর লাটসাহেবের শাসন চেপে বসল। এই তিন জায়গাতেই নির্বাচিত জনপ্রতিনিধিরা গদি থেকে সোজা গিয়েছেন জেলখানায় কিংবা নির্বাসনে। সম্প্রতি নেপালেও তাই ঘটেছে।

ইংল্যাণ্ডে দীর্ঘকাল ধরে সংগ্রাম করে ট্রেড ইউনিয়নগুলি জনশক্তি গড়ে তুলেছিল। পার্লামেন্টি বিধানের ওপর এদের সজাগ দৃষ্টি ও তৎপরতা এবং ইংরেজদের একটা গণতান্ত্রিক ঐতিহ্য ও অভ্যাস ছিল বলে সেখানে সমাজবাদী গণতন্ত্র কতকটা সফল হতে পেরেছে। কিন্তু বার্নার্ড শ'র রচনার পর শুধু এশিয়া ও আফ্রিকার অনগ্রসর দেশগুলিতে নয়, ইয়োরোপের ফ্রান্স, জার্মানি, স্পেন, ইটালি প্রভৃতি দেশেও সচেতন জনশক্তির অভাবে সমাজবাদী গণতন্ত্রের পরাজয় হয়েছে। নৈরাজ্যবাদেরও গলদ ঐ জায়গায়। এর প্রচারকরা অতিদার্শনিক। বৈধানিক গণতন্ত্র অথবা স্বেচ্ছাসমিতি যে কোন কাঠামোতে সমাজসাম্যকে বাঁধতে হলে তার পিছনে একটা লোকবল গড়ে তোলা দরকার। সিণ্ডিক্যালিস্টরা ছাড়া আর কেউ তা গড়বার মত কার্যক্রম দিতে পারেননি।

বারট্রাণ্ড রাসেলের সমালোচনা সংযত ও দরদী।[৭] নৈরাজ্যবাদের সঙ্গে হিংসাত্মক কার্যকলাপের যে সম্বন্ধ তিনি দেখিয়েছেন তাতে যুক্তি ও বৈজ্ঞানিক দৃষ্টি আছে।

> "সাধারণ লোকে এনার্কিস্ট বলিতে বোঝে এমন ব্যক্তি যাহার মস্তিষ্ক অল্পবিস্তর বিকৃত বলিয়া অথবা যে তাহার অপরাধপ্রবণতাকে উগ্র রাষ্ট্রমতের আবরণে ঢাকিতে চায় বলিয়া বোমা ছোড়ে কিংবা অন্ত কোন নৃশংস কাণ্ড করিয়া বসে। এ ধারণা আদৌ ঠিক নয়।

৭ রোড্‌স্‌ টু ফ্রীডম, এলেন এণ্ড আনউইন, লণ্ডন, ১৯৫৪।

কোন কোন নৈরাজ্যবাদী বোমা ছোড়ায় বিশ্বাস করে, অনেকে করে না। অন্যান্য মতাবলম্বীরাও অবস্থাবিশেষে বোমা ছোড়ায় বিশ্বাস করে,—যথা, যাহারা সেরাজিভোতে বোমা ছুড়িয়া বর্তমান যুদ্ধের সূত্রপাত করিয়াছিল তাহারা ছিল জাতীয়তাবাদী,[৮] নৈরাজ্যবাদী নয়। যে সকল নৈরাজ্যবাদী বোমাছোড়ার সমর্থন করে এ বিষয়ে তাহাদের সঙ্গে অন্যদের কোন মৌলিক নীতিগত পার্থক্য নাই—অবশ্য যে নগণ্য কয়েকজন টলস্টয়ের মত নির্বিরোধী শান্তির পথ বাছিয়া লইয়াছেন তাঁহাদের কথা আলাদা। সমাজবাদীদের মত নৈরাজ্যবাদীরাও শ্রেণী-সংগ্রামের মত পোষণ করে। সরকার যেমন যুদ্ধ চালাইবার জন্য বোমা ব্যবহার করে তাহারাও তাই করে। তবে নৈরাজ্যবাদী যেখানে একটি বোমা তৈয়ার করে সেখানে সরকার করে লক্ষ লক্ষ, নৈরাজ্যবাদীর হিংসায় যেখানে একটি লোক নিহত হয় সেখানে সরকারী হিংসায় মরে লক্ষ লক্ষ। সুতরাং যে হিংসার প্রশ্নটি সাধারণের কল্পনা জুড়িয়া বসিয়া আছে তাহা আমরা আমাদের মন হইতে ঝাড়িয়া ফেলিতে পারি কারণ নৈরাজ্যবাদের সঙ্গে হিংসার কোন বিশেষ সম্পর্ক নাই।” (৪৯-৫০)

তবুও নৈরাজ্যবাদের গায় হিংসার অপবাদ লেগেছে তার একটা কারণ আছে।

“আইনের বিরুদ্ধে বিদ্রোহ স্বভাবত সর্বস্বীকৃত নৈতিক বাঁধনগুলি শিথিল করিয়া দেয়। যাহারা গভীর মানবপ্রেমে অনুপ্রাণিত তাহারা এই ফাঁড়া কাটাইয়া উঠিতে পারে। অন্যদের মধ্যে ইহার ফলে নিষ্ঠুর প্রতিহিংসার বৃত্তি জাগিয়া ওঠে যাহা হইতে কোন মঙ্গল সাধিত হয় না।” (৬৬)

আধপাগল ও অপরাধীদের মধ্যে বেশকিছু লোক যে নৈরাজ্যবাদের দিকে

৮ ১৯১৪ সালের ২৮শে জুন অস্ট্রিয় সাম্রাজ্যের উত্তরাধিকারী যুবরাজ আর্কডিউক ফার্ডিন্যাণ্ড ও যুবরাণী সেরাজিভোর পথে নিহত হন। আততায়ীরা ছিল বসনিয়ার স্বাধীনতাকামী সার্ব। সার্বিয়ার সরকার হত্যাকাণ্ডে প্রশ্রয় দিয়েছে এইরূপ অভিযোগ করে অস্ট্রিয়া সার্বিয়াকে এক চরমপত্র দেয়। এ থেকেই প্রথম বিশ্বযুদ্ধের সূত্রপাত।

আতঙ্কই মূল এইটেই তার কারণ,—যদিও এই দুর্ভাবনা দিয়ে নৈরাজ্যবাদের বিচার করা অন্যায়।

রাষ্ট্রীয় সমাজতন্ত্র যে এক নতুন ধরণের স্বৈরতন্ত্র খাড়া করবে নৈরাজ্যবাদীদের এ আশঙ্কার ভাগীদার রাসেলও। উপরতলায় আমলাদের মত এতে এক সরকারী কুলীন জাত তৈরি হবে যারা নির্ভুল সবজান্তা, যারা ভাববে সমাজের ভালমন্দ তারা ছাড়া আর কেউ বোঝে না, তাদের পরিচালিত বিলিব্যবস্থা অভ্রান্ত, অপরিবর্তনীয়।

কিন্তু রাষ্ট্রহীন সমাজব্যবস্থায় যেসব বিপদ আসতে পারে সেদিকে নৈরাজ্যবাদীদের খেয়াল নেই। ব্যক্তি সম্পত্তি উঠে গেলে চুরিচামারি কমবে বটে কিন্তু একেবারে যাবে না। জাদুঘর ও কলাভবন থেকে কিংবা দুষ্প্রাপ্য ব্যবহার্য বস্তুর সাধারণ ভাণ্ডার থেকে চুরির ভয় থাকবে। যৌন অপরাধ বন্ধ হবে না। বিদ্বেষ ও ঈর্ষাজনিত অপরাধ দূর হবে না। আইনের বিচার ও আদালতের শাস্তির পরিবর্তে অপরাধ শাসন করবে জনরোষ—সুস্থ মনে ধীরভাবে নয়, ঝোঁকের মাথায়। আইনের বিচারের চেয়ে সে বিচার উত্তম নয়। নানাভাবে স্বৈরাচারের আবির্ভাব হওয়াও খুব সম্ভব। কোন ক্ষমতালোভী ব্যক্তি যদি কিছু লোক জড় করে একটা স্বেচ্ছাবাহিনী তৈরি করে নিজের মতলবে কাজে লাগায়, কোন দাম্ভিক লোক যদি নেপোলিয়নের মত নাগরিকদের ওপর প্রভু হয়ে বসে তা আটকাবার কোন উপায় নেই। মানুষের মন লোভী, স্বার্থসন্ধী, ঝগড়াটে। নৈরাজ্যবাদ মানবচরিত্র বদলাবে কেমন করে? কায়েমী স্বার্থ চলে গেলে শত্রুতা দূর হবে এমন আশা করা ভুল। অস্ট্রেলিয়ানরা তাদের দেশে এশিয়ানদের আগমন ও বসবাস বন্ধ করে দিয়েছে আর জাপান তার বাড়তি মানুষের উপনিবেশের জন্যে জায়গা খুঁজছে। দুই দেশে সমাজতন্ত্র প্রতিষ্ঠিত হলেও এই স্বার্থের দ্বন্দ্ব যাবে না।

> "পিপীলিকাদের মত পুরাদস্তুর সমাজবাদী কোন জাতির হওয়া সম্ভব নয়। তথাপি কোন পিপীলিকা ভুল করিয়া পার্শ্ববর্তী ঢিপি হইতে তাহাদের মধ্যে আসিয়া পড়িলে তাহাকে তাহারা মারিয়া ফেলে। মানুষে মানুষে যেখানে কৌমব্যবধান বিস্তর—যেমন শ্বেত ও পীত মানুষে, সেখানে এ ব্যাপারে মানুষ ও পিপীলিকার প্রবৃত্তিতে বেশী তফাত নাই।" (১৫৭)

সুতরাং আইন নেই শাসন নেই এমন একটি নিরাজ সমাজ গড়ে উঠবার

কোন শাসনব্যবস্থা দেখা যাচ্ছেনা এবং গড়ে উঠলেও তার টিকে থাকবার আশা নেই।

নৈরাজ্যবাদীর আশা আর রাসেলের সংশয় দুইই অতিশয়। কেউ ইচ্ছে হলে নিজের তাঁবে একদল ফৌজ গড়ে রাখবে এমন স্বাধীনতা নৈরাজ্যবাদে নেই। নিরাজ সমাজ বিধিব্যবস্থাহীন শূন্যগর্ভ নয়। প্রুদঁ তাঁর "স্বীকারোক্তি" গ্রন্থে যে নকশা দিয়েছেন তাতে শান্তিরক্ষা ও দেশ রক্ষার ভার নিয়েছে স্বেচ্ছায় ও সহযোগিতায় গড়া একটি জনবাহিনী। যার খুশি অস্ত্র রাখতে পারে, খুশি না হলে কেউ গ্রামরক্ষাবাহিনীতে যোগ না দিতে পারে, তা বলে নিশ্চয় সে একটা পাল্টা ফৌজ গড়তে পারবে না। তাকে যদি সেই অপচেষ্টায় বাধা নাও দেওয়া হয় তবু শুধু শুধু লোকে তার সঙ্গে ভিড়বেই বা কেন? রাসেলের আশঙ্কা সমাজতন্ত্রে কৌমবিদ্বেষ দূর হবে না। কিন্তু সমাজতন্ত্র ছাড়াই কি কৌমবিদ্বেষ ক্রমশ দূর হচ্ছে না? পাশ্চাত্ত্য সাম্রাজ্যবাদের পতন এবং এশিয়ার স্বাধীন জাতির উত্থানের সঙ্গে সঙ্গে এশিয়ানদের প্রতি ইয়োরোপীয়দের ঘৃণার ভাব কি কমে নি? আফ্রিকায়ও আজ কালো জাতি মাথা তুলে দাঁড়াচ্ছে। দক্ষিণ আফ্রিকায় সরকারের বর্বর অস্পৃশ্যতানীতি আজ শ্বেত মহলেও ধিক্কৃত। জনমানসে নতুন ভাবনা নতুন চেতনা উদ্রিক্ত হলে তবেই নৈরাজ্যবাদী বিপ্লব সম্ভব, তখন সেই ভাবনা-চেতনা হবে আজকের উপসর্গগুলির প্রতিষেধক।

সমাজবাদ, রাষ্ট্রবাদ ও গণতন্ত্রবাদের মত নৈরাজ্যবাদেরও রকমফের আছে। সকল নৈরাজ্যবাদী এক ছাঁচে পড়েন না। স্টার্নার, বাকুনিন ও টলস্টয়ের মধ্যে ততখানি ব্যবধান যে ব্যবধান অহংকার, সন্ত্রাস ও শান্তির মধ্যে। তবুও মোটামুটি কয়েকটি বিষয়ে মিল খুঁজে পাওয়া যায়। নৈরাজ্যবাদী চায় সকল রকমের আধিপত্য থেকে ব্যক্তির সম্পূর্ণ মুক্তি, ধনতন্ত্র থেকে শ্রমিকের মুক্তি, চার্চের হাত থেকে বিশ্বাসীর মুক্তি, রাষ্ট্র থেকে নাগরিকের মুক্তি। আক্রমণ প্রধানত রাষ্ট্রের ওপর কারণ ধনতন্ত্র ও চার্চকেই রাষ্ট্র ধরে রেখেছে। রাষ্ট্র একটি পীড়নযন্ত্র। এই যন্ত্রটি যার আয়ত্ত হয় ক্ষমতার মোহ তাকে পেয়ে বসে। এ দিয়ে কারও কল্যাণ হয় না। মানুষকে এক ছাঁচে ঢালাই করে একভাবে যন্ত্রের মত চালাতে এ অভ্যস্ত। এর জায়গায় নৈরাজ্যবাদ আনতে চায় ব্যক্তি ও সমাজ, তাদের বিচিত্র ভাবনা, চেতনা, সৃষ্টিসম্ভাবনা। মুক্ত সমাজের মৌল কেন্দ্র হবে গ্রাম ও কর্মশালা—পরস্পরের প্রয়োজনে এরা মিলবে, বৃহত্তর সার্বজনীন ক্ষেত্রে সমিতি ও সংহতি গড়ে তুলবে, লোককৃত্য পরিচালন করবে। যে কাজ এখন

চলে শাসনে সে কাজ চলবে সহযোগিতায়, যে কাজ এখন চালায় সরকারী আমলা সে কাজ চালাবে নির্বাচিত অভিজ্ঞ লোক। এই হল নৈরাজ্যবাদের প্রধান সূত্র যদিও এর ওপরও সকলে একমত নয়।

চিত্রটি কল্পনার রঙে অতিরঞ্জিত সন্দেহ নেই। বিপ্লবে কিংবা কূটনীতিতে নৈরাজ্যবাদীরা কোথাও বাস্তবতাবোধের পরিচয় দেননি। বিপ্লবের আয়োজন কঠোর শৃঙ্খলা ও শাসনসাপেক্ষ যা নৈরাজ্যবাদে বরদাস্ত হতে পারে না। উদ্দেশ্য ও উপায়ের এই অসঙ্গতির ফলে বিপ্লবপ্রচেষ্টা পঙ্গু হয়ে গেল। তবু এঁরা একটা মস্ত বড় কাজ করেছেন—এঁরা বহু বদ্ধমূল বিশ্বাসে নাড়া দিয়েছেন, বহু সনাতন সত্যের ওপর সন্দেহের বীজ ছড়িয়েছেন। ধর্মীয় বিশ্বাস ও শাসন মানবচরিত্রকে শোধন করেছে না দূষিত করেছে বেশি, সম্পত্তি প্রথায় সাধারণ মানুষের সমৃদ্ধি হয়েছে না দারিদ্র্য বেড়েছে, মানবিক অধিকার রক্ষায় ও ন্যায়বিচারে আইনের অবদান কিছু আছে কি নেই, আইনে অপরাধ কমেছে না বেড়েছে, শান্তি না যুদ্ধ সরকার প্রজাকে কোন্‌টা দিয়েছে বেশি, রাষ্ট্রযন্ত্রে কোথাও কোন মানবিক অনুভূতি আছে কিনা এবং সমাজবাদ ও জনকল্যাণের আদর্শে নিয়োজিত হলেও তার যান্ত্রিক প্রকৃতি যায় কিনা, আর বিপ্লবের দ্বারা একটা নতুন যন্ত্র বসালে তাতে সাম্য স্বাধীনতা ও সৌভ্রাত্র আসতে পারে কিনা—এসকল প্রশ্ন আগে ছিল না। নৈরাজ্যবাদীদের সমাজচিত্র অবাস্তব হতে পারে কিন্তু এ প্রশ্নগুলি উড়িয়ে দেবার নয়।

১৭৯৪ সালের ফেব্রুয়ারী মাসে জাতীয় কনভেন্‌সনের সভায় দাঁড়িয়ে রোব্‌স্‌পীয়ের বলেছিলেন—'স্বাধীনতার বীরপুরুষের হাতে যে তরবারি ঝলকিত হয় তাহা স্বৈরাচারীর হাতের অস্ত্রের মতই। ...বিপ্লবের শাসন স্বৈরাচারের বিরুদ্ধে স্বাধীনতার শাসন।' এই বৈপ্লবিক কূটাভাসেরই প্রতিধ্বনি লেনিনের সর্বহারার গণতান্ত্রিক একনায়কত্ব, দুই বিশ্বযুদ্ধের 'সমরান্তক সমর'—লড়াই-র অবসান ঘটাবার জন্যে লড়াই। রুশো তাঁর "কঁত্রা সোসিয়াল" পুস্তকে সমীচীন প্রশ্ন করেছেন—'মানুষকে অধীন করে মুক্ত করবার অচিন্তনীয় কায়দাটি কি?'

স্বাধীনতার বাড়াবাড়ি ভাল নয়, তার অপব্যবহার যাতে না হয় তার জন্যে শাসন চাই,—এই হল রাষ্ট্রের যুক্তি। কিন্তু শাসনেরও অপব্যবহার হয় এবং সেটা আরো খারাপ, সুতরাং একে দূর কর—এই হল নৈরাজ্যের যুক্তি।

দার্শনিক তত্ত্বকথা ছেড়ে যদি ইতিহাসের সাক্ষ্য নিয়ে বিচার করা যায় তাহলে কোন পক্ষে সরাসরি রায় দেওয়া সম্ভব নয়। উদার মুক্তিপরায়ণ

সমাজে সকলের স্বাধীনতা স্বীকৃত, সেখানে স্বাধীনতা পরম সম্পদ। যে সমাজে এ উদারতা নেই সেখানে স্বাধীনতাকে শাসনের ওপর ভর করতে হয়। অনুদার সমাজে ব্যক্তিস্বাধীনতা ও রাষ্ট্রশাসন বিপরীত নয়। একতান্ত্রিক কিংবা গণতান্ত্রিক সরকার জাতির সঙ্কীর্ণতা থেকে ব্যক্তির অধিকারকে মুক্ত করেছে, সামাজিক পীড়ন থেকে ব্যক্তি ও গোষ্ঠীকে উদ্ধার করেছে ইতিহাসে এ দৃষ্টান্ত বিরল নয়। কামাল আতাতুর্ক ধর্মীয় শাসন থেকে তুর্কদের মুক্ত করেছিলেন, লালচীন চাষীদের ভূমিদাসত্ব মোচন করেছে, মেয়েদের সামাজিক স্বাধীনতা দিয়েছে। ফ্রান্সের পঞ্চম গণতন্ত্র আলজিরিয়ায় ফরাসী অধিবাসীদের বিরোধিতা সত্ত্বেও আরবদের আত্মনিয়ন্ত্রণের অধিকার দিতে ইচ্ছুক। মার্কিন যুক্তরাষ্ট্রের সরকার শ্বেতাঙ্গদের নিগ্রোবিদ্বেষকে আইনের জোরে বাধা দিতে বদ্ধপরিকর। অবশ্য সরকারী উদারতার পিছনে যুগশক্তির তাগিদ থাকে। তবু স্বাধীনতার পথের বাধা সরিয়ে দেবার জন্যে বার বার রাষ্ট্রশক্তির প্রয়োজন হয়েছে এতে সন্দেহ নেই।

আর রাষ্ট্রশক্তির বিকল্প যে সকল প্রতিষ্ঠানকে নৈরাজ্যবাদীরা আদর্শ খাড়া করেছেন তাদের ওপর খুব ভরসা রাখা যায় না। এগুলি হল শ্রমিক ইউনিয়ন, পৌরসভা, বণিকসঙ্ঘ এবং শিক্ষা, সংস্কৃতি ও জনসেবার সমিতি। রাষ্ট্রে যে দুর্নীতি ও বিকার দেখা যায়, প্রথম তিনটিও সেই দোষে দুষ্ট কারণ এদের মধ্যেও শাসন ও শোষণের সুযোগ উপস্থিত। জনহিতকর ও সাংস্কৃতিক সমিতিগুলিতে সে সুযোগ অনেক কম তাই তাদের মধ্যে স্বাধীনতা ও সহযোগিতার আবহাওয়া একেবারে নষ্ট হয় না।

নিরাজ সমাজ আনবার আগে যে একটা আমূল নৈতিক সংস্কারের প্রয়োজন আছে আদর্শের নেশায় বিভোর হয়ে নৈরাজ্যবাদীরা এই সত্যটির দিকে ফিরে তাকাননি। যে সমাজে কোন প্রকার কর্তৃত্ব থাকবে না, শুধু স্বেচ্ছাকৃত সহযোগিতায় সকল কাজ চলবে, সেখানে আগে একটা আধ্যাত্মিক বিবর্তন চাই। বর্তমান সমাজের সর্বাঙ্গ শাসনকর্তৃত্বের অভ্যাসদোষে দূষিত, তার কোথাও ভবিষ্যৎ সমাজের প্রতীক খুঁজবার চেষ্টা বৃথা। নিজের ভাগ্য নিজের হাতে নেবার আগে ব্যক্তিকে নতুন অভ্যাস আয়ত্ত করতে হবে, নতুন ভাবনা ভাবতে হবে, নতুন রুচি জাগাতে হবে। গড্‌উইন ও প্রুদঁ প্রজ্ঞানের ধীরনিশ্চিত অগ্রগতিতে আস্থা রেখেছিলেন। তাঁরা মানুষের আত্মিক-নৈতিক পুনর্গঠনের দিকে মন দেননি।

যে অবস্থায় শাসন ব্যতিরেকে সমাজের কাজ চলতে পারে সেই অবস্থা সৃষ্টি করবার কাজে নৈরাজ্যবাদীরা যেমন অবহেলা করেছেন, তেমন যে অবস্থায় শাসন অবশ্যম্ভাবী তার প্রতিও এঁরা যথেষ্ট সচেতন নন। তাই কর্তৃত্বশীল প্রতিষ্ঠানের ওপর তাঁদের আক্রমণ অতিবিদ্বেষ ও পক্ষপাতে দুষ্ট। রাষ্ট্রের শতসহস্র ছিদ্র তাঁরা দেখিয়েছেন কিন্তু তারও যে একটা সাত্মক ভূমিকা আছে, তাকে সরিয়ে নিলে সমকালের অবস্থা কি হতে পারে তা তাঁরা ভেবে দেখেন নি। তাই তাঁরা অবাস্তব অত্যাশায় এক রামরাজ্যের স্বপ্ন দেখেছেন। তাঁরা বোঝেন নি যে ইতিহাসের ধারায় রাষ্ট্র, বিত্ত ও ধর্ম মানবিক সমস্যার সমাধানের জন্যেই এসেছে, তাদের আনুষঙ্গিক কোন কোন প্রতিষ্ঠান এখনও এই সমাধানের কাজ চালিয়ে যাচ্ছে, সকল মানবিক উদ্যমের মত এতেও আছে যথেষ্ট দোষত্রুটি, অপূর্ণতা এবং এজন্যেই এদের পরিবর্তন অত্যাবশ্যক—এদের সরিয়ে কালের উপযোগী বিকল্প ব্যবস্থা আনবার জন্যেই বিপ্লব। তাঁদের বিরুদ্ধবাদীরা যখন রাষ্ট্র, বিত্ত ও ধর্মানুষ্ঠানকে সনাতন, পবিত্র ও অনিন্দ্য বলে পুজো করতে বসলেন তখন এঁদের ভুল হল আরো সাংঘাতিক, তখন ইতিহাস দাঁড়াল নৈরাজ্যবাদীর পক্ষে। কিন্তু অতীতকে ঐতিহাসিক দৃষ্টিতে না দেখতে পারার ফলে তাঁদের ভবিষ্যৎ দৃষ্টি হল অস্পষ্ট, নতুন সমাজের চিত্র হল অবাস্তব এবং তাঁদের পথ হারিয়ে গেল অন্ধকারে।

নৈরাজ্যবাদ কতক মৌলিক প্রশ্নের উত্তর দাবি করেছে, ভুলে যাওয়া মানবিক মূল্যবোধকে স্মরণ করিয়ে দিয়েছে, কিন্তু আদর্শের দিকে এগিয়ে যাবার রাস্তা দেখাতে পারে নি। প্রজ্ঞানের ধীর গতি আর বিপ্লবের দ্রুত গতি দুই-ই সমান ভাবে ব্যর্থ হয়েছে। রাষ্ট্রের শক্তি বাড়তে বাড়তে হয়েছে অতিকায় দৈত্যের মত যা ছিল চেঙ্গিজ খাঁ ও নেপোলিয়নের কল্পনার অগোচর।

পাশ্চাত্ত্য জগতে নৈরাজ্যবাদ যখন নিদ্রার আবেশে ম্রিয়মান অথবা বিভীষিকার উত্তেজনায় উন্মত্ত তখন এর পুনরাবির্ভাব হল প্রাচ্যে যেখানে আড়াই হাজার বছর আগে এর জন্ম হয়েছিল। নতুন বিশ্বপরিবেশে প্রাচ্যখণ্ডে উত্থিত হল এক আত্মিক বিদ্রোহের ঘোষণা, বিত্ত ও ক্ষমতার উন্মাদ কামনার বিরুদ্ধে মানবাত্মার সাবধানবাণী। এই নব নৈরাজ্যবাদের ঋত্বিক টলস্টয়, অরবিন্দ, রবীন্দ্রনাথ ও গান্ধী।

# নাম-সূচী

# BIBLIOGRAPHY


## I. *The Ancient Age*

### 1. China—Taoism

Lao Tzu : Tao-te Ching. Tran. The Way and its Power. Aithur Waley. Allen and Unwin, London 1934

Lin Yutang : The Wisdom of China. (Laotse and Chuangtse). London 1944

James Legge : The Texts of Taoism. S. B. E. vols. 39, 40. Oxford 1891

Paul Carus : Laotze's Tao-Teh-King. Chicago 1898

,, The Canon of Reason and Virtue. Chicago 1913

Herbert A Giles : Chuang Tzu, Mystic, Moralist and Social Reformer, 2nd. ed. London 1926

E. D. Thomas : Chinese Political Thought, New York 1927

Fung Yu-lan : The History of Chinese Philosophy, Part I. Tran. D. Boode, Henry Votch. Peiping 1937

Arthur Waley : Three Ways of Thought in Ancient China, London 1939

Joseph Needham : Science and Civilization in China, vol. II. Cambridge 1956

Liang chi-chao : History of Chinese Political Thought. Tian. L. T. Chen. Kegan Paul, London 1930

### 2. India—Dream of Krita Age

Rig Veda, Sama Veda and Yajur Veda. Tran. R. T. H. Griffith

Rig Veda. Tran. Max Muller and Oldenberg. S. B. E. Nos. 32, 46

The Mahabharata. Tran. P. Roy, Calcutta

Dialogues of the Buddha (Dighanikaya). Tran. T. W. and C. A. F. Rhys Davies

Strabo's Geography. Tran. Hamilton and Falconer

Fragments of Megasthenes, Complied by Schoff. Tian. McCiindle

### 3. The Levant—Polis vs. Cosmopolis

Plato : Republic. Tran. F. M. Cornford

Aristotle : Politics. Tran. Ernest Barker

Diogenes Laertius : Lives and Opinions of Eminent Philosophers, vol. II. Tran Richard Hicks. London 1925

Heinrich Gomperz : Greek Thinkers. English Translation

Robert Eisler in Encyclopaedia of Social Sciences, *Cynics*

Edwyn Bevan : Stoics and Sceptics. Clarendon Press 1913

G. L. Dickinson : The Greek View of Life. London 1920

## II. *The Medieval Period*

### 4. Christian World : The Kingdom of Heaven

Ernest Barker : From Alexander to Constantine (Passages and Documents) Oxford 1956

E. Vernon Arnold : Roman Stoicism. Cambridge 1911
The Holy Bible. Oxford
St. Augustine : De Civitate Dei
H. L. Mansel : The Gnostic Heresies. London 1875
G. R. S. Mead : Fragments of a Faith Forgotten. London 1900. Revised Edition 1906
J. Watson : The Philosophical Basis of Religion. Glasgow 1907. pp. 248-300
E. F. Scott in Encyclopaedia of Religion and Ethics. *Gnosticism*
Otto Gierke : Political Theories of the Middle Ages. Tran. F. W. Maitland. Cambridge 1951
C. Vogl : Peter Cheltschizki. Zurich 1926
Sebastian Franck : Chronicles
,, : The Book of the Seven Seals
Karl Kautsky : Communism in Central Europe in the time of the Reformation, 1897. Tran. J. L. and E. G. Mulliken, New York 1959
E. Belfort Bax : The Peasants War in Germany, London 1899
,, : Rise and Fall of the Anabaptists, London 1903
Vladimir Nosek : The Spirit of Bohemia, London 1926
E. A. Payne : The Anabaptists of the Sixteenth Century. London 1949
R. Heath : Anabaptism from its Rise at Zwickau to its Fall at Munster, 1521-1536. London 1895
Henry E. Dosher : The Dutch Anabaptism. Philadelphia 1921
Leopold Von Ranke : History of the Reformation in Germany. Tran Sarah Austin. London 1905
Cambridge Modern History. Vol. II. The Reformation 1907
Will Durant : The Reformation. New York 1957
Lindsay : History of the Reformation. Vol. II.

## *III. The Period of Enlightenment*

### 5. William Godwin :

An Enquiry Concerning Political Justice and its Influence on General Virtue and Happiness, 2 vols. London 1793. First Edition
Kegan Paul : William Godwin, His Friends and Contemporaries. London 1876
Ford K. Brown : The Life of William Godwin. London 1926
George Woodcock : William Godwin. Porcupine Press. London 1946
H. N. Brailsford : Shelley, Godwin and Their Circle. Home University Library. London 1913
William Hazlitt : The Spirit of the Age (Essay on Godwin). Ed. W. C. Hazlitt. London 1906
F. J. C. Hearnshaw (ed) : Social and Political Ideas of the Revolutionary Era (Essay on Godwin)

### 6. P. J. Proudhon :

Complete Works in French. 11 vols. Ed. C. C. A. Bougle and Henri Moysset 1923-32

Henri de Lubac : The Un-Marxian Socialist, a Study of Proudhon. 1944. Tran.. New York 1948
Shi Yung Lu : The Political Theories of P. J. Proudhon. New York 1896
Charles A. Dana : Proudhon and His Bank of the People. New York 1896
D. W. Brogan : Proudhon, Hamish Hamilton, London, 1934
George F. Woodcock : Pierre Joseph Proudhon. 1956
Hampden Jackson : Marx, Proudhon and European Socialism. London 1957
Charles Gide and Charles Rist : A History of Economic Doctrines. Second English Edition. Tran. R. Richards. London 1948

**7. Max Stirner :**

Ego and His Own. Tran. S. T. Byington. New York 1907
John Henry Mackay : Max Stirner, Sein Leben und Sein Werk
Max Adler in Encyclopaedia of Social Sciences. *Stirner, Max*
Sidney Hook : From Hegel to Marx, Victor Gollancz, London 1936

## *IV. The Period of Revolution*

**8. Michael Bakunin :**

Bakunin's Works. 6 vols. Ed. Max Nettlau and Guillaume, Paris 1895-1913
G. P. Maximoff : Political Philosophy of Bakunin. Free Press. USA. 1953
God and the State. Tran. B. R. Tucker. New York
Confessions. Ed. Max Nettlau
Y. Steklov : Michel Bakunine, ein Lebensbild, Stuttgart 1913
M. Bakunin : Marxism, Freedom and the State. Ed. and Tran. K. J. Kenafick. London
E. H. Carr : Michael Bakunin, London 1937
V. V. Zenkovsky : History of Russian Philosophy. Tran. George L. Kilne. London 1953. Vol. I.
K. J. Kenafick : Michael Bakunin and Karl Marx. Melbourne 1948
Eugene Pyziur : Doctrine of Anarchism of Michael Bakunin. Marquette. Wisconsin 1955
David Hecht : Russian Radicals Look to America. Cambridge 1947
Hans Kohn : Pan-Slavism, its History and Ideology. Notre Dame 1953
Samuel Rezneck : Political and Social Theory of Bakunin. American Political Science Review, 1927, vol. XXI.

**9. Nihilism in Russia**

A. Herzen : History of Revolutionary Ideas
N. G. Chernyshevski : What is to be Done ?
A. Coquart : Dmitri Pisarev et l'ideologie du nihilisme russe. Paris 1946
Turgeniev : Fathers and Sons
Peter Lavrov : Historical Letters
Stepniak : Nihilism as it is. Tran. London 1894

Stepniak : Underground Russia. Tran. London 1883
Max Nomad : Apostles of Revolution. Boston 1939. Tran. of Revolutionary Catechism in pp. 228f.
Vera Figner : Memoirs of a Revolutionist. Tran. New York 1927
F. Venturi : The Roots of Revolution. Tran. F. Haskell. London 1960
Albert Camus : The Rebel. Tran. Anthony Bower. London 1954
Sir John Maynard : Russia in Flux. London 1941
Hugh Seton-Watson : Decline of Imperial Russia (1853-1914). London 1956
Richard Hare : Portraits of Russian Personalities between Reform and Revolution, London 1959

**10. P. A. Kropotkin :**

Books and Pamphlets of Kropotkin published by Chapman and Hall, Smith, Elder And Co., and Freedom Press, London and by Putnam's, New York
Kropotkin's Revolutionary Pamphlets. Ed. Roger N. Baldwin. Vanguard Press. New Fork 1927
Robert Read : Kropotkin—Selections from his Writings with Introduction. London 1942
George Woodcock and Ivan Avakumovic : The Anarchist Prince. London 1950
John Hewetson : Mutual Aid and Social Evolution. London
Camillo Berneri : Kropotkin—His Federalist Ideas. London

**11. Syndicalism :**

F. Pelloutier : L'histoire des Bourses du travail. 1902
G. Sorel : L'avenir socialiste des syndicats 2nd edn. Paris 1901
,, : Les illusions du progres. Paris 1908
,, : Reflexions sur la violence. Paris 1908. Tran. T. E. Hulme. London 1925
H. Lagardelle : Syndicalisme et la confederation generale du travail 1908
Victor Griffuelhes : L'action syndicaliste. Paris 1908
E. Pouget : Le sabotage. 1910
E. Pataud and E. Pouget : Syndicalism and the Cooperative Commonwealth. Tran. Charlotte and Frederic Charles. Oxford 1913
Louis Levine : Syndicalism in France. Columbia University Studies. New York 1914
J. A. Estey : Revolutionary Syndicalism. London 1913
M. Dashar : History of Revolutionary Movement in Spain 1934
P. F. Brissenden : The I. W. W., a Study of American Syndicalism. Columbia University Studies. 2nd edn. New York 1920
J. G. Brooks : American Syndicalism : the I. W. W. Macmillan 1913
Rudolph Rocker : Anarcho-syndicalism. London 1938
Werner Sombart : Sozialismus und soziale bewegung. 9th edn. Jena 1920. Tran. Socialism and the Social Movement. 1909
Pierre Besnard : Les Syndicate ouvriers et la revolution sociale. Paris 1932
T. Mann : Symposium on Syndicalism. London 1910

G. D. H. Cole : Self-Government in Industry. London 1917
,, : Guild Socialism Restated

## 12. American Anarchism

Josiah Warren :

Josiah Warren : Equitable Commerce. New Harmony 1846. 3rd edn. by Stephen Pearl Andrews, New York 1852
Josiah Warren : True Civilization, Boston 1863
Stephen Pearl Andrews : The Science of Society. 2 vols. New York 1854
William Bailie : Josiah Warren. Boston 1906

Henry David Thoreau :

Writings of Henry David Thoreau. 20 vols. Ed. F. B. Sanborn and B. Terry, New York 1900
H. S. Salt : Life of Henry David Thoreau. London 1896

Benjamin R. Tucker :

W. B. Greene : Mutual Banking. Mass. 1850
W. B. Greene : Socialistic, Communistic, Mutualistic and Financial Fragments. Boston 1875
Lysander Spooner : A Letter to Thomas F. Bayard. Boston 1882
Lysander Spooner : A Letter to Grover Clevelend, Boston 1886
B. R. Tucker : Instead of a Book . . . a Fragmentary Exposition of Philosophical Anarchism New York 1897
Emma Goldman : Anarchism and Other Essays. Freedom Press, London
Alexander Berkman : A. B. C. of Anarchism. Freedom Press, London
,, : Prison Memoirs of an Anarchist, Freedom Press, London
Max Nomad : Apostles of Revolution. Boston 1939. Ch. V.
E. M. Schuster : Native American Anarchism. Northampton, Mass. 1932

Critique :

G. V. Plekhanov : Anarchism and Socialism. Tran. E. M. Aveling. Chicago 1907
G. B. Shaw : Impossibilities of Anarchism. Fabian Tract No. 45. London 1893
B. Russell : Roads to Freedom. Allen and Unwin, London
C. M. Wilson : Anarchism in 'What Socialism is'. Fabian Tract No. 4 London 1886
Elisee Reclus : Evolution, Revolution and the Anarchist Ideal. Paris 1898. Tran. Freedom Press, London
Jean Grave : La societe mourante et l'anarchie. Paris 1895
,, : La societe lendemain de la revolution. Paris 18
E. Malatesta : Anarchy. Tran. Freedom Press. London

# বাগেশ্বরী শিল্প প্রবন্ধাবলী

## অবনীন্দ্রনাথ ঠাকুর

'বাগেশ্বরী শিল্প প্রবন্ধাবলী' শিল্পগুরু অবনীন্দ্রনাথের অমূল্য অবদান এবং বিশ্বের সাহিত্যসৃষ্টির অদ্বিতীয় নিদর্শন স্বরূপ। শিল্পকলা সংক্রান্ত যাবতীয় সংজ্ঞা তত্ত্বকথা, রসবোধ ও বিচার বিষয়ক প্রবন্ধগুলির মধ্যেও রয়েছে অপরূপ কথাচিত্র। অতিসূক্ষ্ম ও সাধারণের পক্ষে দুরূহ বিষয়গুলি তাঁর অননুকরণীয় বাচনভঙ্গীতে সহজ সরল সরস ও সুন্দর হয়ে উঠেছে। এই গ্রন্থের প্রবন্ধাবলীতে তাঁর দ্বিমুখী প্রতিভার পূর্ণ বিকাশ দেখা যায়। বাগেশ্বরী অধ্যাপক পদে অধিষ্ঠিত থেকে তিনি অধ্যাপকের মত শিক্ষা দান করেন নি, সেকালের ঋষি ও গুরুর মতই দীক্ষা দিয়ে গেছেন শিল্পশাস্ত্রে।

'শিল্পগুরু অবনীন্দ্রনাথের বাগেশ্বরী বক্তৃতামালা, রূপকলার আলোচনা ক্ষেত্রে যুগান্তরকারী গ্রন্থ, এবং এ যুগে আমাদের মধ্যে রসবোধের উন্মেষসাধনে অতুলনীয় এ বিষয়ে কোন সন্দেহ নেই। বঙ্গসাহিত্যের এটি এক অমূল্য সম্পদ।'

—নন্দলাল বসু

বহুকাল অপেক্ষার পরে অবনীন্দ্রনাথের এই উপাদেয় প্রবন্ধ পুস্তক যে পড়তে পেলুম তার জন্য 'রূপা কোম্পানী'-কে ধন্যবাদ। আটাশটি বক্তৃতা প্রবন্ধের এই বইটি দেখা যাচ্ছে তার প্রসঙ্গমূল্য কিছুমাত্র হারায় নি। শিল্পতত্ত্ব, নন্দনতত্ত্বের সমস্যা উন্মোচনে অবনীন্দ্রনাথের চিন্তা এখনও আমাদের পরিপাকজীর্ণ হয় নি, এখনও মননকে জাগাবার ক্ষমতা এই বক্তৃতাবলীর সময়াপহৃত হয় নি কিছুমাত্র। এবং শিক্ষণীয়তা ছাড়াও অবনীন্দ্রনাথের রচনা স্বকীয় সাহিত্যগুণে আজও সমান আনন্দদায়ক।...'

[ বিষ্ণু দে, পরিচয়, শ্রাবণ, ১৩৬৯ ]

'চিত্রশিল্পে ও কথাশিল্পের মধ্যে মূলত কোনো পার্থক্য নেই। সেজন্য যাঁরা সাহিত্যতত্ত্ব পড়তে ভালোবাসেন তাঁরা এই রূপতত্ত্ব ও শিল্পের নানা দিকের কথা পড়লে লাভবান হবেন। খুব যত্ন করে ছাপা, সুন্দর একখানি ফোটোগ্রাফসহ কাপড়ে বাঁধাই। দাম খুবই সস্তা।...'

[ পরিমল গোস্বামী, যুগান্তর, ৩০শে বৈশাখ, ১৩৬৯ ]

দাম : ১২·০০ টাকা

আইনস্টাইন

# জীবন-জিজ্ঞাসা

সংকলক ও অনুবাদক : শৈলেশকুমার বন্দ্যোপাধ্যায়

ভূমিকা : সত্যেন্দ্রনাথ বসু, জাতীয় অধ্যাপক

মানুষ আইনস্টাইনের পরিচায়ক এই গ্রন্থে তাঁর সাধারণ অভিমত ছাড়াও স্বাধীনতার আকাঙ্ক্ষা, ধর্ম ও নীতিশাস্ত্র, শিক্ষা, রাজনীতি, অর্থশাস্ত্র, রাষ্ট্র এবং শান্তিবাদ ইত্যাদি সম্বন্ধে আইনস্টাইনের রচনাবলীর পূর্ণাঙ্গ সংকলন করা হয়েছে। এ যুগের একজন অদ্বিতীয় মানবদরদী মহাপুরুষের মানসলোকের গঠন ও গতিপ্রকৃতি উদ্ঘাটিত হয়েছে এই রচনা-সংকলনে। আইনস্টাইনের জীবিত-কালে তাঁর নিজের তত্ত্বাবধানে এ সম্বন্ধে যে পুস্তক প্রকাশিত হয় তার প্রবন্ধা-বলীর সঙ্গে যুক্ত করা হয়েছে তাঁর সর্বশেষ রচনাগুলি। এই পুস্তকের অনেকগুলি প্রবন্ধ ইতঃপূর্বে বিশ্বের কোন ভাষায় পুস্তকাকারে প্রকাশিত হয় নি।

বিজ্ঞান-রাজ্যের বিস্ময়, পৌরাণিক উপাখ্যানের চরিত্রদের মত কৌতূহলাবৃত অসীম প্রতিভাধর এক মহাজ্ঞানীর চিন্তাধারার পরিচায়ক এই গ্রন্থ—জীবন জিজ্ঞাসা।

জাতীয় অধ্যাপক, সত্যেন্দ্রনাথ বসু তাঁর ভূমিকায় বলেছেন :

"শ্রীমান শৈলেশ গান্ধীবাদে বিশ্বাসী। তিনি আইনস্টাইনের নানাবিধ প্রবন্ধের মধ্য থেকে বেছে নিয়েছেন এমন কতকগুলি, যাতে আইনস্টাইনের ব্যক্তিত্বে বিজ্ঞান ছাড়া যে একটি বিশেষ দিক ছিল এবং সেটি যে তাঁর মূল অহিংসাবাদ ও শান্তিবাদের যা তিনি বিশ্বাস করেন, তার মধ্যে একটা নিবিড় ঐক্য খুঁজে পেয়েছেন বলে মনে হয়। আমি আশা করি যে চিন্তাশীল পাঠক তাঁর দ্বারা অনূদিত প্রবন্ধগুলির মধ্য দিয়ে আইনস্টাইনের মত একজন বিরাট মানুষের ব্যক্তিত্বের সাহচর্য পাবেন। আমি এ পুস্তকের বহুল প্রচার কামনা করি।"

দাম : ৮·০০ টাকা

# ফরাসীদের চোখে রবীন্দ্রনাথ

সংকলক ও অনুবাদক : পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায়

ফ্রান্স—স্বচ্ছ যুক্তি, রুচিস্নিগ্ধ শিল্পীমন, রসগ্রাহী আবেগপ্রবণতার দেশ। আমাদের দেশ সম্বন্ধে সে-দেশের শিক্ষিত জনমনে বহুদিনের কৌতূহল। বিশ্ব-মানবের কবি রবীন্দ্রনাথকে ভালবেসে, বিদেশীরা নতুন ক'রে ভালবাসতে শেখেন শাশ্বত এই ভারতবর্ষকে। …প্রথম যে ফরাসী রসিক রবীন্দ্রনাথ প'ড়ে মুগ্ধ হন এই শতকের সূচনায়, তাঁর নাম আজ সকলেই জানে : কবি স্যাঁ-জন্ পার্স। তিনি তৎপর হয়েছিলেন বলেই ফরাসী ভাষায় 'গীতাঞ্জলি'র প্রথম অনুবাদ করলেন বিখ্যাত কবি আঁদ্রে জিদ্। তখনো রবীন্দ্রনাথ নোবেল পুরস্কার পাননি। তারপর, এই পঞ্চাশ বছরে ফরাসীরা রবীন্দ্রনাথকে নিবিড় থেকে নিবিড়তরভাবে জানতে চেয়েছে, জেনেছে, শ্রদ্ধা করেছে, ভালবেসেছে। স্যাঁ-জন্ পার্স, আঁদ্রে জিদ্, আঁদ্রে মোরোয়া থেকে শুরু ক'রে হাল আমলের অগণ্য ফরাসী গুণীর চোখে রবীন্দ্রনাথের যে-রূপ ধরা পড়েছে, তারই কয়েকটি এখানে সঙ্কলিত হ'ল মূল ফরাসী প্রবন্ধ থেকে। সাহিত্যরসিকের কাছে যেমন, তেমনি ঐতিহাসিকের কাছেও অমূল্য অপরিহার্য এই সঙ্কলন।

দাম : ৫'০০ টাকা

বারট্রাণ্ড রাসেল

# সুখের সন্ধানে

অনুবাদক : পরিমল গোস্বামী

মানুষের আনন্দের উৎস অংশতঃ অন্তরঙ্গ, আর অংশতঃ বহিরঙ্গ। এই গ্রন্থে সেই অন্তরঙ্গ দিকটাই আলোচিত হয়েছে। যতটুকু প্রয়োজন তা যদি পাওয়া যায়, আর শারীরিক সুস্থতা যদি থাকে তাহলেই প্রতিটি মানুষ সুখী। তবু আনন্দ সুদুর্লভ। কেন? বর্তমান কালের অন্যতম শ্রেষ্ঠ মনীষী হিসাবে স্বীকৃত বারট্রাণ্ড রাসেল, সেই সমস্যার সমাধান উপস্থাপিত করেছেন, আর মনকে কি ভাবে সঞ্চালিত করলে সুখলাভ সম্ভব তা আলোচনা করেছেন।

'...বিদগ্ধ জনের জন্যে লেখা দুরূহ চিন্তাচ্ছন্ন প্রবন্ধ পুস্তক এটি নয়। যেসব মানসিক অশান্তি আপাতদৃষ্টিতে ক্ষুদ্র এবং তুচ্ছ মনে হয় অথচ যা মানুষের জীবনকে অনেক সময় ব্যর্থ পর্যন্ত করে দিতে পারে, সাধারণ বুদ্ধিবিবেচনা দ্বারা এই বাধাসমূহকে সহজেই দূর করা সম্ভব, মাত্র সতেরটি অধ্যায়ে লেখক অতি সুন্দরভাবে তা দেখিয়ে দিয়েছেন।...'

( দেশ, ২৪শে ডিসেম্বর, ১৯৬০ )

'এমন একদিন ছিল, প্রয়োজনমত আহার, বাসস্থানের সংস্থান করতে পারলেই মানুষ যখন সুখী হত। কিন্তু সভ্যতার সঙ্গে সঙ্গে মানুষ যেমন অনেক কিছু পেল তেমনই হারাল তার মানসিক শান্তি অর্থাৎ সুখ। সুখ কী, সুখী হবার কী উপায়, মানুষ অসুখী হয় কেন, এইসব প্রশ্ন মনোবিদদের মত আমাদের মনেও অশান্তি সৃষ্টি করে।...আমাদের দৈনন্দিন জীবনে যেসব আপাততুচ্ছ অশান্তি মনকে বিষিয়ে তোলে, জীবনকে প্রায় নিরর্থক জ্ঞান করতে প্ররোচনা দেয়, সেগুলি দূর করা শ্রমসাধ্য হলেও যে অসম্ভব নয়, এই গ্রন্থের সতেরটি অধ্যায়ে লেখক তা সুন্দরভাবে দেখিয়েছেন।...গ্রন্থের মুখবন্ধে তিনি বলেছেন, "যেসব ব্যবস্থা আমি পাঠকদের উদ্দেশে নিবেদন করলাম, তা আমার নিজের অভিজ্ঞতা এবং পর্যবেক্ষণের দ্বারা সমর্থিত এবং নিজে যেখানেই এ ব্যবস্থা অনুসরণ করেছি সেখানেই সুফল পেয়েছি।"...জীবনের উপলব্ধ সত্যকে ভাষায় রূপ দিয়েছেন বর্তমানকালের অন্যতম প্রধান চিন্তানায়ক।...শ্রীযুক্ত পরিমল গোস্বামীকে কৃতজ্ঞতা জানাই। তাঁর তর্জমা যেমনই স্বচ্ছন্দ, তেমনই সাবলীল। কোথাও এতটুকু আড়ষ্টতা নেই।'

( আনন্দবাজার পত্রিকা, ৮ই জানুয়ারী, ১৯৬১ )

দাম : ৫·০০ টাকা

# বাঙালী

## প্রবোধচন্দ্র ঘোষ

শতাব্দীর পর শতাব্দী ইতিহাসের অগ্নিচক্র ঘুরেছে ভারতের উত্তরে আর দক্ষিণে। কিন্তু পূর্ব ভারতের তমসাচ্ছন্ন ঐতিহ্যের উত্তরাধিকারী বাঙালী। সেই খণ্ডছিন্নবিক্ষিপ্ত বাঙালী আজ সারা ভারতের সমস্যা। তবুও নতুনকে গ্রহণ করবার ক্ষমতায়, সমীকরণের অসাধারণ শক্তিতে সে আজো ভাস্বর। তার বর্তমান বিপর্যয় এক অপরিমেয় দিগন্তের পূর্বাভাস। তাই বাঙালীর ঐতিহ্য ও ভবিষ্যৎ, বৈশিষ্ট্য ও সমস্যা, সমাজ ও সংস্কৃতি প্রত্যেক ভারতীয়ের কাছেই অনুশীলনের বস্তু। সারা ভারতের পটভূমিতে সেই বিশ্লেষণ ও ব্যাখ্যা এই গ্রন্থের উদ্দেশ্য।

আপনার বইখানি পড়িয়া আনন্দিত ও লাভবান হইলাম। আপনি বাঙালীর কথা অতি সুন্দরভাবে বলিয়াছেন।

সুরেন্দ্রনাথ সেন

এই সুন্দর পুস্তকটি মনোযোগ সহকারে পাঠ করিয়া বিশেষ আনন্দ লাভ করিয়াছি। আমার দৃঢ় বিশ্বাস, চিন্তাশীল পাঠকসমাজে ইহার আদর হইবে।

সুনীতিকুমার চট্টোপাধ্যায়

খুব ভালো লেগেছে, আগাগোড়া সমান তৃপ্তি পেয়েছি। ছোট্ট বইটিতে আপনি এত কথা কি করে লিখলেন ভেবে অবাক হচ্ছি। তার চেয়েও অবাক হয়েছি দেশের ইতিহাসে আপনার দৃষ্টি ও অনুরাগের গভীরতা দেখে। এতটা অন্তর্দৃষ্টি আমাদের অনেক পেশাদার ঐতিহাসিকদেরও নেই। আপনার মনন, অধ্যয়ন ও দৃষ্টি সার্থক।

নীহাররঞ্জন রায়

বিভিন্ন আকর হইতে অতি মূল্যবান ও কৌতূহলোদ্দীপক তথ্য আহরণ করিয়া বাঙালীকে বুঝিবার ও ব্যাখ্যা করিবার যে চেষ্টা গ্রন্থকার করিয়াছেন তাহা উচ্চ অঙ্গের সংশ্লেষশক্তির পরিচয় বহন করে। মাত্রাজ্ঞানের পরিচয় সুপরিস্ফুট।

শ্রীকুমার বন্দ্যোপাধ্যায়

বই খানির অন্যান্য দেশী ভাষায় অনুবাদ ও বহুল প্রচার কামনা করি।

কালিদাস নাগ

দাম: ৬·০০ টাকা

# আমার ঘরের আশেপাশে

ডঃ তারকমোহন দাস

এম.এস-সি., পি-এইচ.ডি. ( লণ্ডন ), ডি.আই.সি.

রীডার, কৃষিবিভাগ, কলিকাতা বিশ্ববিদ্যালয় বিজ্ঞান কলেজ

ভূমিকা : সত্যেন্দ্রনাথ বসু, জাতীয় অধ্যাপক

নিজেদের দেশের ফুলফল, গাছপালার ওপর এক স্বাভাবিক আত্মীয়তাবোধ মানুষের রক্তের সঙ্গে মিশে আছে। দেশের সম্পূর্ণ পরিচয় আজ শুধু নদনদী ও স্থাপত্য-কীর্তির মধ্যেই সীমাবদ্ধ নয়, তার দিগন্ত প্রসারিত হয়েছে দেশের পশু-পক্ষী ও গাছপালার বৈশিষ্ট্যের মধ্যেও। উদ্ভিদের হাত ধরেই আমরা সভ্যতার ক্রমবিকাশের ধাপগুলি পার হয়ে এসেছি। ইতিহাসের পাতা ওলটালে তাই দেখা যায় অতি প্রাচীনকাল থেকেই আমাদের আন্তরিক প্রীতি ও শ্রদ্ধা লাভ করে এসেছে বৃক্ষদেবতা। যে সব আমাদের দেশের নিজস্ব গাছপালা তাদের অতুলনীয় রূপ, রস ও সৌরভের সঙ্গে আমাদের রুচি ও রসবোধ কতো নিবিড়-ভাবে জড়িত ছিল তার অজস্র নিদর্শন পাওয়া যায় আমাদের প্রাচীন শাস্ত্র ও কাব্যগ্রন্থগুলির মধ্যে। এই সব দেশজ গাছপালা, আমাদের মাটির সঙ্গে যাদের হাজার হাজার বছরের ঘনিষ্ঠ পরিচয় তারা আজও পথে-প্রান্তরে জীবনের বিচিত্র সম্ভার নিয়ে দিগন্ত রঙীন করে দাঁড়িয়ে আছে আমাদের নির্লিপ্ত দৃষ্টির সম্মুখেই।—কি তাদের নাম? কি তাদের জীবন-বৈশিষ্ট্য? আমাদের জাতীয়-মানস ও ভাবধারার সঙ্গে কোথায় তাদের সংযোগ?—সেই কাহিনী পরিবেশনই এই বইএর মূল লক্ষ্য।

দাম : ৫·০০ টাকা

# শৈলপুরী কুমায়ুন

## চিত্তরঞ্জন মাইতি

কুমায়ুন পর্বতমালার কয়েকটি মনোরম শৈলাবাসকে কেন্দ্র করে এই ভ্রমণ-কাহিনীটি গড়ে উঠেছে। শৈলনন্দিনী নৈনীতাল, রূপবতী রাণীক্ষেত, আনন্দতীর্থ আলমোড়া আর কাব্যভূমি কৌসানী এই ভ্রমণকাহিনীর মধ্যে উজ্জ্বল বর্ণে চিত্রিত হয়েছে। গিরি, নদী, অরণ্য আর মানুষ এই রচনায় বিরাজ করছে একাত্ম মহিমায়। যে-কোনো ভ্রমণ-রসপিপাসুর কাছে এই গ্রন্থখানি নিঃসন্দেহে তথ্য আর আনন্দের অফুরান উৎস বলে গণ্য হবে।

'ভ্রমণকাহিনীতে পায়ের চলাটাই ত সব নয়, মনের চলাটাই আসল। শুধু ঘর ছেড়ে বার হওয়া নয়, বাইরেকে ঘর করার মত অন্তরের ঐশ্বর্য ও সহানুভূতির তীক্ষ্ণতাও চাই। প্রতি মুহূর্তে বাইরের সবকিছু রঙ ও রস ধরবার মত সজাগ মনের চোখ মেলে রাখতে না পারলে বিশ্বভুবন ঘুরেও কিছুই মেলবার নয়। সেই মন যতখানি সজাগ, সজীব, সত্যাশ্রয়ী ও গভীর, ভ্রমণকাহিনীও ততখানি সার্থক। 'শৈলপুরী কুমায়ুন' এমনি একটি সার্থক ভ্রমণকাহিনী।....'শৈলপুরী কুমায়ুন' লেখক একবারই গেছলেন, কিন্তু এ কাহিনীতে তাঁর সঙ্গে বার বার সেখানে গিয়েও পাঠকের আশ মিটবে না, এটুকুও অন্ততঃ নিজের অভিজ্ঞতা থেকে বলতে পারি।"

প্রেমেন্দ্র মিত্র

দাম : ৫·০০ টাকা

এই লেখকের

বসন্ত বিলাপ [ কাব্য নাটিকা ] ৪·০০